# নবমোঽধ্যায়ঃ।

হরিরুবাচ।

নবমী দীক্ষিতঃ শিষ্যো বদ্ধনেত্রস্ত বাসসা। অষ্টাহুতিশতং তস্য মূলমন্ত্রেণ হোমযেৎ ॥ ১
দ্বিগুণং পুত্রকে হোমং ত্রিগুণং সাধকে স্মৃতম্। নির্ব্বাণদেশিকে রুদ্র চতুর্গুণ-মুদাহৃতম্।
গুরুবিপ্রস্ত্রীণাং হত্যা নশ্যন্তি দীক্ষিতৈঃ ॥ ২
অথ দীক্ষাং প্রবক্ষ্যামি ধর্ম্মাধর্ম্মক্ষয়ঙ্করীম্। উপবেশ্য বহিঃ শিষ্যান্ ধারণাং তেষু কারয়েৎ ॥ ৩
বায়ব্যা কলয়া রুদ্র শোষ্যমাণান্ বিচিন্তয়েৎ। আগ্নেয্যা দহ্যমানাংশ্চ প্লাবিতানমৃতা পুনঃ ॥ ৪
তেজস্তেজসি তং জীব-মেকীকৃত্য সমাক্ষিপেৎ। প্রণবং চিন্তয়েদ্যোগী শরীরেঽস্য তু কারণম্ ॥ ৫
একৈকং যোজয়েৎ তত্র তেজস্তং দেহধারণাৎ। উৎপাদ্য যোজয়েৎ পশ্চা-দেকৈকং বুধতত্ত্বম্ ॥ ৬
মণ্ডলাদি-রশক্তস্য মনসা বিরচয়েচ্ছিব। চতুর্দ্বারং ভবেত্তচ্চ ব্রহ্মতীর্থাদনুত্তমাৎ ॥ ৭
হস্তং পদ্মং সমাখ্যাতং পত্রাণ্যঙ্গুলয়ঃ স্মৃতাঃ। কর্ণিকাকরমধ্যন্তু নখাস্তু কেশরাঃ ॥ ৮
হস্তাব্জে দেবমিষ্ট্বা ধ্যাত্বা হরেস্মরণেন চ। তং হস্তং পাতয়েন্মূর্দ্ধ্নি শিষ্যস্য তু সমাহিতঃ ॥ ৯
হস্তে বিষ্ণুঃ স্থিতো যস্মা-দ্বিষ্ণুহস্তস্ততঃ স্মৃতম্। নশ্যন্তি স্পর্শমাত্রেণ পাতকান্যখিলানি চ ॥ ১০
গুরুঃ শিষ্যং সমভ্যর্চ্য নেত্রে বদ্ধে তু বাসসা।

---

## নবম অধ্যায়

হরি বলিলেন,—নবমী অর্থাৎ নিয়ম পালন-তৎপর সাধক দীক্ষিত হইয়া বস্ত্রদ্বারা নেত্র বন্ধনপূর্ব্বক তাহার মূলমন্ত্রে অষ্টশত আহুতি প্রদান করিয়া হোম করিবে। হে রুদ্র! পুত্রকামী ব্যক্তির পক্ষে দ্বিগুণ (ষোড়শ শত) দেবতা সাধনে ত্রিগুণ (চতুর্বিংশতি শত) এবং নির্ব্বাণ-মুক্তি কামনায় চতুর্গুণ (দ্বাত্রিংশৎশত) সংখ্যক হোম নির্দ্ধারিত আছে। গুরু, বিপ্র, ব্রাহ্মণ ও স্ত্রীলোকের হিংসাকারী নরগণ দীক্ষার অযোগ্য। অনন্তর ধর্ম্মাধর্ম্মবিনাশিনী দীক্ষার বিধি বলিতেছি। হে রুদ্র! শিষ্যগণকে বহির্দ্দেশে উপবেশিত করাইয়া তাহাদের শরীরে এইরূপ চিন্তা করিবে। বায়বীয়কলা অর্থাৎ যং বীজ দ্বারা শিষ্যগণকে শোষমাণ, আগ্নেয়কলা অর্থাৎ রং বীজ দ্বারা দহ্যমান এবং বারুণকলা অর্থাৎ বং বীজ দ্বারা প্লাব্যমান চিন্তা করিবে। পরে তেজোরাশিতে তেজঃ নিক্ষেপ করিয়া জীবাত্মা ও পরমাত্মার ঐক্যজ্ঞান করিবে। অনন্তর "ওঁ" মন্ত্র জপ করিয়া আকাশাদি হইতে শরীরে আকাশাদি গ্রহণ করিবে। এইরূপে এক এক ভূত আকর্ষণপূর্ব্বক যোগ করিয়া নূতন শরীর নির্ম্মাণ করিবে এবং তাহাতে আত্মা স্থাপন করিয়া নূতন দেহ চিন্তা করিবে। বৃষধ্বজ! যে ব্যক্তি মণ্ডলাদি নির্ম্মাণ করিতে অক্ষম হইবে, সেই সাধক মানসিক মণ্ডল কল্পনা করিয়া হরির অর্চনা করিবে। সেই মানসিক-মণ্ডল চতুর্দ্বারবিশিষ্ট হইবে এবং তাহাকে ব্রহ্মতীর্থস্বরূপ জানিবে। ১—৭।

গুরু নিজ হস্তকে পদ্মস্বরূপ, অঙ্গুলিসকলকে পত্রস্বরূপ, করতলকে কর্ণিকাস্বরূপ ও নখসকলকে কেশরস্বরূপ জ্ঞান করিয়া, সেই হস্তপদ্মে হরির ধ্যান করিয়া অর্চনা করিবেন। গুরু সংযতমনে ঐ হস্ত শিষ্যের মস্তকে স্থাপন করিবেন। হস্তে স্বয়ং বিষ্ণু অবস্থিতি করিতেছেন, সুতরাং ঐ হস্ত বিষ্ণুস্বরূপ। হস্তস্পর্শমাত্র অখিল পাতক বিনষ্ট হইয়া যায়। গুরু শিষ্যকে

দেবস্য প্রবুদ্ধং কৃত্বা পুষ্পাণি মোচয়েত্ততঃ। পুষ্পং নিপতিতং যত্র মূর্দ্ধা দেবস্য শার্ঙ্গিণঃ ॥ ১১
তন্নাম কারয়েত্তত্র স্ত্রীণাং নাথাঙ্কিতং স্বকম্। শূদ্রাণাং দাসসংযুক্তং কারয়েত্তু বিচক্ষণঃ ॥ ১২
ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নবমোঽধ্যায়ঃ ॥ ৯ ॥

## দশমোঽধ্যায়ঃ

হরিরুবাচ।

দেবীপূজাং প্রবক্ষ্যামি স্থণ্ডিলাদিষু সিদ্ধয়ে ॥ ১  ওঁ শ্রীঁ মহালক্ষ্ম্যৈ নমঃ ॥ ২
শ্রাঁ শ্রীঁ শ্রূঁ শ্রৈঁ শ্রৌঁ শ্রঃ করাঙ্গন্যস্য শিরঃ শিখাং কবচং নেত্রমস্ত্রক আসনং মূর্ত্তিমর্চ্চয়েৎ ॥৩
মণ্ডলে পদ্মগর্ভে চ চতুর্দ্বারি রজোঽন্বিতে। চতুঃষষ্ট্যাশ্রয়স্থানি পাত্রেশ্বান্যাদি মণ্ডলম্।
শ্রীকীর্ত্ত্যাদিমুখ্যানাং সর্ব্বং খাদিবেদেন্দুবর্ত্তনাৎ ॥ ৪
লক্ষ্মীমঙ্গানি চৈকস্মিন্ কোণে দুর্গাং গণং গুরুম্। ক্ষেত্রপালমথাগ্ন্যাদৌ হোমাজ্জুহ্বাৎ কামভাক্ ॥৫
ওঁ ঘং টং ডং হং শ্রীঁ মহালক্ষ্ম্যৈ নমঃ ॥ ৬ অনেন পূজয়েল্লক্ষ্মীং পূর্ব্বোক্ত-পরিবারকৈঃ ॥ ৭
ওঁ সৌঃ সরস্বত্যৈ নমঃ। ওঁ শ্রীঁ সৌঃ সরস্বত্যৈ নমঃ। ওঁ হ্রীং বদ বদ বাগ্বাদিনি স্বাহা।
ওঁ হ্রীং সরস্বত্যৈ নমঃ ॥ ৮
ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে দশমোঽধ্যায়ঃ ॥ ১০ ॥

---

অর্চ্চনা করিয়া বস্ত্রদ্বারা শিষ্যের নেত্রদ্বয় বন্ধনপূর্ব্বক দেবতার সম্মুখে পুষ্পাঞ্জলি পাতিত করিবেন। অঞ্জলিস্থ পুষ্প যে স্থলে পতিত হইবে, তাহাই বিষ্ণুর মস্তক। তৎপরে বিচক্ষণ গুরু, শিষ্যের নামকরণ করিবেন। ব্রাহ্মণাদির নামে দেবশর্ম্মাদি উপাধি, স্ত্রীলোকের নামে নিজ নিজ পতির উপাধি ও শূদ্রনামে দাস শব্দ যোগ করিতে হয়। ৮—১২।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নবম অধ্যায় সমাপ্ত ॥ ৯ ॥

## দশম অধ্যায়

হরি কহিলেন, লক্ষ্মীদেবীর পূজা বলিব। মন্ত্রসিদ্ধিলাভের নিমিত্ত স্থণ্ডিলাদিতে পূজা করা কর্ত্তব্য। শ্রাং হৃদয়ায় নমঃ, শ্রীং শিরসে স্বাহা, শ্রূং শিখায়ৈ বষট্, শ্রৈং কবচায় হুঁ, শ্রৌং নেত্রত্রয়ায় বৌষট্, শ্রঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্, এই প্রকারে করাঙ্গন্যাস করিয়া "ওঁ শ্রীঁ মহালক্ষ্ম্যৈ নমঃ", এই মন্ত্রে পূজা করিবে। পদ্মগর্ভ চতুর্দ্বারবিশিষ্টমণ্ডল প্রস্তুত করিয়া, সেই মণ্ডল পঞ্চবর্ণ চূর্ণদ্বারা রঞ্জিত করিয়া, তাহাতে পূজা করিবে। মণ্ডলমধ্যে লক্ষ্মী ও তাঁহার অঙ্গদেবতার পূজা করত কোণে দুর্গা ও তাঁহার গণদেবতার পূজা করিবে। তৎপরে অগ্ন্যাদি কোণে গুরু ও ক্ষেত্রপালের পূজা করিয়া হোম করিতে হইবে। ইহা দ্বারা সর্ব্বাভীষ্ট সম্পন্ন হয়। অনন্তর "ওঁ ঘং টং ডং হং শ্রীঁ মহালক্ষ্ম্যৈ নমঃ" এই মন্ত্রে পরিবারগণের সহিত লক্ষ্মীর পূজা করিবে। পরে "ওঁ সরস্বত্যৈ নমঃ" এই মন্ত্রে সরস্বতীদেবীর পূজা করিবে। ১—৮।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে দশম অধ্যায় সমাপ্ত ॥ ১০ ॥

## একাদশোঽধ্যায়ঃ ।

হরিরুবাচ ।

নবব্যূহার্চ্চনং বক্ষ্যে যদুক্তং কশ্যপায় হি । জীবং শিখা মূর্দ্ধানং নীত্বা ব্যোম্নি নিবেশয়েৎ ॥ ১
ততো রমিতি বীজেন দহেদ্ভূতাত্মকং বপুঃ । যমিত্যনেন বীজেন দগ্ধং সর্ব্বং বিনাশয়েৎ ॥ ২
লমিত্যনেন বীজেন প্লাবয়েৎ সকলাচয়ম্ । বমিত্যনেন বীজেন চিন্তয়েদমৃতং ততঃ ॥ ৩
হৃদ্যে পুণ্ডরীকে তু পীতবাসাশ্চতুর্ভুজঃ । অহং হরশ্চাত্মানং ধ্যানেন পরিচিন্তয়েৎ ॥ ৪
মন্ত্রন্যাসং ততঃ কুর্য্যাৎ ত্রিবিধং করদেহয়োঃ । দ্বাদশাক্ষরবীজেন উক্তবীজৈরনন্তরম্ ।
ষড়ঙ্গেন ততঃ কুর্য্যাৎ সাক্ষাদ্ যেন হরির্ভবেৎ ॥ ৫
দক্ষিণাঙ্গুষ্ঠমারভ্য মধ্যাঙ্গুষ্ঠং করে ন্যসেৎ । মধ্যে বীজদ্বয়ং ন্যস্য ন্যসেদঙ্গে ততঃ পুনঃ ॥ ৬
হৃচ্ছিরসি শিখাবর্ম্ম-বক্ত্র-নেত্রোদরপৃষ্ঠতঃ । বাহ্বোশ্চ করয়োর্জ্জান্বোঃ পাদয়োশ্চাপি বিন্যসেৎ ॥ ৭
পদ্মাকারৌ করৌ কৃত্বা মধ্যেঽঙ্গুষ্ঠং নিবেশয়েৎ । চিন্তয়েৎ তত্র সর্ব্বেশং পরং ব্রহ্মাব্যয়ম্ ॥ ৮
ক্রমাচ্চৈতানি বীজানি তর্জ্জন্যাদিষু বিন্যসেৎ । ততো মূর্দ্ধাক্ষিবক্ত্রেষু কণ্ঠেষু হৃদয়ে তথা ॥ ৯
নাভৌ গুহ্যে তথা জান্বোঃ পাদয়োর্বিন্যসেৎ ক্রমাৎ । পাদয়োঃ ষড়ঙ্গবীজানি ন্যস্য কায়ে ততো ন্যসেৎ । অঙ্গুষ্ঠাদি কনিষ্ঠান্তং বিন্যসেদ্বীজপঞ্চকম্ ॥ ১০
করমধ্যে নেত্রবীজ-মস্ত্রন্যাসেঽপ্যয়ং ক্রমঃ । হৃদয়ে হৃদয়ং ন্যস্য শিরঃ শিরসি বিন্যসেৎ ॥ ১১
শিখায়াঞ্চ শিখাং ন্যস্য কবচং সর্ব্বতস্তনৌ । নেত্রে নেত্রে বিধাতব্যং অস্ত্রং করয়োর্দ্বয়োঃ ॥ ১২

---

## একাদশ অধ্যায়

হরি বলিলেন—গরুড় কশ্যপের নিকট যে নবব্যূহার্চ্চন বলিয়াছিল, তাহা বলিতেছি শুন। প্রথমতঃ জীবাত্মাকে মস্তকে নীত করিয়া আকাশে নিবেশিত করিবে। পরে 'রং' বীজদ্বারা পাঞ্চভৌতিক দেহ দগ্ধ করিয়া, 'যং' বীজে দগ্ধ দেহ বিনাশ করিবে। অনন্তর 'লং' বীজদ্বারা সমুদায় দেহ অমৃতপ্লাবিত করিবে, পরে 'বং' বীজে পুনর্ব্বার আপনাকে নবীন চিন্তা করিবে। তারপর হৃদয়মধ্যে আত্মাকে পীতাম্বর ও চতুর্ভুজ চিন্তা করত ধ্যান করিবে। মন্ত্রন্যাস, করন্যাস ও অঙ্গন্যাস, এই ত্রিবিধ ন্যাস করা কর্ত্তব্য। দ্বাদশাক্ষর মন্ত্রের প্রত্যেক বর্ণ-দ্বারা মন্ত্রন্যাস করিয়া ষড়ঙ্গন্যাস করিতে হয়। এই ন্যাস করিলে সাধক নারায়ণতুল্য হইতে পারে। দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠাঙ্গুলিতে আরম্ভ করিয়া মধ্যাঙ্গুলি পর্য্যন্ত ন্যাস করিবে। পরে মধ্যে বীজদ্বয় ন্যাস করিয়া ঐ সকল বীজ পুনর্ব্বার অঙ্গে ন্যাস করিতে হইবে। তৎপরে হৃদয়ে, মস্তকে, শিখাস্থানে, কবচস্থানে, মুখে, চক্ষুতে, উদরে, পৃষ্ঠে, বাহুদ্বয়ে, করদ্বয়ে, জানুদ্বয়ে ও পদ-দ্বয়ে ন্যাস করিবে। হস্তদ্বয় পদ্মাকার করত, মধ্যে অঙ্গুষ্ঠাঙ্গুলি নিবেশিত করিবে। এইরূপ মুদ্রাবন্ধন করিয়া, সেই মুদ্রাকে পরমব্রহ্মস্বরূপ অব্যয় সর্ব্বেশ্বর নারায়ণকে চিন্তা করিবে। ক্রমানুসারে ঐ সকল বীজ তর্জ্জন্যাদি অঙ্গুলিতে ন্যাস করিবে। পরে মস্তকে, চক্ষুতে, মুখে, কণ্ঠে, হৃদয়ে, নাভিতে, গুহ্যে, জানুদ্বয়ে ও পাদদ্বয়ে ঐ সকল বীজ ন্যাস করিবে। হস্তদ্বয়ে ষড় ন্যাস ও ষড়ঙ্গন্যাস করিয়া নিজ শরীরে ঐ সকল বীজ ন্যাস কর্ত্তব্য। অঙ্গুষ্ঠাঙ্গুলি হইতে কনিষ্ঠাঙ্গুলি পর্য্যন্ত পঞ্চবীজ ন্যাস করিবে, করমধ্যে নেত্রবীজ ন্যাস করিবে। অস্ত্রন্যাসেও এইরূপ বিধি জানিবে। হৃদয়ে নমঃ, মস্তকে স্বাহা, শিখাস্থানে বষট্, হুঁ, নেত্রে বৌষট্, হস্তদ্বয়ে ফট্, এই সকল বীজদ্বারা তত্তৎস্থানে ন্যাস করিবে। ১—১২।

হুং ছং বং কৌস্তুভঃ প্রোক্তস্তানিত্যো মহত্তবে চ । ইত্যাদীনি যথাযোগং দেবদেবস্ত বৈ দশ ॥ ৩৯
গরুড়োঽম্বুজসঙ্কাশো গদা চৈবাসিতাকৃতিঃ । পুষ্টিঃ শিরীষপুষ্পাভা লক্ষ্মীঃ কাঞ্চনসন্নিভা ॥ ৪০
পূর্ণচন্দ্রনিভঃ শঙ্খঃ কৌস্তুভঃ শক্রগোপদ্যুতিঃ । চক্রং সূর্য্যসহস্রাভং শ্রীবৎসঃ কুন্দসন্নিভঃ ।
পঞ্চবর্ণনিভা মালা হ্যনন্তো মেঘসন্নিভঃ ॥ ৪১
বিদ্যুদ্রূপাণি চাস্ত্রাণি যানি নোক্তানি বর্ণতঃ । অর্ঘ্যপাদ্যাদি বৈ দদ্যাৎ পুণ্ডরীকাক্ষবিদ্যয়া ॥ ৪২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে একাদশোঽধ্যায়ঃ ॥১১॥

## দ্বাদশোঽধ্যায়ঃ

হরিরুবাচ ।

পূজাক্রমমিদ্যর্থং পূজাক্রম উচ্যতে । ওঁ নম-ইত্যাদৌ শরবাধ্যানুসংস্মৃতিঃ ॥ ১

যং ক্ষং লং রমিতি কায়শুদ্ধিঃ । ওঁ নমঃ ইতি চতুর্ভুজাত্ম-কায়নির্ম্মাণম্ ॥
অঙ্গ-খিবিধাকার-কায়বিন্যাসঃ । ততো হৃদি-যোগপীঠপূজা ॥ ২ ॥
ওঁ অনন্তায় নমঃ । ওঁ ধর্ম্মায় নমঃ । ওঁ জ্ঞানায় নমঃ । ওঁ বৈরাগ্যায় নমঃ । ওঁ ঐশ্বর্য্যায় নমঃ । ওঁ অধর্ম্মায় নমঃ । ওঁ অজ্ঞানায় নমঃ । অবৈরাগ্যায় নমঃ । ওঁ অনৈশ্বর্য্যায় নমঃ । ওঁ পদ্মায় নমঃ । ওঁ আদিত্যমণ্ডলায় নমঃ । চন্দ্রমণ্ডলায় নমঃ । ওঁ বহ্নিমণ্ডলায় নমঃ । ওঁ বিমলায়ৈ নমঃ । ওঁ উৎকর্ষিণ্যৈ নমঃ । ওঁ জ্ঞানায় নমঃ । ওঁ ক্রিয়ায়ৈ নমঃ । ওঁ অজ্ঞানায় নমঃ । ওঁ অক্রিয়ায়ৈ নমঃ । ওঁ যোগায়ৈ নমঃ । ওঁ প্রহ্ব্যৈ নমঃ । ওঁ সত্যায়ৈ নমঃ । ওঁ ঈশানায়ৈ নমঃ । ওঁ সর্ব্বতোমুখ্যৈ নমঃ । ওঁ সাঙ্গোপাঙ্গায় হরে-রাসনায় নমঃ । ততঃ কর্ণিকায়াং অং বাসুদেবায় নমঃ । আং হৃদয়ায় নমঃ । ঈং শিরসে নমঃ ; ঊং শিখায়ৈ নমঃ । ঐঁ কবচায় নমঃ । ঔঁ নেত্রাভ্যাং নমঃ । অং ফট্ অস্ত্রায় নমঃ । ওঁ আং সঙ্কর্ষণায় নমঃ । ওঁ অং প্রদ্যুম্নায় নমঃ । ওঁ অঃ অনিরুদ্ধায় নমঃ । ওঁ ওঁ নারায়ণায় নমঃ । ওঁ তৎ সৎ ব্রহ্মণে নমঃ । ওঁ হুঁ বিষ্ণবে নমঃ ।

---

মন্ত্রে পুষ্টি, ২২ বং এই মন্ত্রে বনমালা, হং ভং এই মন্ত্রে শ্রীবৎস ও হুং ছং বং এই মন্ত্রে কৌস্তুভের পূজা করিবে । এই সব দেবতা ও অনন্ত, এই দশটী দেবদেবের অঙ্গদেবতা ; অনন্ত আমারই নামান্তর মাত্র । গরুড় পদ্মকান্তি, গদা কৃষ্ণবর্ণা, পুষ্টি শিরীষপুষ্পাভা, লক্ষ্মী স্বর্ণবর্ণা, শঙ্খ পূর্ণচন্দ্রাভ, কৌস্তুভ নবোদিত-তপনসমবর্ণ, চক্র সহস্র-সূর্য্যাভ, শ্রীবৎস কুন্দপুষ্পসঙ্কাশ, বনমালা পঞ্চবর্ণবিশিষ্টা, অনন্ত মেঘবর্ণ এবং যে সকল অস্ত্রের বর্ণ উক্ত হইল না, সেই সকল অস্ত্র বিদ্যুৎপ্রভ । ইঁহাদিগকে পাদ্যার্ঘ্যাদি দ্বারা পুণ্ডরীকাক্ষ-মন্ত্রে পূজা করিবে । ৩৬—৪২ ।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে একাদশ অধ্যায় সমাপ্ত ॥ ১১ ॥

## দ্বাদশ অধ্যায় ।

হরি কহিলেন, পূজাক্রমসিদ্ধির নিমিত্ত পূজাবিধি কথিত হইতেছে । "ওঁ নমঃ" মন্ত্রে শঙ্খনামার স্মরণ করিবে । 'যং ক্ষং লং' মন্ত্রে শরীরশুদ্ধি করিয়া, পুনরায় "ওঁ নমঃ" মন্ত্রে

উপবিশ্য পুনর্মুদ্রাং দর্শয়িত্বা নমেৎ পুনঃ। নিত্যহোমেষ্বয়ং হোমো নৈমিত্তিকে ত্রিগুণং ভবেৎ॥১২
গচ্ছ গচ্ছ পরং স্থানং যত্র দেবো নিরঞ্জনঃ। গচ্ছন্তু দেবতাঃ সর্ব্বাঃ স্বস্থানস্থিতিহেতবে॥ ১৩
সুদর্শনঃ শ্রীহরিশ্চ অচ্যুতশ্চ ত্রিবিক্রমঃ। চতুর্ভুজো বাসুদেবঃ ষষ্ঠঃ প্রদ্যুম্ন এব চ॥ ১৪
সঙ্কর্ষণঃ পুরুষোঽথ নবব্যূহো দশাত্মকঃ। অনিরুদ্ধো দ্বাদশাত্মা অত ঊর্দ্ধমনন্তকঃ॥ ১৫
এতে একাদিত্রিশকৈরব্জৈর্হোমাদক্ষিতাঃ সুরাঃ। চক্রাঙ্কিতৈঃ পূজিতৈঃ স্যাদ্‌গৃহরক্ষা সদা নরৈঃ॥
ওঁ চক্রায় স্বাহা। ওঁ বিচক্রায় স্বাহা। ওঁ সুচক্রায় স্বাহা। ওঁ মহাচক্রায় স্বাহা।
ওঁ অসুরান্তকৃৎ হুঁ ফট্, ওঁ হুঁ সহস্রার হুঁ ফট্। দ্বারকাচক্রপূজেয়ং গৃহে রক্ষাকরী শুভা॥ ১৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে দ্বাদশোঽধ্যায়ঃ॥ ১২ ॥

---

## ত্রয়োদশোঽধ্যায়ঃ।

হরিরুবাচ।

প্রবক্ষ্যাম্যধুনা হ্যেতদ্বৈষ্ণবং পঞ্জরং শুভম্। নমো নমস্তে গোবিন্দ চক্রং গৃহ্য সুদর্শনম্॥১
প্রাচ্যাং রক্ষস্ব মাং বিষ্ণো ত্বামহং শরণং গতঃ। গদাং কৌমোদকীং গৃহ্য পদ্মনাভ নমোঽস্তু তে।
যাম্যাং রক্ষস্ব মাং বিষ্ণো ত্বামহং শরণং গতঃ॥ ২
হলমাদায় সৌনন্দং নমস্তে পুরুষোত্তম। প্রতীচ্যাং রক্ষ মাং বিষ্ণো ত্বামহং শরণং গতঃ॥ ৩

---

স্বীয়াত্মা ধ্যান করিবে। পরে উপবেশন করত পুনর্ব্বার মুদ্রা প্রদর্শন পূর্ব্বক নমস্কার করিবে। এই হোমবিধি কথিত হইল, ইহা নিত্যহোমে জানিবে; কাম্যহোমে নিত্যহোমের ত্রিগুণ সংখ্যায় হোম করা কর্ত্তব্য। হে দেব! যেখানে নির্ব্বিকার পরমাত্মা বিরাজমান আছেন, সেই পরম ধামে গমন কর এবং দেবগণ অবস্থিতির নিমিত্ত স্বস্থানে প্রস্থান করুন। সুদর্শন, শ্রীহরি, অচ্যুত, ত্রিবিক্রম, চতুর্ভুজ, বাসুদেব, প্রদ্যুম্ন, সঙ্কর্ষণ, পুরুষ ও অনিরুদ্ধ, এই দশ দেবতাকে নবব্যূহ বলে। অতঃপর আদিত্য ও অনন্ত দেবের পূজা করিতে হইবে। একাদিক্রমে এই সকল দেবতার অর্চ্চনা করিবে। চক্র অঙ্কিত করিয়া উঁহাদিগের অর্চ্চনা করিলে, রাক্ষস ও দানব জন্য ভয় থাকে না। "ওঁ চক্রায় স্বাহা" ইত্যাদি মন্ত্রে পূজা করিবে। ইহা দ্বারকাচক্রপূজা। এই পূজা করিলে গৃহরক্ষা হইয়া থাকে ৮—১৭।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে দ্বাদশ অধ্যায় সমাপ্ত॥ ১২॥

---

## ত্রয়োদশ অধ্যায়।

হরি কহিলেন, এখন বিষ্ণুপঞ্জরস্তোত্র বলিব। এই স্তোত্র শুভ। হে গোবিন্দ! তোমাকে নমস্কার, তুমি সুদর্শন চক্র গ্রহণ করিয়া আমার পূর্ব্বদিক রক্ষা কর; আমি তোমার শরণ লইলাম। হে পদ্মনাভ! তোমাকে নমস্কার। তুমি কৌমোদকী গদা ধারণ করত আমার দক্ষিণদিক রক্ষা কর। আমি তোমার শরণ লইলাম। হে পুরুষোত্তম! তুমি সৌনন্দ হল গ্রহণ করত আমার পশ্চিমদিক রক্ষা কর, আমি তোমার শরণ লইলাম। হে

মুষলং শাতনং গৃহ্য পুণ্ডরীকাক্ষ রক্ষ মাম্। উত্তরস্যাং জগন্নাথ ভবন্তং শরণং গতঃ ॥ ৪
খড়্গমাদায় চর্ম্মাথ অস্ত্রশস্ত্রাদিকং হরে। নমস্তে রক্ষ রক্ষোঘ্ন ঐশান্যাং শরণং গতঃ ॥ ৫
পাঞ্চজন্যং মহাশঙ্খমনুঘোষঞ্চ পঙ্কজম্। প্রগৃহ্য রক্ষ মাং বিষ্ণো আগ্নেয্যাং যজ্ঞশূকর ॥ ৬
চন্দ্রসূর্য্যসমং গৃহ্য খড়্গং চান্দ্রমসং তথা। নৈর্ঋত্যাং মাঞ্চ রক্ষস্ব দিব্যমূর্ত্তে নৃকেশরিন্ ॥ ৭
বৈজয়ন্তীং সম্প্রগৃহ্য শ্রীবৎসং কণ্ঠভূষণম্। বায়ব্যাং রক্ষ মাং দেব হয়গ্রীব নমোঽস্তু তে ॥ ৮
বৈনতেয়ং সমারুহ্য ত্বন্তরীক্ষে জনার্দ্দন। মাঞ্চ রক্ষাজিত সদা নমস্তেঽস্ত্বপরাজিত ॥ ৯
বিশালাক্ষং সমারুহ্য রক্ষ মাং ত্বং রসাতলে। অকূপার নমস্তুভ্যং মহামীন নমোঽস্তু তে ॥ ১০
করশীর্ষাদ্যঙ্গুলীষু সত্য ত্বং বাহুপঞ্জরম্। কৃত্বা রক্ষস্ব মাং বিষ্ণো নমস্তে পুরুষোত্তম ॥ ১১
এতদুক্তং শঙ্করায় বৈষ্ণবং পঞ্জরং মহৎ। পুরা রক্ষার্থমীশান্যাঃ কাত্যায়ন্যা বৃষধ্বজ ॥ ১২
নাশয়ামাস সা যেন চামরং মহিষাসুরম্। দানবং রক্তবীজঞ্চ অন্যাংশ্চ সুরকণ্টকান্।
এতজ্জপন্ নরো ভক্ত্যা শত্রূন্ বিজয়তে সদা ॥ ১৩

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥ ১৩ ॥

---

পুণ্ডরীকাক্ষ! তুমি শাতন মুষল গ্রহণ করত উত্তরদিক্ রক্ষা কর। হে জগন্নাথ! আমি তোমার শরণ লইলাম। হে হরে! তোমাকে নমস্কার। তুমি খড়্গচর্ম্মাদি অস্ত্র-শস্ত্র গ্রহণ করত আমার ঐশানকোণ রক্ষা কর। হে রাক্ষসনাশন! আমি তোমার শরণ লইলাম। হে শূকররূপ বিষ্ণো! তুমি পাঞ্চজন্য শঙ্খ ও অনুঘোষ নামক পদ্ম গ্রহণ করত আমার অগ্নিকোণ রক্ষা কর। ১—৬।

হে দিব্যশরীর নৃসিংহ! তুমি চন্দ্র ও সূর্য্যসম চান্দ্রমস খড়্গ গ্রহণ করত আমাকে নৈর্ঋত-কোণে রক্ষা কর। হে হয়গ্রীব! তোমাকে নমস্কার। তুমি পতাকা ও শ্রীবৎস কণ্ঠভূষণ ধারণ করত আমাকে বায়ুকোণে রক্ষা কর। হে জনার্দ্দন! তুমি বৈনতেয় গরুড়ে আরোহণ করত আমাকে শূন্যপথে রক্ষা কর! হে অজিত! তুমি আমাকে রক্ষা কর। হে অপরাজিত! তোমাকে নমস্কার করি। হে অকূপার মহামীনরূপ! তোমাকে নমস্কার করি, তুমি বিশালাক্ষে আরোহণ করত আমাকে রসাতলে রক্ষা কর। হে পুরুষোত্তম! তোমাকে নমস্কার করি। তুমি হস্ত, মস্তক, অঙ্গুলি, বাহু, পঞ্জর প্রভৃতি অঙ্গপ্রত্যঙ্গবিশিষ্ট আমার দেহকে সদা রক্ষা কর। হে বৃষকেতো! এই বিষ্ণুপঞ্জর স্তব পূর্ব্বে মহাদেবের নিকট ভগবতী কাত্যায়নীর রক্ষার নিমিত্ত কথিত হইয়াছিল। কাত্যায়নী মহিষাসুর, রক্তবীজ, চামর ও অন্যান্য দেবশত্রু দানবগণকে এই স্তবপ্রভাবে বিনাশ করিয়াছিলেন। এই বিষ্ণুপঞ্জর স্তব যে মানব পাঠ করে, সে সকল শত্রু পরাজয় করিতে পারে। ৭—১৩।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে ত্রয়োদশ অধ্যায় সমাপ্ত। ১৩।

## চতুর্দ্দশোঽধ্যায়ঃ।

হরিরুবাচ।

অথ যোগং প্রবক্ষ্যামি ভুক্তিমুক্তিকরং পরম্। ধ্যানিভিঃ প্রোচ্যতে ধ্যেয়ো ধ্যানেন হরিরীশ্বরঃ॥
শৃণুষ্ব মহেশান সর্ব্বপাপবিনাশনম্। বিষ্ণুঃ সর্ব্বেশ্বরোঽনন্তঃ ষড়ূর্ম্মিপরিবর্জ্জিতঃ॥ ২
বাসুদেবো জগন্নাথো ব্রহ্মাত্মাহমেব হি। দেহিদেহস্থিতো নিত্যঃ সর্ব্বদেহবিবর্জ্জিতঃ॥ ৩
দেহধর্ম্মবিহীনশ্চ ক্ষরাক্ষরবিবর্জ্জিতঃ। দৃক্‌শ্রুতিষু স্থিতো দ্রষ্টা শ্রোতা ঘ্রাতা হ্যতীন্দ্রিয়ঃ॥ ৪
তদ্ধর্ম্মরহিতঃ স্রষ্টা নামগোত্রবিবর্জ্জিতঃ। মন্তা মনঃস্থিতো দেবো মনসা পরিবর্জ্জিতঃ॥ ৫
মনোধর্ম্মবিহীনশ্চ বিজ্ঞানং জ্ঞানমেব চ। বোদ্ধা বুদ্ধিস্থিতঃ সাক্ষী সর্ব্বজ্ঞো বুদ্ধিবর্জ্জিতঃ॥ ৬
বুদ্ধিধর্ম্মবিহীনশ্চ সর্ব্বঃ সর্ব্বগতো মতঃ। সর্ব্বপ্রাণিবিনির্ম্মুক্তঃ প্রাণধর্ম্মবিবর্জ্জিতঃ॥ ৭
প্রাণিপ্রাণো মহাশান্তো ভয়েন পরিবর্জ্জিতঃ। অহঙ্কারবিহীনশ্চ তদ্ধর্ম্মপরিবর্জ্জিতঃ॥ ৮
তৎসাক্ষী তন্নিয়ন্তা চ পরমানন্দরূপকঃ। জাগ্রৎস্বপ্নসুষুপ্তস্থ-তৎসাক্ষী তদ্বিবর্জ্জিতঃ॥ ৯
তুরীয়ঃ পরমো ধাতা দৃগ্‌রূপো গুণবর্জ্জিতঃ। মুক্তো বুদ্ধোঽজরো ব্যাপী সত্য আত্মাহমহং শিবঃ॥
এবং যে মানবা বিষ্ণুং ধ্যায়ন্তীশং পরং পদম্। প্রাপ্নুবন্তি চ তদ্রূপং নাত্র কার্য্যা বিচারণা॥ ১১
ইতি ধ্যানং মহাধ্যানং তব শঙ্কর সূচিতম্। পঠেদ্ য এবং সততং বিষ্ণুলোকং স গচ্ছতি॥ ১২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে চতুর্দ্দশোঽধ্যায়ঃ॥ ১৪॥

---

## চতুর্দ্দশ অধ্যায়

হরি বলিলেন, অনন্তর ভুক্তিমুক্তিপ্রদ পরম যোগ বলিব। যোগিগণ ধ্যানদ্বারা পরম ধ্যেয় হরিকে ঈশ্বর বলিয়া থাকেন। হে মহেশ্বর! এই যোগ শুন। এই যোগে সর্ব্বপাপ বিনষ্ট হয়। আমি বিষ্ণু, সকলের ঈশ্বর, অনন্ত ও ষড়ূর্ম্মিহীন। আমিই বাসুদেব, জগন্নাথ ও ব্রহ্মস্বরূপ। আমি প্রাণিবর্গের দেহস্থিত, সনাতন, আত্মা ও সর্ব্বদেহহীন। আমি দেহধর্ম্মরহিত ও ক্ষরাক্ষরবর্জ্জিত। আমি দৃক্‌শ্রুতি প্রভৃতিতে স্থিত দ্রষ্টা, শ্রোতা, ঘ্রাতা ইত্যাদিরূপে বর্ত্তমান। আমি অতীন্দ্রিয় (চক্ষুঃ প্রভৃতি ইন্দ্রিয়গণের অবিষয়), আমি ইন্দ্রিয়ধর্ম্মরহিত ও জগতের সৃষ্টিকর্ত্তা। আমার কোন নাম গোত্রাদি নাই। আমি জ্ঞানের মন্তা এবং মনের বিষয়ীভূত দেবতা, কিন্তু আমার মনঃ নাই। আমার মানসিক ধর্ম্ম নাই। আমি বিজ্ঞাতা ও জ্ঞানস্বরূপ। আমি সমস্ত বোধের কর্ত্তা, বোধের বিষয়ীভূত, সর্ব্বসাক্ষী, সর্ব্বজ্ঞ, বুদ্ধিবিহীন। ১—৬।

আমি বুদ্ধিধর্ম্মবিহীন, সর্ব্বস্বরূপ, সর্ব্বগত, সর্ব্বস্বরূপ সর্ব্বপ্রাণিবিমুক্ত ও প্রাণধর্ম্মহীন। আমি প্রাণিগণের প্রাণস্বরূপ শান্তিপর ও ভয়বিহীন। আমি অহঙ্কাররহিত ও অহঙ্কারগত ধর্ম্মহীন। আমি জগতের সাক্ষী, জগতের নিয়ন্তা ও পরমানন্দস্বরূপ। আমি জাগ্রৎ, স্বপ্ন, সুষুপ্তি, সকল অবস্থাতেই জগতের সাক্ষীস্বরূপ, অথচ আমার তাদৃশ কোন অবস্থাই নাই। আমিই তুরীয় ব্রহ্ম এবং বিধাতা। আমি জগতের চক্ষুঃস্বরূপ, নির্গুণ, মায়ামুক্ত (মায়াতীত), বুদ্ধ (নিত্যজ্ঞানী), জরাহীন, সর্ব্বব্যাপী, সত্য, পরমাত্মা ও মঙ্গলময়। এইরূপে যে সকল ধীমান্ মহাত্মা পরমপদ পরমেশ্বরকে ধ্যান করে, তাহারা নিশ্চয় তাঁহার সাযুজ্য প্রাপ্ত হয়। হে বৃষধ্বজ শঙ্কর! এই ধ্যানযোগ কথিত হইল, যে ব্যক্তি সর্ব্বদা এই স্তব পাঠ করে, সে বিষ্ণুলোক প্রাপ্ত হয়। ৭—১২।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে চতুর্দ্দশ অধ্যায় সমাপ্ত॥ ১৪॥

## ষোড়শোঽধ্যায়ঃ ।

রুদ্র উবাচ ।

পুনর্ধ্যানং সমাচক্ষ্ব শঙ্খচক্রগদাধর । বিষ্ণোরীশস্য দেবস্য শুদ্ধস্য পরমাত্মনঃ ॥১

হরিরুবাচ ।

শৃণু রুদ্র হরের্ধ্যানং সংসারতরুনাশনম্ । মূর্ত্তরূপবতশ্চ সর্বব্যাপ্যব্যয়ম্ ॥২
অজরং সর্বগং নিত্যং মহদ্ব্রহ্মাদি কেবলম্ । সর্বস্য জগতো মূলং সর্বেশং পরমেশ্বরম্ ॥৩
সর্বভূতহৃদিস্থং বৈ সর্বভূতমহেশ্বরম্ । সর্বাধারং নিরাধারং সর্বকারণকারণম্ ॥৪
অলেপকমথো মুক্তং মুক্তযোগিবিচিন্তিতম্ । স্থূলদেহবিহীনঞ্চ চক্ষুষা পরিবর্জ্জিতম্ ॥৫
শ্রোত্রেন্দ্রিয়বিহীনঞ্চ শ্রোত্রবর্গবিবর্জ্জিতম্ । ত্বগিন্দ্রিয়বিহীনঞ্চ ত্বগিন্দ্রিয়বিবর্জ্জিতম্[১] ॥৬
ঘ্রাণেন্দ্রিয়বিহীনঞ্চ ঘ্রাণবর্গবিবর্জ্জিতম্[২] । বাগিন্দ্রিয়বিহীনঞ্চ প্রাণীন্দ্রিয়বিবর্জ্জিতম্ ।
পাদেন্দ্রিয়বিহীনঞ্চ বাগ্বর্গপরিবর্জ্জিতম্ ॥৭
পায়ূপস্থবিহীনঞ্চ সর্বেন্দ্রিয়বিবর্জ্জিতম্ । মনোবিরহিতং তদ্বন্মনোবর্গবিবর্জ্জিতম্ ॥৮
বুদ্ধ্যা বিহীনং দেবেশং চেতসা পরিবর্জ্জিতম্ । অহঙ্কারবিহীনং বৈ বুদ্ধিবর্গবিবর্জ্জিতম্ ॥৯
প্রাণেন রহিতঞ্চৈব অপানেন বিবর্জ্জিতম্ । ব্যানাদ্যপানহীনঞ্চ বৈ প্রাণবর্গবিবর্জ্জিতম্ ॥১০

---

## ষোড়শ অধ্যায় ।

রুদ্র বলিলেন, হে শঙ্খচক্রগদাধর ! পুনর্ব্বার পরমাত্মা জগদীশ্বর দেবদেব বিষ্ণুর ধ্যান বলুন। হরি বলিলেন, হে রুদ্র ! হরির ধ্যান শ্রবণ কর, এই ধ্যানে সংসারবৃক্ষ বিনষ্ট হইয়া যায়। হরি মূর্ত্তরূপ, কিন্তু অব্যয়স্বরূপ। তিনি সর্ব্বব্যাপী, সর্ব্বত্র বিদ্যমান আছেন এবং উৎপত্তি-বিনাশবিহীন। তিনি অজর (স্থির-প্রকৃতি), সর্ব্বগ, নিত্য, মহৎ, একমাত্র ব্রহ্মস্বরূপ। পরমেশ হরি সমস্ত জগতের কারণ ও সকলের ঈশ্বর। সেই হরি সর্ব্বপ্রাণীর হৃদয়মন্দিরে বিরাজমান আছেন। তিনি সর্ব্বভূতের ঈশ্বর, সকলের আধার, কিন্তু তাঁহার কোন আধার নাই। তিনি সকল কারণের আদিকারণ। হরি সর্ব্ববিষয়ে নির্লিপ্ত, সর্ব্ববিষয় হইতে মুক্ত ও লেপবিহীন। মুক্ত যোগিগণ তাঁহাকে চিন্তা করেন। তাঁহার স্থূল দেহ নাই। তিনি শ্রবণেন্দ্রিয়হীন, শ্রোত্রবর্গবর্জ্জিত। এইরূপ নয়নেন্দ্রিয়, ত্বগিন্দ্রিয়, ঘ্রাণেন্দ্রিয়, বাগিন্দ্রিয় প্রভৃতি প্রাণিগণের যে সকল ইন্দ্রিয় আছে, সেই সকল ইন্দ্রিয়হীন। সাধারণ প্রাণিবর্গের যেরূপ দৃষ্টীন্দ্রিয়াদি আছে, তাঁহার সেইরূপ ইন্দ্রিয়াদি নাই। তিনি ভোজন-মৈথুনাদি-প্রাণিধর্ম্মবর্জ্জিত এবং পায়ূপস্থ প্রভৃতি কর্ম্মেন্দ্রিয় বিহীন। হরির মন ও মানসিক কোন ধর্ম্মই নাই। তিনি দেবদেব। তাঁহার অহঙ্কার, চিত্ত, বুদ্ধিধর্ম্ম নাই, প্রাণাদি বায়ু বা প্রাণধর্ম্ম নাই। ১—১০।

---

১। শ্লোকোঽয়ং কচিৎ পুস্তকে নাস্তি।

২। ঘ্রাণেন্দ্রিয়বিহীনঞ্চ ঘ্রাণধর্ম্মবিবর্জ্জিতম্ ইতি কচিৎ পাঠঃ। তত্র চ বাগিন্দ্রিয়েতি শ্লোকোঽপি নাস্তি।

## সপ্তদশোঽধ্যায়ঃ।

হরিরুবাচ

পুনঃ সূর্য্যার্চ্চনং বক্ষ্যে যদুক্তং ধনদায় হি। অষ্টপত্রং লিখেৎ পদ্মং শুচৌ দেশে সকর্ণিকম্ ॥১
আবাহনীং ততো বদ্ধ্বা মুদ্রামাবাহয়েদ্রবিম্। পদ্মস্থং স্থাপয়েন্মধ্যে স্নাপয়েদ্ রক্তপিঙ্গলম্ ॥২
আগ্নেয্যাং বিন্যসেদ্দেব হৃদয়ং স্থাপয়েচ্ছিব। ঐশান্যাঞ্চ শিরঃ স্থাপ্যং নৈর্ঋত্যাং বিন্যসেৎ শিখাম্ ॥৩
পৌরন্দর্য্যাং ন্যসেদ্বর্ম্মমেকাগ্রচিত্তমানসঃ। বায়ব্যাঞ্চৈব নেত্রঞ্চ বারুণ্যামস্ত্রমেব চ ॥৪
ঐশান্যাং স্থাপয়েৎ সোমং পৌরন্দর্য্যাঞ্চ লোহিতম্।
আগ্নেয্যাং সোমতনয়ং যাম্যাঞ্চৈব বৃহস্পতিম্ ॥৫
নৈর্ঋত্যাং দানবগুরুং বারুণ্যাঞ্চ শনৈশ্চরম্। বায়ব্যাঞ্চ তথা কেতুং কৌবের্য্যাং রাহুমেব চ ॥৬
দ্বিতীয়ায়াঞ্চ কক্ষায়াং সূর্য্যান্ দ্বাদশ পূজয়েৎ। ভগঃ সূর্য্যোঽর্য্যমা চৈব মিত্রো বৈ বরুণস্তথা ॥৭
সবিতা চৈব ধাতা চ বিবস্বাংশ্চ মহাবলঃ। ত্বষ্টা পূষা তথা চেন্দ্রো দ্বাদশো বিষ্ণুরুচ্যতে ॥৮
পূর্ব্বাদাবর্চয়েদ্দেবানিন্দ্রাদীন্ প্রণবো নমঃ। জয়া চ বিজয়া চৈব জয়ন্তী চাপরাজিতা।
শেষশ্চ বাসুকিশ্চৈব নাগানিত্যাদি পূজয়েৎ ॥৯

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে সপ্তদশোঽধ্যায়ঃ ॥ ১৭ ॥

---

## সপ্তদশ অধ্যায়

হরি কহিলেন, পুনর্ব্বার সূর্য্যার্চ্চন বলিব। কুবেরের নিকট এই সূর্য্যার্চ্চন কথিত হইয়াছিল। পবিত্র স্থানে কর্ণিকাযুক্ত অষ্টদলপদ্ম লিখিবে। পরে আবাহনী মুদ্রা বন্ধন করত সূর্য্যদেবের আবাহন করিবে। ঐ পদ্মমধ্যে সূর্য্যদেবকে স্থাপন করত রক্তপিঙ্গল দেবকে স্নান করাইবে। হে শিব! অগ্নিকোণে দেবের হৃদয়, ঈশান কোণে শিরঃ ও নৈর্ঋতকোণে শিখা বিন্যাস করত পুনরায় একাগ্রচিত্তে পূর্ব্বদিকে বর্ম্ম, বায়ুকোণে নেত্র ও পশ্চিমদিকে অস্ত্র বিন্যাস করিবে। ঈশানকোণে সোম, পূর্ব্বদিকে মঙ্গল, অগ্নিকোণে বুধ, দক্ষিণদিকে বৃহস্পতি, নৈর্ঋতকোণে শুক্র, পশ্চিমদিকে শনি, বায়ুকোণে কেতু এবং উত্তর দিকে রাহুর পূজা করিবে। দ্বিতীয় কক্ষায় দ্বাদশ সূর্য্যের অর্চ্চনা করিবে। দ্বাদশ সূর্য্যের নাম যথা—ভগ, সূর্য্য, অর্য্যমা, মিত্র, বরুণ, সবিতা, ধাতা, বিবস্বান, ত্বষ্টা, পূষা, ইন্দ্র ও বিষ্ণু। "ওঁ ভগায় নমঃ" ইত্যাদি মন্ত্রে পূজা করিবে। প্রণব মন্ত্রযুক্ত হইয়া পূর্ব্বাদি দিকক্রমে ইন্দ্রাদি দিক্পালের পূজা করত জয়া, বিজয়া, জয়ন্তী, অপরাজিতা এবং শেষ বাসুকি প্রভৃতি নাগগণেরও পূজা করিবে। ১—৯।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে সপ্তদশ অধ্যায় সমাপ্ত। ১৭।

# অষ্টাদশোঽধ্যায়ঃ।

হরিরুবাচ।

গরুড়োক্তং কশ্যপায় বক্ষ্যে মৃত্যুঞ্জয়ার্চ্চনম্। ওঙ্কারপূর্ব্বকং পুণ্যং সর্ব্বদেবময়ং শুভম্॥১
ওঙ্কারং পূর্ব্বমুদ্ধৃত্য জুঙ্কারং তদনন্তরম্। সবিসর্গং তৃতীয়ং স্যান্মৃত্যুদারিদ্র্যমর্দ্দনম্॥২
ঈশবিষ্ণ্বর্কদেবাদি-কবচং সর্ব্বসাধকম্। অমৃতেশং মহামন্ত্রং মহাফলং পূজনং শুভম্।
জপনান্মৃত্যুহীনাঃ স্যুঃ সর্ব্বপাপবিবর্জ্জিতাঃ॥৩
শতজপ্যাদ্বেদফলং যজ্ঞতীর্থফলং লভেৎ। অষ্টোত্তরশতং জপ্যং ত্রিসন্ধ্যং মৃত্যুশত্রুজিৎ॥৪
ধ্যায়েৎ সিতঞ্চ পদ্মস্থং[1] বরদাভয়কং করে। বাম্যাভ্যামমৃতকুম্ভং চিন্তয়েদমৃতেশ্বরম্॥৫
তস্যৈবাঙ্কগতাং দেবীমমৃতামৃতভাষিণীম্। কলসং দক্ষিণে হস্তে বামহস্তে সরোরুহম্॥৬
জপেদষ্টশতং বৈ ত্রিসন্ধ্যং মাসমেকতঃ। জরামৃত্যুমহাব্যাধি-শত্রুঘ্নঃ সর্ব্বশান্তিদঃ॥৭
আহ্বানং[2] স্থাপনং রোধং সন্নিধানং নিবেদনম্। পাদ্যমাচমনং স্নানমর্ঘ্যঞ্চানুলেপনম্।
দীপাম্বরং ভূষণঞ্চ নৈবেদ্যং পানজীবনম্॥৮

---

## অষ্টাদশ অধ্যায়।

হরি কহিলেন, গরুড় কশ্যপের নিকট যে মৃত্যুঞ্জয়ার্চ্চন বলিয়াছিল, সেইরূপ মন্ত্রোদ্ধার-পূর্ব্বক মৃত্যুঞ্জয়শিবের অর্চ্চনা বলিতেছি। এই মৃত্যুঞ্জয়ার্চ্চন পুণ্যদ এবং সর্ব্বদেবময় বলিয়া প্রসিদ্ধ অর্থাৎ যথাবিধি ইঁহার পূজা করিলে সর্ব্বদেবার্চ্চনের ফল লাভ হয়। মন্ত্রোদ্ধার বলিতেছি—প্রথমে 'ওঁ' তার পরে 'জুং' অনন্তর 'সঃ' ইহাতে 'ওঁ জুং সঃ' এই মন্ত্র হয়। এই মন্ত্র জপ করিলে সাধকের মৃত্যুভয় থাকে না এবং দারিদ্র্য বিনষ্ট হয়। ভগবান্ বিষ্ণু, মহেশ্বর, সূর্য্য এবং দেবগণের কবচ ধারণ করিলে যে ফল পাওয়া যায় এই মন্ত্র জপ করিলেও তাদৃশ ফল লাভ হয়। ইহা সর্ব্বার্থসাধক। ত্র্যক্ষর মন্ত্রের নাম অমৃতেশ মন্ত্র, এই মহামন্ত্রে পূজা করিলে মহাফল লাভ হইয়া থাকে। এই মন্ত্র জপ করিলে সাধকের মৃত্যুভয় থাকে না এবং সর্ব্ব পাপ বিনাশপ্রাপ্ত হয়। চতুর্ব্বেদপাঠে, সর্ব্বযজ্ঞানুষ্ঠানে এবং সর্ব্ব তীর্থদর্শনে যে ফল হয়, এই ত্র্যক্ষর মন্ত্র শতবার জপ করিলেও সেই সুকৃতি প্রাপ্ত হওয়া যায়। ত্রিসন্ধ্যা অষ্টোত্তর শতবার জপ করিলে মৃত্যু বা শত্রুজনিত ভয় দূরীকৃত হয়। দেবকে পদ্মাসনস্থিত ধ্যান করিবে। তাঁহার দক্ষিণ হস্তদ্বয়ে বর ও অভয়, বাম হস্তদ্বয়ে অমৃতকুম্ভ আছে। এইরূপে অমৃতেশ্বর দেবের রূপ চিন্তা করিবে। তাঁহার বামাঙ্কে অমৃতভাষিণী দেবী বিরাজিতা। দেবীর দক্ষিণ-হস্তে কলস এবং বামহস্তে পদ্ম আছে। হে শিব! যে ব্যক্তি একমাস পর্য্যন্ত প্রতিসন্ধ্যায় অষ্টোত্তরশতের সংখ্যায় উক্ত ত্র্যক্ষর অমৃতেশমন্ত্র জপ করে, তাহার জরা, মৃত্যু, মহাব্যাধি, এবং শত্রু পরাজিত হয়। এই মন্ত্র সর্ব্বজীবের শান্তিপ্রদ। ১—৭।

আহ্বান, স্থাপন, রোধন, সন্নিধান ও নিবেদন এই পঞ্চবিধ আবাহন করত পাদ্য, আচমনীয়, স্নানীয়, অর্ঘ্য, অনুলেপ, দীপ, বস্ত্র, ভূষণ, নৈবেদ্য এবং পানীয় জল এই সকল উপচারে পূজা

---

১। ধ্যায়েচ্চ সিতপদ্মস্থমিতি চ পাঠঃ। ২। আবাহনং ইতি পাঠান্তরম্।

যদ্গৃহে শর্করা জপ্তা ক্ষিপ্তা নাগাস্ত্যজন্তি তম্। মন্ত্রলক্ষস্য জপ্যাদ্ধি সিদ্ধিঃ প্রাপ্তা সুরাসুরৈঃ॥১৮
ওঁ সুবর্ণরেখে কুক্কুটবিগ্রহরূপিণি স্বাহা॥১৯
একাষ্টদলে পদ্মে দলে বর্ণদ্বয়ং লিখেৎ। নাসৈস্তজ্জলধারাভিঃ স্নাতো দষ্টো বিষং ত্যজেৎ॥২০
ওঁ পক্ষি স্বাহা॥২১
অঙ্গুষ্ঠাদি কনিষ্ঠান্তং করে ন্যস্যাথ দেহকে। কে বক্ত্রে হৃদি লিঙ্গে চ পাদয়োর্গরুড়ঃ স হি॥২২
নাক্রামন্তি চ তচ্ছায়াং স্বপ্নেঽপি বিষপন্নগাঃ। যস্তু লক্ষং জপেচ্চাস্য স দৃষ্ট্যা নাশয়েদ্বিষম্॥২৩
ওঁ হ্রোং হ্রোং হ্রীং ভিরুণ্ডায়ৈ স্বাহা॥২৪
কর্ণে জপ্তা ত্বিয়ং বিদ্যা দষ্টকস্য বিষং হরেৎ॥২৫
অ আ ন্যসেত্তু পাদাগ্রে ই ঈ গুল্ফেঽপ জানুনি।
উ ঊ এ ঐ কটিতটে ও নাভৌ হৃদি ঔ ন্যসেৎ॥২৬
বক্ত্রে অং মূর্দ্ধকে অঃ ন্যসেচ্চ হংসসংপুটাঃ। হংসো বিষাদি চ হরেজ্জপ্তো ধ্যাতোঽথ পূজিতঃ॥২৭
গরুড়োঽহমিতি ধ্যাত্বা কুর্য্যাদ্বিষহরীং ক্রিয়াম্। হং মন্ত্রং পাদবিন্যস্তং বিষাদিহরণীমিয়ম্॥২৮
ন্যস্তং হংসঃ বামকরে নাসামুখনিরোধকৃৎ। মন্ত্রা হরেদ্দষ্টকস্য ত্বঙ্মাংসাদিগতং বিষম্॥২৯
স বায়ুনা সমাকৃষ্য দষ্টাঙ্গাৎ গরলং হরেৎ। তনৌ ন্যসেদ্দষ্টকস্য নীলকণ্ঠাদি সংস্মরেৎ॥৩০

---

মন্ত্র কর্ণে ধারণ করে, তাহার সর্পভয় দূর হয়। একখণ্ড শর্করা অর্থাৎ খোলা উক্ত মন্ত্রে অভিমন্ত্রিত করিয়া যে গৃহে নিক্ষেপ করা যায়, সর্পগণ সেই গৃহ পরিত্যাগ করে। এই মন্ত্র লক্ষ জপ করিলে সিদ্ধিলাভ হয়, সুরাসুর এই মন্ত্র জপ করিয়া সিদ্ধি প্রাপ্ত হইয়াছে। ১০—১৮।

একটি অষ্টদল পদ্ম অঙ্কিত করত তাহার অষ্টপত্রের এক এক পত্রে "ওঁ সুবর্ণরেখে কুক্কুটবিগ্রহরূপিণি স্বাহা" এই মন্ত্রের দুই দুইটী বর্ণ লিখিবে। তারপর সর্পদষ্ট ব্যক্তিকে জলধারায় স্নান করাইবে। ইহাতে সেই ব্যক্তির শরীরগত বিষ বিনষ্ট হয়। "ওঁ পক্ষি স্বাহা", এই মন্ত্রে অঙ্গুষ্ঠাদি কনিষ্ঠা পর্য্যন্ত করন্যাস ও অঙ্গন্যাস করিয়া যে ব্যক্তি মস্তকে, মুখে হৃদয়ে, লিঙ্গে ও পদদ্বয়ে ন্যাস করে, সে সাক্ষাৎ গরুড় তুল্য। বিষধর সর্পগণ স্বপ্নেও তাহার ছায়াও স্পর্শ করিতে পারে না। যে ব্যক্তি একলক্ষ উক্ত মন্ত্র জপ করে, সেই ব্যক্তি দর্শনমাত্র বিষ বিনাশ করিতে পারে। "ওঁ হ্রো হ্রো হ্রী ভিরুণ্ডায়ৈ স্বাহা", সর্পদষ্ট ব্যক্তির কর্ণে এই মন্ত্র সপ্তবার জপ করিলে তাহার বিষ তৎক্ষণাৎ নাশ পায়। অ আ পাদাগ্রে, ই ঈ গুল্ফে, উ ঊ জানুদ্বয়ে, এ ঐ কটিতে, ও নাভিতে, ঔ হৃদয়ে, অং মুখে এবং অঃ মস্তকে, এইরূপ বর্ণ বিন্যাস করিবে। বিন্যাস কালে হংস মন্ত্র যুক্ত করিয়া উক্ত বর্ণসকলকে ন্যাস করিতে হইবে। উক্ত 'হংসঃ' মন্ত্রের ধ্যান-পূজা, বা জপ করিলে বিষ বিনষ্ট হয়। আপনাকে 'আমিই গরুড়', এইরূপ ধ্যান করিয়া বিষ-নিবারিণী ক্রিয়া করিবে। "হং" এই বীজ পায়ে ন্যাস করিলে বিষাদি বিনষ্ট হয়। "হং সঃ" এই মন্ত্র বামকরে ন্যাস করিলে সর্পের নাসা ও মুখ রোধ হয়। এই মন্ত্রে সর্পদষ্ট ব্যক্তির চর্ম্ম ও মাংসাদিগত বিষ বিনষ্ট হয়। বায়ুদ্বারা সর্পদষ্ট ব্যক্তির বিষ আকর্ষণ করত শরীরে সংস্থাপনপূর্ব্বক নীলকণ্ঠাদি মন্ত্র স্মরণ

ইন্দ্রবজ্রং করে ধ্যাত্বা দুষ্টবেধাদিবারণম্। বিষশত্রুগণা ভূতা নশ্যন্তি বজ্রমুদ্রয়া ॥ ১৭

ওঁ ক্ষুং নমঃ ॥ ১৮

স্মরেৎ পাশং বামহস্তে বিষভূতাদি নশ্যতি ॥ ১৯

ওঁ হুঁ ( হ্রাং ) নমঃ ॥ ২০

হরেদুচ্চারণাদস্য বিষবেধগ্রহাদিকান্। ধ্যাত্বা কৃতান্তকং দহেচ্ছেদকাস্ত্রেণ বৈ জগৎ ॥ ২১

ওঁ ক্ষুং নমঃ ॥ ২২

ধ্যাত্বা তু ভৈরবং কুর্য্যাদ্ গ্রহভূতবিনাশনম্ ॥ ২৩

ওঁ সসবিকিস্মাক্ষ স্বাহা ॥ ২৪

ক্ষেত্রাদৌ গ্রহভূতাদিবিষপক্ষিনিবারণম্ ॥ ২৫

ওঁ ক্ষাং নমঃ ॥ ২৬

রক্তেন পটহে লিখ্য শব্দতেষু গ্রহাদয়ঃ ॥ ২৭

ওঁ মর মর মারয় মারয় স্বাহা। ওঁ হুঁ ফট্ স্বাহা ॥ ২৮

সূত্রকাষ্টশতৈর্জপ্তং ত্রাসনাচ্ছত্রুমর্দনম্ ॥ ২৯

ঊর্দ্ধশক্তিনিপাতেন অধঃশক্তিং নিকুঞ্চয়েৎ। পূরকে পূরিতা মন্ত্রাঃ কুম্ভকেন সুমন্ত্রিতাঃ ॥৩০

প্রণবেনাপ্যায়িতাস্তেন অনেন তদ্বীরিতাঃ[1]। এবমাপ্যায়িতা মন্ত্রা ভুক্তাবৎ ফলদায়কাঃ ॥ ৩১

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বিংশোঽধ্যায়ঃ ॥ ২০ ॥

---

এবং দুষ্টবেধাদি-নিবারক। 'ওঁ নমঃ' এই মন্ত্র জপ করিয়া বজ্রমুদ্রাদ্বারা করমধ্যে ইন্দ্রবজ্র ধ্যান করিবে। এরূপ করিলে দুষ্ট বেধাদি নিবারিত হয় এবং বিষ, শত্রু ও ভূত বিনষ্ট হয়। "ওঁ হুঁ নমঃ" এই মন্ত্রে বামহস্তমধ্যে পাশ চিন্তা করিবে। ইহাতে বিষ ও ভূতাদি বিনাশ পায়। "ওঁ হুঁ নমঃ," এই মন্ত্র উচ্চারণমাত্র বিষ, বেধ, ও গ্রহ বিনষ্ট হয়। উক্ত মন্ত্র ধ্যান করিলে কৃতান্তকেও দগ্ধ করিতে পারা যায় এবং ছেদকাস্ত্রদ্বারা জগৎ ছেদ করিতে সমর্থ হয়। ১৭—২১।

"ওঁ ক্ষুং নমঃ," এই ভৈরবমন্ত্র চিন্তা করিলে গ্রহ, ভূত ও বিষ নষ্ট হয়। "ওঁ সসবিকিস্মাক্ষ স্বাহা," এই মন্ত্র ক্ষেত্রাদিগত গ্রহ, ভূত, বিষ ও পক্ষী নিবারণ করে। "ওঁ ক্ষাং নমঃ," এই মন্ত্র রক্তদ্বারা পটহের পার্শ্বে লিখিবে। ঐ পটহে শব্দ-উৎপাদন করিবে এই শব্দে গ্রহাদি নিবারণ হয়। "ওঁ মর মর" ইত্যাদি মন্ত্রে সূত্রাকে অষ্টোত্তর শতবার অভিমন্ত্রিত করিয়া সেই সূত্রদ্বারা ত্রাসন করিবে। ইহাতে শত্রুগণ বিনাশ প্রাপ্ত হয়। ঊর্দ্ধ্বশক্তি নিপাত করিলে অধঃশক্তি আকুঞ্চিত হয় মন্ত্রসকল পূরকদ্বারা পূরিত করিয়া কুম্ভকদ্বারা মন্ত্রিত করিবে। তৎপরে মন্ত্রকে প্রণব দ্বারা আপ্যায়িত করিয়া সেই মন্ত্র দ্বারা তত্তৎ কার্য্য করিবে। উক্ত প্রকারে আপ্যায়িত মন্ত্র ভুক্তবৎ ফল প্রদান করে। ২২—৩১।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বিংশ অধ্যায় সমাপ্ত ॥ ২০ ॥

---

১। তত্ত্বীরিতাঃ।

## একবিংশোঽধ্যায়ঃ ।

হরিরুবাচ ।

পঞ্চবক্ত্রার্চ্চনং বক্ষ্যে পৃথগ্ ভুক্তিমুক্তিদম্ ॥ ১
ওঁ ভূর্বিষ্ণবে আদিভূতায় সর্ব্বাধারায় মূর্ত্তয়ে স্বাহা ॥ ২
সদ্যোজাতঞ্চ চাবাহনমনেন প্রথমকরেৎ ॥ ৩
ওঁ হাং সদ্যোজাতায়ৈব কলা হ্যষ্টৌ প্রকীর্ত্তিতাঃ ।
সিদ্ধির্বৃদ্ধির্ধৃতির্লক্ষ্মীর্মেধা কান্তিঃ স্বধা স্থিতিঃ ॥ ৪
ওঁ হাং বামদেবায়ৈবং কলা হ্যস্ত ত্রয়োদশ । রজা রক্ষা রতিঃ পাল্যা কান্তিস্তৃষ্ণা মতিঃ ক্রিয়া ।
কামা বুদ্ধিশ্চ রাত্রিশ্চ ত্রাসনী মোহিনী তথা ॥ ৫
মনোন্মনী অঘোরা চ তথা মোহা ক্ষুধা কলা । নিদ্রা মৃত্যুশ্চ মায়া চ অষ্টসংখ্যা ভয়ঙ্করা ॥ ৬
ওঁ হৈং তৎপুরুষায়ৈব ।
নিবৃত্তিশ্চ প্রতিষ্ঠা চ বিদ্যা শান্তির্ন্ন দেবতা ॥ ৭
ওঁ হৌঁ ঈশানায় নমো[১] নিষ্কলা চ নিরঞ্জনা । শশিনী চাঙ্গনা চৈব মরীচির্জ্বালিনী তথা ॥ ৮

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে পঞ্চবক্ত্রপূজনং নামৈকবিংশোঽধ্যায়ঃ ॥ ২১ ॥

---

## একবিংশ অধ্যায় ।

হরি বলিলেন, পঞ্চবক্ত্রার্চ্চন বলিতেছি এই অর্চ্চন ভোগাভিলাষীকে ভোগ এবং মুমুক্ষু ব্যক্তিকে মুক্তি প্রদান করে। 'ওঁ ভূর্বিষ্ণবে আদিভূতায় সর্ব্বাধারায় মূর্ত্তয়ে স্বাহা' এই মন্ত্রে প্রথমে সদ্যোজাতদেবের আবাহন করিবে। তদনন্তর 'ওঁ হাং সদ্যোজাতায় নমঃ' এই মন্ত্রে পূজা করিতে হইবে। সদ্যোজাতদেবের অষ্টশক্তি আছে। তাঁহাদের নাম যথা,—সিদ্ধি, ঋদ্ধি, ধৃতি, লক্ষ্মী, মেধা, কান্তি, স্বধা ও স্থিতি। ওঁ সিদ্ধৈ নমঃ ইত্যাদি প্রকারে উক্ত অষ্টকলার পূজা করা কর্ত্তব্য। ওঁ হাং বামদেবায় নমঃ, এই মন্ত্রে পূজা করিবে। বামদেবের ত্রয়োদশ কলা; তাহাদিগের নাম যথা,—রজা, রক্ষা, রতি, পাল্যা, কান্তি, তৃষ্ণা, মতি, ক্রিয়া, কাম, বুদ্ধি, রাত্রি, ত্রাসিনী ও মোহিনী। ওঁ রজায়ৈ নমঃ, ইত্যাদি প্রকারে এই ত্রয়োদশ কলার পূজা করিতে হইবে। বামদেবের অপর অষ্টকলা যথা,—মনোন্মনী, অঘোরা, মোহা, ক্ষুধা, নিদ্রা, মৃত্যু, মায়া এবং ভয়ঙ্করা। পরে 'ওঁ হৈং' তৎপুরুষায় নমঃ, ওঁ নিবৃত্ত্যৈ নমঃ, ওঁ প্রতিষ্ঠায়ৈ নমঃ, ওঁ বিদ্যায়ৈ নমঃ, ওঁ শান্ত্যৈ নমঃ, ওঁ হৌঁ ঈশানায় নমঃ, ওঁ নিষ্কলায়ৈ নমঃ, ওঁ নিরঞ্জনায়ৈ নমঃ, ওঁ শশিন্যৈ নমঃ, ওঁ অঙ্গনায়ৈ নমঃ, ওঁ মরীচয়ে নমঃ, ওঁ জ্বালিন্যৈ নমঃ, এই সকল দেবতার পূজা করিবে। ১—৮।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে পঞ্চবক্ত্র-পূজা নামক একবিংশ অধ্যায় সমাপ্ত ॥ ২১ ॥

---

১। ওঁ নমো।

## দ্বাবিংশোঽধ্যায়ঃ।

হরিরুবাচ

শিবার্চ্চনং প্রবক্ষ্যামি ভুক্তিমুক্তিকরং পরম্। নাদং সর্ব্বগতং শুদ্ধং মাত্রা দ্বাদশকে স্থিতম্।
পঞ্চবক্ত্রাণি হ্রস্বানি দীর্ঘাণ্যঙ্গানি বিন্দুনা ॥১
সবিসর্গং বদেন্নাম শিব ঊর্দ্ধং তথা পুনঃ। অর্দ্ধেনাধো মহামন্ত্রো হৌমিত্যেবাখিলার্থদঃ ॥২
হস্তাভ্যাং সংস্পৃশেৎ পাদাদূর্দ্ধং পাদাদিমস্তকম্। মহামুদ্রা হি সর্ব্বেষাং তয়াঙ্গন্যাসমাচরেৎ ॥৩
তালহস্তেন পৃষ্ঠঞ্চ অস্ত্রমন্ত্রেণ শোধয়েৎ। কনিষ্ঠাদ্যাদিতঃ কৃত্বা তত্ত্বরূপাণি বিন্যসেৎ ॥৪
পূজনং সম্প্রবক্ষ্যামি কর্ণিকায়াং তদম্বুজে। ধর্ম্মং জ্ঞানঞ্চ বৈরাগ্যমৈশ্বর্য্যাদি সমর্চ্চয়েৎ ॥৫
আবাহনং স্থাপনঞ্চ পাদ্যমর্ঘ্যং সমর্পয়েৎ। আচামং স্নপনং পূজাদেবাস্য মূলমন্ত্রকম্ ॥৬
অগ্নিকার্য্যবিধিং বক্ষ্যে অস্ত্রেণোল্লেখনঞ্চরেৎ। বর্ম্মণা ত্বভ্যুক্ষণং কার্য্যং শক্তিন্যাসং তথা চরেৎ ॥৭
হৃদি বা শক্তিগর্ভে চ প্রক্ষিপেজ্জাতবেদসম্। গর্ভাধানাদিকং কৃত্বা নিষ্কৃতিকান্ত পঞ্চিধাম্ ॥৮
তথা কৃত্বা সর্ব্বকর্ম্ম শিবং সাঙ্গঞ্চ হোময়েৎ। পূজয়েন্মণ্ডলে শম্ভুং পদ্মগর্ভে সদাশিবম্ ॥৯
চতুঃষষ্টিকমন্ত্রাদি শালিতাবাদিমণ্ডলম্। বাগীশ্বর্য্যাং সর্ব্বং যাবি দেবেন্দ্রবক্রমাৎ ॥১০
আগ্নেয্যাং কারয়েৎ কুণ্ডমর্দ্ধচন্দ্রনিভং শুভম্। অগ্নীশাদ্যস্ত্রমন্ত্র-বরুণাদিদলেঽর্চ্চয়েৎ[1]।
অন্তং বিদ্যাসনস্যেবং কর্ণিকায়াং সদাশিবম্ ॥১১
দীক্ষাং বক্ষ্যে পঞ্চ তত্ত্বে স্থিতাং ভূম্যাদিকাং পরে।
নিবৃত্ত্যৈঃ প্রতিষ্ঠাদ্যৈর্বিবাদ্যৈঃ শান্তিবর্জ্জিতৈঃ[2] ॥১২

---

## দ্বাবিংশ অধ্যায়।

হরি বলিলেন,—শিবার্চ্চন বলিব। এই অর্চ্চনাতে ভোগ ও মোক্ষ লাভ হইয়া থাকে। হৌং এই মন্ত্রে শিবের অর্চ্চনা করিবে। উক্ত মন্ত্রই সকল অর্থ প্রদান করে। উভয় হস্তদ্বারা পাদ স্পর্শ করিয়া, পদ অবধি মস্তক পর্য্যন্ত স্পর্শ করিতে হইবে। ইহার নাম মহামুদ্রা। তৎপরে সর্ব্বদেহে অঙ্গন্যাস করিবে। ওঁ ফট্‌ এই মন্ত্রে করতল দ্বারা পৃষ্ঠ শোধন করিতে হইবে। কনিষ্ঠাঙ্গুলি হইতে তর্জ্জনী অঙ্গুলি পর্য্যন্ত অঙ্গন্যাস করিবে। অতঃপর পূজাবিধি বলিতেছি। হৃৎ-পদ্মের কর্ণিকাতে ওঁ ধর্ম্মায় নমঃ, ওঁ জ্ঞানায় নমঃ, ওঁ বৈরাগ্যায় নমঃ এই সকল পূজা করিবে। তৎপরে আবাহন ও স্থাপন করিয়া পাদ্য, অর্ঘ্য, আচমনীয় ও স্নানীয় প্রভৃতি উপচারে পূজা করিবে। অনন্তর হোমবিধি বলিতেছি। ফট্‌ এই মন্ত্রে খনন করিয়া হুঁ এই মন্ত্রে অভ্যুক্ষণ করিবে। পরে শক্তি ন্যাস করিয়া বহ্নিতে বা কুণ্ডে অগ্নি নিক্ষেপ করিবে। পরে গর্ভাধানাদি অগ্নিসংস্কার করিয়া কুণ্ডগুড়িকোক্ত সমস্ত কার্য্য করিবে। ১—৮।

নমঃ এই মন্ত্রে সর্ব্ব কার্য্য সমাধা করিয়া অঙ্গ দেবতার সহিত শিবের হোম করিবে। অনন্তর পদ্মগর্ভ মণ্ডলে বৃষবাহন শম্ভুর অর্চ্চনা করিবে। চতুঃষষ্টি পদাঙ্কিত মণ্ডল প্রস্তুত করিয়া তাহাতে পূজা করিতে হইবে। অগ্নিকোণে অর্দ্ধচন্দ্রাকার সুশোভন কুণ্ড নির্ম্মাণ করিবে। সেই কুণ্ডে অগ্নি ঈশ প্রভৃতি দেবগণের পূজা করিয়া মণ্ডলদিকস্থানে অস্ত্র পূজা করিবে এবং কর্ণিকাতে সদাশিবের পূজা করিবে। অনন্তর পঞ্চতত্ত্ব দীক্ষা বলিতেছি। প্রথমতঃ ভূম্যাদি পঞ্চতত্ত্ব দীক্ষা করিয়া পরে নিবৃত্ত্যাদি দেবতার পূজা করিবে। পূর্ব্বোক্ত

---

১। অগ্নীশানপরা শস্ত্রবাদিদলোচ্যতে। ২। শান্তিবর্জ্জিতঃ।

শাখ্যাতীতং তদেবোক্তং তৎপরং শান্তমব্যয়ম্। একৈকস্য শতং হোমমিত্যেবং পঞ্চ হোমযেৎ।
পশ্চাৎ পূর্ণাহুতিং দত্ত্বা প্রণবেন শিবং স্মরেৎ ॥১৩
প্রায়শ্চিত্তং বিশুদ্ধ্যর্থমেকৈকামাহুতিং ক্রমাৎ। হোমযেদস্ত্রবীজেন এবং দীক্ষা সমাপ্যতে ॥ ১৪
যজনব্যতিরেকেণ গোপ্যং সংস্কারমুত্তমম্। এবং সংস্কারযুক্তস্য শিবত্বং জায়তে ধ্রুবম্ ॥১৫

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥ ২২ ॥

## ত্রয়োবিংশোঽধ্যায়ঃ।

হরিরুবাচ।

শিবার্চ্চনং প্রবক্ষ্যামি ধর্ম্মকামাদিসাধনম্। ত্রিভির্দ্বৈরাচমেত স্বাহান্তৈঃ প্রণবাদিকৈঃ ॥১
ওঁ হাং আত্মতত্ত্বায় ওঁ বিদ্যাতত্ত্বায় হীং স্বধা। ওঁ হূঁ শিবতত্ত্বায় স্বাহা তদা স্যাৎ স্তোত্রবন্দনম্।
তৎস্নানং তর্পণঞ্চ ওঁ হাং স্বাং স্বাহা সর্ব্বমন্ত্রকাঃ ॥২
সর্ব্বে দেবাঃ সর্ব্বমুনির্নমোঽন্তো বৌষড়ন্তকঃ। স্বধান্তাঃ সর্ব্বপিতরঃ স্বধান্তাশ্চ পিতামহাঃ ॥৩
ওঁ হাং প্রপিতামহেভ্যস্তথা মাতামহাদয়ঃ। হাং নমঃ সর্ব্বমাতৃভ্যস্ততঃ স্যাৎ প্রাণসংযমঃ ॥ ৪
আচামং মার্জ্জনাদ্যং গায়ত্রীঞ্চ জপেত্ততঃ ॥ ৫
ওঁ হাং তন্মহেশায় বিদ্মহে বাগ্বিশুদ্ধায় ধীমহি তন্নো রুদ্রঃ প্রচোদয়াৎ ॥ ৬

---

দেবতাগণের প্রত্যেককে এক এক শত হোম করিবে। এইরূপ পঞ্চশত হোম করিয়া পূর্ণাহুতি প্রদানপূর্ব্বক মন্ত্রোচিতে মহাদেবকে স্মরণ করিবে অর্থাৎ শিবমন্ত্র ( হৌঁ ) জপ করিবে। পরে প্রায়শ্চিত্তার্থ প্রত্যেক দেবতায় এক এক আহুতি প্রদান করিবে। ফট্ মন্ত্রে হোম করিয়া দীক্ষাকার্য্য সমাপন করিবে। এই দীক্ষা প্রধান সংস্কার। ইহা যজনাদি কার্য্য ব্যতীত সর্ব্বদা গোপন রাখিবে। দীক্ষাবিশিষ্ট ব্যক্তি শিবত্ব প্রাপ্ত হয়। ৯—১৫।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে শিবার্চ্চন নামক দ্বাবিংশ অধ্যায় সমাপ্ত ॥ ২২ ॥

## ত্রয়োবিংশ অধ্যায়

হরি কহিলেন শিবার্চ্চন বলিব। এই শিবার্চ্চনে ধর্ম্মকামাদি সিদ্ধ হয়। আত্মতত্ত্বাদি মন্ত্রত্রয়ের আদিতে ওঁ, ও অন্তে স্বাহা পদ যোগ করিয়া অর্থাৎ ওঁ হাং আত্মতত্ত্বায় স্বাহা, ওঁ হীঁ বিদ্যাতত্ত্বায় স্বাহা, ওঁ হূঁ শিবতত্ত্বায় স্বাহা, এই মন্ত্রে আচমন করত নমঃ এই মন্ত্রে অঙ্গ স্পর্শ করিবে। তৎপরে স্নান ও তর্পণ করিবে। এই স্থানেতে ওঁ হাং স্বাং স্বাহা এই মন্ত্রে সর্ব্ব তর্পণ করা কর্ত্তব্য। সকল দেব ও সকল মুনির নমোঽন্ত ও বৌষড়ন্ত মন্ত্রে এবং পিতৃপিতামহগণকে স্বধান্ত মন্ত্রে তর্পণ করিবে অর্থাৎ—ওঁ হাং প্রপিতামহেভ্যঃ স্বধা, ওঁ হাং মাতামহেভ্যঃ স্বধা, ওঁ হাং সর্ব্বমাতৃভ্যো বৌষট্, ইত্যাদি প্রকারে তর্পণ করিয়া প্রাণায়াম করিবে। পরে আচমন ও মার্জ্জন করিয়া ওঁ হাং তন্মহেশায় বিদ্মহে ইত্যাদি গায়ত্রী জপ করিবে। ১—৬

সূর্যোপস্থাপনং কৃত্বা সূর্যমন্ত্রৈঃ প্রপূজয়েৎ ॥ ৭
ওঁ হ্রাং হ্রীং হূং হৈং হ্রৌং হ্রঃ শিবসূর্যায় নমঃ । ওঁ হং খখোল্কায় সূর্যমূর্তয়ে নমঃ ।
ওঁ হ্রাং হ্রীঁ সঃ সূর্যায় নমঃ ॥৮
দণ্ডিনে পিঙ্গলে চাতি প্রভূতানি যথা যজেৎ[1] ॥৯
অগ্ন্যাদৌ বিমলেশানমাধারাখ্যং পরমং সুখম্ ।
যজেৎ পদ্মাঞ্চ রাং দীপ্তাং রীং সূক্ষ্মাং রূং জয়াঞ্চ রেং ।
ভদ্রাঞ্চ রৈং বিভূতিং রোং বিমলাং রৌমমোঘিকাম্ ।
রং বিদ্যুতাঞ্চ পূর্বাদৌ রো মধ্যে রং সর্বতোমুখীম্ ॥ ১০
অর্কাসনং সূর্যমূর্তিং হ্রাং হ্রূং সঃ সূর্যমর্চয়েৎ ।
ওঁ আং হৃদয়ার্কায় চ শিরঃ শিখায় চ ভূর্ভুবঃস্বরোং ॥ ১১
জ্বালিনীং হুঁ কবচঞ্চ চাস্ত্রং রাজ্ঞীঞ্চ দীপ্তিকাম্ ।
যজেৎ সূর্যাঙ্গনা সর্বান্ সোং সোমঞ্চ মং মঙ্গলম্ ॥ ১২
বুং বুধং বৃং বৃহস্পতিং ভং ভার্গবং শং শনৈশ্চরম্ ।
রং রাহুং কং যজেৎ কেতুং ওঁ তেজশ্চণ্ডমর্চয়েৎ ॥ ১৩
সূর্যমভ্যর্চ্য চাচম্য কনিষ্ঠাদ্যোঽঙ্গকান্ ন্যসেৎ ।
হ্রাং হ্রীং শিরো হূঁ শিখা হৈং বর্ম হ্রৌং চ নেত্রকম্ ॥১৪
হ্রোঽস্ত্রং শক্তিস্থিতিং কৃত্বা ভূতশুদ্ধিং পুনর্ন্যসেৎ ।
অর্ঘ্যপাত্রং ততঃ কৃত্বা তদদ্ভিঃ প্রোক্ষয়েদ্ যজেৎ ॥ ১৫
আত্মানং পদ্মসংস্থঞ্চ হ্রোং শিবায় ততো বহিঃ ॥ ১৬

---

পরে সূর্যোপস্থান করিয়া সূর্যমন্ত্রে সূর্যদেবের পূজা করিবে। যথা ওঁ হ্রাং হ্রীং হূঁ হৈং হ্রৌং হ্রঃ শিবসূর্যায় নমঃ, ওঁ হং খখোল্কায় সূর্যমূর্তয়ে নমঃ, ওঁ হ্রাং হ্রীঁ সঃ সূর্যায় নমঃ, ওঁ দণ্ডিনে নমঃ, ওঁ পিঙ্গলায় নমঃ, ওঁ অতিভূতেভ্যো নমঃ। অগ্ন্যাদিকোণে ওঁ বিমলায় নমঃ, ওঁ ঈশানায় নমঃ, এইরূপে পূজা করিবে। এই পূজাতে পরম সুখ লাভ হইয়া থাকে। তৎপরে রাং পদ্মায়ৈ নমঃ, রীং দীপ্তায়ৈ নমঃ, রূং সূক্ষ্মায়ৈ নমঃ, রেং জয়ায়ৈ নমঃ, রৈং ভদ্রায়ৈ নমঃ, রোং বিভূত্যৈ নমঃ, রৌং বিমলায়ৈ নমঃ, রং অমোঘিকায়ৈ নমঃ, রঃ বিদ্যুতায়ৈ নমঃ, পূর্বাদিদিকে এবং মধ্যে রং সর্বতোমুখ্যৈ নমঃ, ওঁ অর্কাসনায় নমঃ, ওঁ সূর্যমূর্তয়ে নমঃ, হ্রাং হ্রূঁ সঃ সূর্যায় নমঃ, ওঁ আং হৃদয়ার্কায় নমঃ, ভূর্ভুবঃস্বরোং শিরসে নমঃ, ভূর্ভুবঃস্বঃ শিখায়ৈ নমঃ, ওঁ হুঁ জ্বালিন্যৈ নমঃ, ওঁ হুঁ ফট্ রাজ্ঞ্যৈ নমঃ, ওঁ হুঁ ফট্ দীপ্তিকায়ৈ নমঃ। ওঁ সূর্যায় নমঃ, সোং সোমায় নমঃ, মং মঙ্গলায় নমঃ, বুং বুধায় নমঃ, বৃং বৃহস্পতয়ে নমঃ, ভং ভার্গবায় নমঃ, শং শনৈশ্চরায় নমঃ, রং রাহবে নমঃ, কং কেতবে নমঃ, ওঁ তেজশ্চণ্ডায় নমঃ। ৭—১৩।

উক্ত প্রকারে সূর্যদেবের অর্চনা করিয়া আচমনপূর্বক কনিষ্ঠাঙ্গুলি অবধি অঙ্গন্যাস করিবে, যথা—হ্রাং হৃদয়ায় নমঃ, হ্রীং শিরসে স্বাহা, হূং শিখায়ৈ বষট্, হৈং কবচায় হুঁ, হ্রৌং নেত্রত্রয়ায় বৌষট্, হ্রঃ অস্ত্রায় ফট্। এইরূপে অঙ্গন্যাস করিয়া শক্তিস্থাপনপূর্বক ভূতশুদ্ধি করিতে হইবে। তারপর অর্ঘ্য স্থাপন করিয়া অর্ঘ্যোদকদ্বারা আপন শরীর ও পূজোপকরণ

---

১। অতিভূতানি নিয়তং যজেৎ।

দ্বারে নন্দিমহাকালৌ গঙ্গা চ যমুনাঽথ গীঃ । শ্রীবৎসং বাস্তুধিপতিং ব্রহ্মাণঞ্চ গণং গুরুম্ ॥ ১৭
শক্ত্যনন্তৌ যজেন্মধ্যে পূর্ব্বাদৌ ধর্ম্মকাদিকম্ । অধর্ম্মাদ্যঞ্চ বহ্ন্যাদৌ মধ্যে পদ্মস্য কর্ণিকে
বামা জ্যেষ্ঠা চ পূর্ব্বাদৌ রৌদ্রী কালী শিবামিতা ॥ ১৮
ওঁ (হৌঁ) কলবিকরিণ্যৈ বলবিকরিণী ততঃ । বলপ্রমথিনী সর্ব্বভূতানাং দমনী ততঃ ॥ ১৯
মনোন্মনী যজেদেতাঃ পীঠমধ্যে শিবাগ্রতঃ । শিবাসনমহামূর্ত্তিং মূর্ত্তিমধ্যে শিবায় চ ॥ ২০
আবাহনং স্থাপনঞ্চ সন্নিধানং নিরোধনম্ । সকলীকরণং মুদ্রাদর্শনঞ্চার্ঘ্যপাদ্যকম্ ॥ ২১
আচামাভ্যঙ্গমুদ্বর্ত্তং স্নানং নির্ম্মঞ্ছনকরেৎ । বস্ত্রং বিলেপনং পুষ্পং ধূপং দীপং চরুং দদেৎ ॥ ২২
আচামং মুখবাসঞ্চ তাম্বূলং হস্তশোধনম্ । ছত্রচামরোপবীতং পরমীকরণং চরেৎ ॥ ২৩
রূপকমন্ত্রৈকত্বে জপো জপসমর্পণম্ । স্তুতির্নতির্হৃদাদ্যৈশ্চ জ্ঞেয়ং সাঙ্গাদ্যপূজনম্ ॥ ২৪
অগ্নীশং রক্ষো বায়ব্যে মধ্যে পূর্ব্বাদিতোঽস্ত্রকম্ । ইন্দ্রাদ্যাংশ্চ বহিস্তদ্বৎ চণ্ডে নির্ম্মাল্যমর্পয়েৎ ।
গুহ্যাতিগুহ্যগোপ্তা ত্বং গৃহাণাস্মৎকৃতং জপম্ । সিদ্ধির্ভবতু মে দেব ত্বৎপ্রসাদাৎ ত্বয়ি স্থিতে ॥ ২৬
যৎকিঞ্চিৎ কর্ম্ম হে দেব সদা সুকৃতদুষ্কৃতম্ । তন্মে শিবপদস্থস্য হূঁ ক্ষঃ ক্ষপয় শঙ্কর[1] ॥ ২৭

---

দ্রব্য প্রোক্ষণ করিবে। অনন্তর পদ্মমধ্যে হৌং শিবায় নমঃ, বহির্দ্বারে ওঁ নন্দিনে নমঃ ওঁ মহাকালায় নমঃ, ওঁ গঙ্গায়ৈ নমঃ, ওঁ যমুনায়ৈ নমঃ, ওঁ সরস্বত্যৈ নমঃ, ওঁ শ্রীবৎসায় নমঃ, ওঁ বাস্তুপুরুষায় নমঃ, ওঁ ব্রহ্মণে নমঃ, ওঁ গণেশায় নমঃ, ওঁ গুরবে নমঃ এই সকল মন্ত্রে পূজা করিবে। পরে পদ্মমধ্যে ওঁ শক্ত্যৈ নমঃ, ওঁ অনন্তায় নমঃ, পূর্ব্বদিকে ওঁ ধর্ম্মায় নমঃ, দক্ষিণে ওঁ জ্ঞানায় নমঃ, পশ্চিমে ওঁ বৈরাগ্যায় নমঃ, উত্তরে ওঁ ঐশ্বর্য্যায় নমঃ, অগ্নিকোণে ওঁ অধর্ম্মায় নমঃ, নৈর্ঋতে ওঁ অজ্ঞানায় নমঃ, বায়ুকোণে ওঁ অবৈরাগ্যায় নমঃ, ঈশানকোণে ওঁ অনৈশ্বর্য্যায় নমঃ, পদ্মকর্ণিকাতে ওঁ বামায়ৈ নমঃ, ওঁ জ্যেষ্ঠায়ৈ নমঃ, পূর্ব্বাদিদিক্‌চতুষ্টয়ে ওঁ রৌদ্র্যৈ নমঃ, ওঁ কাল্যৈ নমঃ, ওঁ শিবায়ৈ নমঃ, অসিতায়ৈ নমঃ, এই সকল মন্ত্রে পূজা করিবে। পরে ওঁ হৌঁ কলবিকরিণ্যৈ নমঃ, ওঁ বলবিকরিণ্যৈ নমঃ, ওঁ বলপ্রমথিন্যৈ নমঃ, ওঁ সর্ব্বভূতদমন্যৈ নমঃ, ওঁ মনোন্মন্যৈ নমঃ, পীঠমধ্যে এই সকল দেবতার পূজা করিয়া শিবাগ্রভাগে ওঁ শিবাসনমহামূর্ত্তয়ে নমঃ, এবং মূর্ত্তিতে ওঁ শিবায় নমঃ, এইরূপ পূজা করিবে। ১৫—২০।

তৎপর আবাহনী, স্থাপনী, সন্নিধাপনী, সন্নিরোধনী ও সকলীকরণী এই পঞ্চ মুদ্রা প্রদর্শনপূর্ব্বক অর্ঘ্য পাদ্যাদি নিবেদন করিবে। তারপর আচমনীয় জল, অভ্যঙ্গ দ্রব্য, উদ্বর্ত্তন দ্রব্য ও স্নানীয় জল প্রদান করিয়া নির্ম্মঞ্ছন করিবে এবং বস্ত্র, গন্ধাদি অনুলেপন, পুষ্প, ধূপ, দীপ ও চরু প্রদান করিবে। পরে আচমনীয়, মুখোপবেশন, তাম্বূল, হস্তশোধন-দ্রব্য, ছত্র, চামর ও যজ্ঞোপবীত প্রদান করিয়া পরমীকরণ করিবে। অনন্তর আত্মা ও দেবতার একচিন্তা করত মূলমন্ত্র যথাশক্তি জপ ও জপ সমর্পণ করিবে। পরে স্তব পাঠ ও নমস্কার করিয়া হৃদয়াদি ষড়ঙ্গ পূজা করিবে। অগ্ন্যাদি চতুষ্কোণে, মধ্যে ও পূর্ব্বাদিদিক্‌চতুষ্টয়ে ইন্দ্রাদি দেবতার পূজা করিয়া ওঁ চণ্ডেশ্বরায় নমঃ এই মন্ত্রে চণ্ডেশ্বরের পূজা ও তাঁহাকে নির্ম্মাল্য সমর্পণ করিতে হইবে এবং ওঁ গুহ্যাতিগুহ্যগোপ্তা ত্বং ইত্যাদি মন্ত্রে জপাদি সমর্পণ

---

১ । ক্ষমং কুরু শঙ্কর ইতি চ কচিৎ পাঠঃ ।

শিবো দাতা শিবো ভোক্তা শিবঃ সর্ব্বমিদং জগৎ। শিবো জয়তি সর্ব্বত্র যঃ শিবঃ সোঽহমেব চ ॥২৮
যৎ কৃতং যৎ করিষ্যামি তৎ সর্ব্বং সুকৃতন্তব।
ত্বং ত্রাতা বিশ্বনেতা চ নান্যো নাথোঽস্তি মে শিব ॥ ২৯
অথান্যেন প্রকারেণ শিবপূজাং বদাম্যহম্। গণঃ সরস্বতী নন্দী মহাকালোঽথ গঙ্গয়া ॥ ৩০
যমুনাস্ত্রং বাস্তবিশো দ্বারি পূর্ব্বাদিতো যজেৎ। ইন্দ্রাদ্যাঃ পূজনীয়াশ্চ তত্রাদি পৃথিবী জলম্ ॥৩১
তেজো বায়ুর্ব্বিয়দ্ গন্ধো রসরূপে চ শব্দকঃ। স্পর্শো বাক্ পাণিপাদৌ চ পায়ূপস্থ শ্রুতিস্ত্বচৌ ॥
চক্ষুর্জিহ্বা ঘ্রাণমনো বুদ্ধিশ্চাহং প্রকৃত্যপি। পুমান্ রাগো বেদবিদ্যে কালাকালৌ নিয়ত্যপি ॥৩৩
মায়া চ শুদ্ধবিদ্যা চ ঈশ্বরশ্চ সদাশিবঃ। শক্তিঃ শিবশ্চ তান্ জ্ঞাত্বা মুক্তো জ্ঞানী শিবো ভবেৎ।
যঃ শিবঃ স হরির্ব্রহ্মা সোঽহং ব্রহ্মাস্মি মুক্তিদঃ ॥৩৪
ভূতশুদ্ধিং প্রবক্ষ্যামি যয়া শুদ্ধঃ শিবো ভবেৎ। হৃৎপদ্মে সদ্যো মন্ত্রঃ নিবৃত্তিশ্চ কলা ইড়া।
পিঙ্গলা যে চ নাড্যৌ চ প্রাণোঽপানশ্চ মারুতৌ। ইন্দ্রদেহো ব্রহ্মদেহশ্চতুরস্রঞ্চ মণ্ডলম্ ॥৩৬
বজ্রেণ লাঞ্ছিতং পীতমেকোদ্ঘাতকলাঃ শরাঃ। হৃৎকামলাতূপহনং শতকোটিপ্রবিস্তরম্ ॥ ৩৭
ওঁ হ্রীঁ প্রতিষ্ঠায়ৈ ওঁ হুঁ হঃ ফট্। ওঁ হ্রুং বিদ্যায়ৈ হ্রুং হঃ ফট্ ॥ ৩৮
চতুরশীতিকোটিমাযুক্তং মূর্ত্তিরূপকম্। তন্মধ্যে তত্ত্বরূপঞ্চ আত্মানঞ্চ বিচিন্তয়েৎ ॥ ৩৯
অধোমুখং ততঃ পদ্মং তত্ত্বরূপং ভবেদ্ ধ্রুবম্। বামদেবী প্রতিষ্ঠা চ সুষুম্না কারিকা তথা ॥ ৪০

---

করিবে। পরে হুঁ ফঃ মন্ত্র উচ্চারণ করত হে দেব! আমি সুকৃত দুষ্কৃত যে কিছু কর্ম্ম করিয়াছি, তুমি আমার সেই সকল ক্ষয় কর, আমি সর্ব্বদা শিবপদস্থ আছি। শিবই দাতা, শিবই ভোক্তা, শিবই এই অখিলজগৎস্বরূপ। শিব সর্ব্বত্র জয়যুক্ত হন। যে শিব সেই অর্থাৎ আমাই শিবস্বরূপ। হে দেব! আমি যাহা কিছু করিয়াছি বা করিব, তৎসমুদায়ই তোমার কৃত ও কর্ত্তব্য। হে শিব! তুমি জগতের ত্রাণকর্ত্তা ও বিশ্বনায়ক, তুমি ভিন্ন জগতের আশ্রয় কেহ নাই। ২১—২৯।

অনন্তর অন্যরূপ শিবার্চ্চনা বলিতেছি। গণেশ, সরস্বতী, নন্দী, মহাকাল, গঙ্গা, যমুনা, অস্ত্র ও বাস্তুপুরুষ এই সকল দেবতাকে পূর্ব্বাদিদ্বারচতুষ্টয়ে পূজা করিবে। পরে ইন্দ্রাদি দেবগণের পূজা করত পৃথিবী, জল, তেজঃ, বায়ু, আকাশ, গন্ধ, রস, রূপ, শব্দ, স্পর্শ, বাক্, পাণি, পাদ, পায়ু, উপস্থ, শ্রুতি, ত্বক্, চক্ষুঃ, জিহ্বা, ঘ্রাণ, মনঃ, বুদ্ধি, অহঙ্কার, প্রকৃতি, পুরুষ, রাগ, বেদ, বিদ্যা, কাল, অকাল, নিয়তি, মায়া, শুদ্ধবিদ্যা, ঈশ্বর, সদাশিব, শক্তি ও শিব, ইঁহাদিগের পূজা করিবে। যে ব্যক্তি এই সকল জানে, সে মুক্ত, জ্ঞানী ও শিবস্বরূপ হয়। যিনি শিব, তিনিই হরি, তিনিই ব্রহ্মা এবং আমিও সেই হরিহর-ব্রহ্মাত্মক ব্রহ্মস্বরূপ, এই প্রকার চিন্তা করিবে। অনন্তর ভূতশুদ্ধি বলিতেছি, এই ভূতশুদ্ধি করিয়া সাধক শুদ্ধচিত্ত ও শিবস্বরূপ হইতে পারে। হৃৎপদ্ম, সদ্যোজাত মন্ত্র, নিবৃত্তি, কলা, ইড়া ও পিঙ্গলা নাড়ী, প্রাণ ও অপান বায়ু, ইন্দ্রদেহ, ব্রহ্মদেহ, বজ্রচিহ্নিত পীতবর্ণ চতুরস্রমণ্ডল, একোদ্ঘাতকলা এবং শর, শতকোটি বিস্তৃত হৃদয়ে এই সকল চিন্তা করিয়া তন্মধ্যে চতুরশীতি কোটি উচ্ছ্রবিশিষ্ট তত্ত্বরূপস্বরূপ আত্মাকে চিন্তা করিবে। ৩০—৩৯।

সমানোদানরূপৌ দেবতা বিষ্ণুকারণম্ । উদ্ঘাতাশ্চ গুণং বেদাঃ দেবো ধ্যানং তথৈব চ ॥ ৪১
এবং কুর্য্যাৎ কণ্ঠপদ্মং ষড়্‌চক্রাধারমণ্ডলম্ পদ্মাকৃতং বিংশকং কোটিবিস্তীর্ণমাস্যরূপং । ৪২
চতুর্দ্দশত্যুচ্ছ্রয়ঞ্চ আত্মানঞ্চ অধোমুখম্ । তৎস্থানঞ্চ পদ্মঞ্চ অঘোরো বিজয়াধিপঃ ॥ ৪৩
নাড্যোষ্ঠা হস্তিজিহ্বা ধ্যানো নাগোঽগ্নিদেবতা । রুদ্রহেতুস্ত্রিসংখ্যোদ্ঘাতস্ত্রিগুণা রক্তবর্ণকম্ ॥ ৪৪
আলাক্ততে ত্রিকোণঞ্চ চতুঃকোটিশতানি চ । বিস্তীর্ণঞ্চ সমুদ্দেশং রুদ্রতত্ত্বং বিচিন্তয়েৎ ॥ ৪৫
ললাটে তু তৎপুরুষঃ শক্তিবীং শাম্ভবং বুধাঃ । কূর্ম্মশ্চ কৃকরো বায়ুর্দেব ঈশ্বরকারণম্ । ৪৬
দ্বিকদ্ঘাতগুণৌ যৌ চ বৃষং ষট্‌কোণমণ্ডলম্ । বিন্দুচিহ্নকাষ্টকোটিবিস্তীর্ণকোচ্ছ্রয়ং তথা ।
চতুর্দ্দশাধিকং কোটি বায়ুতত্ত্বং বিচিন্তয়েৎ ॥ ৪৭
দ্বাদশান্তে সরসিজে শান্ত্যতীতাশক্তীশ্বরঃ । কুহূশ্চ শঙ্খিনী নাড্যো দেবদত্তো ধনঞ্জয়ঃ ॥ ৪৮
শিখেশানকারণঞ্চ সদাশিব ইতি স্মৃতঃ । গুণ একস্তথোদ্ঘাতঃ শুদ্ধস্ফটিকবৎ স্মরেৎ ॥ ৪৯
ষোড়শং কোটিবিস্তীর্ণং পঞ্চবিংশতি চোচ্ছ্রয়ম্ । বর্ত্তুলঞ্চিন্তয়েদ্ধাম ভূতশুদ্ধিরুদাহৃতা ॥ ৫০
গণগুরুক্ষেত্রপালকঃ শক্ত্যানন্তৌ চ ধর্ম্মকঃ । জ্ঞানবৈরাগ্যমৈশ্বর্য্যন্তুঃ পূর্ব্বাদিপত্রকে ॥ ৫১
অধোর্দ্ধ্ববদনে যে চ পদ্মকর্ণিককেশরম্ । বামাদ্যা আত্মবিদ্যা চ সদা ধ্যায়েৎ শিবাত্মকম্ ।
তত্র শিবাসনে মূর্ত্তির্হৌং হৌং বিদ্যাদেহায় নমঃ ॥ ৫২
বদ্ধপদ্মাসনাসীনঃ সিতঃ ষোড়শবর্ষকঃ । পঞ্চবক্ত্রঃ করাগ্রৈঃ দশভিশ্চৈব ধারয়ন্ ॥ ৫৩
অভয়ং প্রসাদং শক্তিং শূলং খট্টাঙ্গমীশ্বরঃ । দক্ষৈঃ করৈর্বামকৈশ্চ ভুজগঞ্চাক্ষসূত্রকম্ ।
ডমরুকং নীলোৎপলং বীজপূরকমুত্তমম্ ॥ ৫৪

---

তৎপরে অধোমুখী পৃথিবী, বামাদেবী, প্রতিষ্ঠা, সুষুম্না, গান্ধারী, সমান ও উদান বায়ু, বরুণ ইত্যাদি ও ষট্‌চক্রাধারমণ্ডলগণ পদ্মাকৃত বিংশতি কোটি বিস্তীর্ণ কণ্ঠপদ্ম ভাবনা করিয়া চতুর্দ্দশতিকোটি উচ্ছ্রয়বিশিষ্ট অধোমুখ আত্মা, তৎস্থানগত পদ্ম ও সর্ব্বক্রিক অঘোর পালক শিব চিন্তা করিবে। অনন্তর নাড়ী, ওষ্ঠ, হস্তিজিহ্বা, নাগ, অগ্নিদেবতা, রুদ্রহেতু, ত্রিসংখ্য উদ্ঘাত, সত্ত্বরজস্তমঃ গুণত্রয়, রক্তবর্ণ ত্রিকোণমণ্ডল ও চতুঃকোটিশত বিস্তীর্ণ রুদ্রতত্ত্ব ভাবনা করিবে। তার পর ললাটে জটাচিহ্নিত তৎপুরুষ শিব ও তৎশক্তি, কূর্ম্ম ও কৃকর বায়ু ঈশ্বরকারণ, দ্বিকদ্ঘাত অর্থাৎ সত্ত্ব ও রজোগুণ, বৃষ, বিন্দুচিহ্নিত অষ্টকোটিবিস্তীর্ণ অষ্টকোটি-উচ্ছ্রয়বিশিষ্ট ষট্‌কোণাত্মক চতুর্দ্দশাধিক কোটি বায়ুতত্ত্ব চিন্তা করিবে। তৎপরে দ্বাদশদলপদ্মে শান্ত্যতীতা শক্তি, ঈশ্বরাখ্য শিব, কুহূ ও শঙ্খিনী নাড়ী, দেবদত্ত ও ধনঞ্জয় বায়ু ইহাদের চিন্তা করিবে। শিখাদেশে ঈশানকারণ, সদাশিবাখ্য শিব, একোদ্ঘাত অর্থাৎ সত্ত্বগুণ, শুদ্ধস্ফটিকবৎ ষোড়শকোটিবিস্তীর্ণ পঞ্চবিংশতিউচ্ছ্রয়বিশিষ্ট বর্ত্তুল ধাম চিন্তা করিবে। এই ভূতশুদ্ধি কথিত হইল। ৪০—৫০।

উক্তরূপে ভূতশুদ্ধি করিয়া পূর্ব্বাদি পত্রে গণগুরু, ক্ষেত্রপাল, শক্তি, অনন্ত, ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য, ঐশ্বর্য্য, এই সকলের পূজা করিবে। অধঃ এবং ঊর্দ্ধ্বমুখে পদ্মকর্ণিকা, পদ্মকেশর, বামাদি শক্তি, আত্মবিদ্যা, শিবাখ্য লিঙ্গ, এই সকলের ধ্যান করিয়া শিবাসনে তত্ত্ব ও মূর্ত্তির পূজা করিয়া হৌং হৌং বিদ্যাদেহায় নমঃ এই মন্ত্রে পূজা করিবে। পরে বদ্ধপদ্মাসন হইয়া উপবেশন করত শুক্লবর্ণ, ষোড়শবর্ষীয় পঞ্চবক্ত্র শিবের ধ্যান করিবে, যথা,—পঞ্চানন দশহস্তে

ইচ্ছাজ্ঞানক্রিয়াশক্তি-ত্রিনেত্রো হি সদাশিবঃ । এবং শিবার্চ্চনধ্যানী সর্ব্বদা কালবর্জ্জিতঃ ॥ ৫৫
ইত্যহোরাত্রচারেণ জীবেদ্ বর্ষাণি জীবতি । দিনদ্বয়স্য চারেণ জীবেদ্বর্ষদ্বয়ং নরঃ ॥ ৫৬
দিনত্রয়স্য চারেণ বর্ষমেকং স জীবতি । নাকালে বিপক্ষে মৃত্যুরুক্তঞ্চৈব তু কারণে ॥ ৫৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে শিবাদিপূজায়াং ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥ ২৩ ॥

## চতুর্ব্বিংশোঽধ্যায়ঃ ।

হরিরুবাচ ।

বক্ষ্যে গণাদিকাঃ পূজাঃ সর্ব্বদাঃ স্বর্গদাঃ পরাঃ । গণানাং মণ্ডলং মূর্ত্তিং গণাধিপতিমর্চ্চয়েৎ ॥ ১
গাং হৃদি * হৃদয়াদ্যঞ্চ দুর্গায়া অঙ্গপাদুকাঃ । দুর্গাসনঞ্চ তন্মূর্ত্তিং হ্রীং দুর্গে দুর্গে রক্ষিণীতি চ ॥
হৃদাদিকমহেশক্যো রুদ্রচণ্ডা প্রচণ্ডয়া । চণ্ডোগ্রা চণ্ডনায়িকা চণ্ডা চণ্ডবতী ক্রমাৎ ।
চণ্ডরূপা চণ্ডিকাখ্যা দুর্গে দুর্গেঽথ রক্ষিণি ॥ ৩
বজ্রখড়্গাদিকা মুদ্রা শিবাদ্যা বহ্নিদেশতঃ । সদাশিবমহাপ্রেতপদ্মাসনমথাপি বা ॥ ৪
ঐঁ হ্রীং সৌস্ত্রিপুরায়ৈ নমঃ ॥ ৫
ওঁ হ্রাঁ হ্রীঁ ক্ষেঁ ক্ষৈঁ স্ত্রীং স্কোঁ রোঁ । স্ফেঁ স্ফোঁ । পাং পদ্মাসনঞ্চ মূর্ত্তিঞ্চ ত্রিপুরাহৃদয়াদিকম্ ॥ ৬

---

অভয়াদি মুদ্রা ধারণ করিয়া রহিয়াছেন। তিনি দক্ষিণ পঞ্চহস্তে অভয় বরমুদ্রা, শক্তি, শূল, খট্বাঙ্গ ; বাম পঞ্চকরে সর্প, অক্ষমালা, ডমরু, নীলোৎপল ও বীজপুর ধারণ করিয়াছেন ; ইচ্ছা, জ্ঞান, ক্রিয়া, এই তিন শক্তি তাঁহার তিনটী নয়ন, তিনি সদা আনন্দময়। এইরূপে শিবার্চ্চন করিলে সাধক কালভয় হইতে মুক্ত হইতে পারে। এক দিবা রাত্রিতে উক্ত প্রকার শিবার্চ্চন করিলে তিন বৎসর জীবিত থাকিতে পারে, ঐরূপ দুই দিবস শিবের পূজা করিলে দুই বৎসর প্রাণধারণ করিতে পারে এবং তিন দিবস উক্তরূপ পূজা করিলে নিরূপিত আয়ুষ্কাল অপেক্ষা একবৎসর অধিক জীবিত থাকিতে পারে ; এবং তাহার অকালমৃত্যু কিংবা অতিশীতল কিংবা অতিউষ্ণ স্থানেও মরণ ঘটে না। ৫১—৫৭।

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে শিবাদিপূজা নামক ত্রয়োবিংশ অধ্যায় সমাপ্ত ॥ ২৩ ॥

## চতুর্ব্বিংশ অধ্যায়

হরি কহিলেন,—গণাদির পূজা বলিতেছি, এই পূজা করিলে সাধকের সর্ব্ববস্তু প্রাপ্তি ও স্বর্গলাভ হয়। প্রথমে গণগণের মণ্ডলময়ী মূর্ত্তি নির্ম্মাণ করত গণাধিপতির অর্চ্চনা করিবে। গাং হৃদয়ায় নমঃ, গীং শিরসে স্বাহা, গূং শিখায়ৈ বষট্, গৈং কবচায় হুঁ, গৌং নেত্রত্রয়ায় বৌষট্, গঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্ এইরূপে অঙ্গন্যাস করত ওঁ দুর্গাঙ্গপাদুকায়ৈ নমঃ, ওঁ দুর্গাসনায় নমঃ, ওঁ দুর্গামূর্ত্তয়ে নমঃ, এই মন্ত্রে পূজা করিবে। তারপর হ্রীং দুর্গে দুর্গে রক্ষিণি স্বাহা হৃদয়ায় নমঃ ইত্যাদি ক্রমে করাঙ্গন্যাস করিবে। অনন্তর "দুর্গে দুর্গে রক্ষিণি স্বাহা" এই মন্ত্রে রুদ্রচণ্ডা, প্রচণ্ডা, চণ্ডোগ্রা, চণ্ডনায়িকা, চণ্ডা, চণ্ডবতী, চণ্ডরূপা ও অতিচণ্ডিকা এই অষ্টশক্তির পূজা করিবে। পরে বজ্রখড়্গাদি মুদ্রা প্রদর্শনপূর্ব্বক অগ্নিকোণে শিবাদি দেবতার পূজা করিয়া ✦

---

* প্রাণায়ৌতি কচিৎ পাঠঃ।

পীঠাম্বুজে তু ব্রাহ্মাণীন্দ্রাণী চ মহেশ্বরী। কৌমারী বৈষ্ণবী পূজ্যা বারাহী চেন্দ্রদেবতা।
চামুণ্ডা চণ্ডিকা পূজ্যা ভৈরবাণ্যাংস্ততো যজেৎ॥ ৭
অসিতাঙ্গো রুরুশ্চণ্ডঃ ক্রোধ উন্মত্তভৈরবঃ। কপালী ভীষণশ্চৈব সংহারশ্চাষ্ট ভৈরবাঃ॥ ৮
রতিঃ প্রীতিঃ কামদেবঃ পঞ্চবাণাশ্চ যোগিনী বটুকং দুর্গয়া বিঘ্নরাজো গুরুশ্চ ক্ষেত্রপঃ॥ ৯
পদ্মগর্ভে মণ্ডলে চ ত্রিকোণে চিন্তয়েদ্ হৃদি। তন্মাং বরাভয়করপুস্তকাক্ষমালান্বিতাম্।
লক্ষজপ্যাচ্চ হোমাচ্চ ত্রিপুরা সিদ্ধিদা ভবেৎ॥ ১০

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে গণাদিপূজা নাম চতুর্ব্বিংশোঽধ্যায়ঃ॥ ২৪॥

## পঞ্চবিংশোঽধ্যায়ঃ।

### হরিরুবাচ।

ঐঁ ক্লীঁ শ্রীঁ স্ফেঁ ক্ষৌঁ অনন্তশক্তিপাদুকাং পূজয়ামি নমঃ॥ ১
ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্রৌঁ ক্ষৌঁ আধারশক্তিপাদুকাং পূজয়ামি নমঃ॥ ২
ওঁ হুঁ কালাগ্নিরুদ্রপাদুকাং পূজয়ামি নমঃ॥ ৩
ওঁ হ্রীং হুং হাটকেশ্বরদেবপাদুকাং পূজয়ামি নমঃ। ওঁ হ্রীঁ শেষভট্টারকপাদুকাং পূজয়ামি নমঃ॥ ৫
ওঁ হ্রীং শ্রীঁ পৃথিবী তত্ত্বভুবনদ্বীপসমুদ্রদিশামন্তাধারাসনং পূজয়ামি নমঃ॥ ৬
হ্রীঁ শ্রীঁ নিবৃত্ত্যাদিকলা পৃথিব্যাদিতত্ত্বমনন্তাদিভুবনমোঙ্কারাদিবর্ণং হকারাদিমন্ত্রাত্মকঃ পদঃ সদ্যোজাতাদিমন্ত্রঃ॥ ৭

---

মহাশিবমহাপ্রেতপদ্মাসনায় নমঃ, ঐঁ ক্লী সৌঃ ত্রিপুরায়ৈ নমঃ ইত্যাদি মন্ত্রে পূজা করিবে। করন্যাস অঙ্গন্যাস করিয়া ধ্যান পূর্ব্বক পূজা করিবে, পরে পদ্মাসনের পূজা করিবে। ১—৬।

পরে পীঠপদ্মে ব্রহ্মাণী, মাহেশ্বরী, কৌমারী, বৈষ্ণবী, বারাহী, ইন্দ্রাণী, চামুণ্ডা ও চণ্ডিকা এই অষ্টশক্তির পূজা করিয়া অসিতাঙ্গাদি অষ্ট ভৈরবের পূজা করিবে। পূজাক্রম যথা,—ওঁ অসিতাঙ্গভৈরবায় নমঃ, ওঁ রুরুভৈরবায় নমঃ, ওঁ চণ্ডভৈরবায় নমঃ, ওঁ ক্রোধভৈরবায় নমঃ, ওঁ উন্মত্তভৈরবায় নমঃ, ওঁ কপালিভৈরবায় নমঃ, ওঁ ভীষণভৈরবায় নমঃ, ওঁ সংহারভৈরবায় নমঃ। এই সকল পূজা করিয়া রতি, প্রীতি, কামদেব, পঞ্চবাণ, যোগিনী, বটুক, দুর্গা, বিঘ্নরাজ, গুরু, ক্ষেত্রপাল, ইঁহাদিগের অর্চ্চনা করিবে। পরে হৃদয়মধ্যে পদ্মগর্ভমণ্ডলান্তর্গত ত্রিকোণ চিন্তা করিয়া তন্মধ্যে বর অক্ষমালা পুস্তক ও অভয়মুদ্রাধারিণী শুক্লবর্ণা ত্রিপুরাদেবীকে চিন্তা করত মন্ত্র জপ করিবে। এইরূপে লক্ষসংখ্যক জপ ও হোম করিলে ত্রিপুরাদেবী সিদ্ধি দান করেন। ৭—১০

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে গণাদিপূজা নামক চতুর্বিংশ অধ্যায় সমাপ্ত॥ ২৪॥

## পঞ্চবিংশ অধ্যায়।

হরি কহিলেন,—আসনপূজা কহিতেছি। ঐঁ ক্লীঁ শ্রীঁ স্ফেঁ ক্ষৌঁ অনন্তশক্তিপাদুকাং পূজয়ামি নমঃ ইত্যাদি মূলের লিখিত মন্ত্রে পূজা করিয়া নিবৃত্তি প্রভৃতি পঞ্চকলা, পৃথিব্যাদি তত্ত্ব, অনন্তাদি ভুবন ও ওঁকারাদিবর্ণের পূজা করিবে। পরে সদ্যোজাতাদি মন্ত্রে

যস্যাক্ষিয়ুগ্মং জিহ্বা শ্যাবা নানা বিকারিণী ।
কৃষ্ণৌ স্রস্তচ্যুতৌ চোষ্ঠৌ পূত্যাস্যং[1] তস্য তং ত্যজেৎ । ৫৬

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বৈদ্যকশাস্ত্রে সূত্রস্থানং নাম
দ্বিসপ্তত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৭২ ॥

---

# ত্রিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

ধন্বন্তরিরুবাচ

হিতাহিতবিবেকায়[2] অন্নপানবিধিং বদে । রক্তশালিস্ত্রিদোষঘ্নস্তৃষ্ণামেদোনিবারণঃ[3] ॥ ১
মহাশালিঃ পরঃ বৃষ্যঃ কলমঃ শ্লেষ্মপিত্তহা । শীতো গুরুস্ত্রিদোষঘ্নঃ প্রায়শো গৌরষষ্টিকঃ ॥ ২
শ্যামাকঃ শোষণো রূক্ষো বাতলঃ শ্লেষ্মপিত্তহা ।
তদ্বৎ প্রিয়ঙ্গু-নীবার-কোদ্রবাখ্যাঃ প্রকীর্ত্তিতাঃ ॥ ৩
যবনালঃ সুশীতঃ শ্লেষ্মপিত্তহরো যবঃ । বৃষ্যঃ শীতো গুরুঃ স্নিগ্ধো গোধূমো বাতনাশনঃ ॥ ৪
কফপিত্তাস্রজিন্মুদ্গাঃ কষায়ো মধুরো লঘুঃ । মাষো বহুবলো বৃষ্যঃ পিত্তশ্লেষ্মকরো[4] গুরুঃ ॥ ৫

---

সেই ব্যক্তি অচিরে প্রাণ পরিত্যাগ করে। যাহার নয়নদ্বয় নিমগ্ন, জিহ্বা শ্যামবর্ণ এবং নানা বিকারপ্রাপ্ত হয়, আর ওষ্ঠদ্বয় স্রস্তচ্যুত ও মুখে দুর্গন্ধ হয়, সেই ব্যক্তিকে বৈদ্য অবশ্য পরিত্যাগ করিবে। ৫১-৫৬

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বৈদ্যকশাস্ত্রে সূত্রস্থান নামক দ্বিসপ্তত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত । ১৭২ ।

---

## ত্রিসপ্তত্যধিক শততম অধ্যায়

ধন্বন্তরি বলিলেন,—এক্ষণে হিতাহিতবিবেকের নিমিত্ত অন্নপানবিধি বলিতেছি। দ্রব্যের গুণাগুণ জানিয়া অন্নপানের ব্যবস্থা করিতে হয়; অতএব দ্রব্যের গুণাগুণবিবেক আবশ্যক। রক্তশালি ত্রিদোষ ও মেদোনিবারণ করে। মহাশালি পরম বলকারক, কলম ধান্য শ্লেষ্মপিত্তবিনাশক; গৌরবর্ণ ষষ্টিধান্য শীতবীর্য্য, গুরু ও ত্রিদোষঘ্ন। শ্যামক শোষণকারী, রূক্ষ, বায়ুবৃদ্ধিকর এবং শ্লেষ্মপিত্তঘ্ন। প্রিয়ঙ্গু, নীবার, কোদ্রব ইহারাও পূর্ব্বোক্ত-গুণসম্পন্ন। যবনাল শীতবীর্য্য। যব শ্লেষ্মপিত্তহারী। গোধূম বলকারক, শীতবীর্য্য গুরু, স্নিগ্ধ ও বাতনাশক। মুদ্গ, কফ, পিত্ত ও রক্তনিবারক, কষায়, মধুর ও লঘু। মাষ অত্যন্ত বলকারক, পুষ্টিসাধক, পিত্তশ্লেষ্মবিধায়ক ও গুরু। ১-৫

---

১। পূত্যাস্যং । ২। বিবেকায় । ৩। মেদোনিবারকঃ । ৪। হরো ।

অবৃষ্যঃ শ্লেষ্মপিত্তঘ্নো রাজমাষোঽনিলার্ত্তিনুৎ । কুলত্থঃ শ্বাসহিক্কাঘ্নঃ কফগুল্মানিলাপহঃ ॥ ৬
রক্তপিত্তজ্বরধ্বংসী শীতো গ্রাহী মকুষ্ঠকঃ । পুংস্ত্বঘ্নঃ কফপিত্তঘ্নশ্চণকো বাতলঃ স্মৃতঃ ॥ ৭
মসূরো মধুরঃ শীতঃ সংগ্রাহী কফপিত্তহা । মটীনশ্চৈবমুদ্দিষ্টঃ[1] কলায়শ্চাতিবাতলঃ ॥ ৮
আঢ়কী কফপিত্তঘ্নী শুক্রলা বণিকচ্ছলা । অতসী পিত্তলা প্রোক্তা সিদ্ধার্থঃ কফবাতজিৎ ॥ ৯
সক্ষারমধুরস্নিগ্ধো বল্যোষ্ণপিত্তকৃৎ তিলঃ । বলদা রুক্ষকাঃ শীতা বিবিধাঃ শস্যজাতয়ঃ ॥ ১০
চিত্রকেঙ্গুদিনালীকাঃ পিপ্পলীমধুশিগ্রবঃ । চব্যাচৈলনিশুণ্ঠীভর্কারীকাসমর্দ্দকাঃ ॥ ১১

সবিল্বাঃ কফপিত্তঘ্নাঃ ক্রিমিঘ্না লঘুদীপকাঃ ।
বর্ষাভূমার্কবৌ বাতকফঘ্নৌ দোষনাশনৌ ॥ ১২
তিক্তঃ রসঃ স্বাদেরগুঃ কাকমাচী ত্রিদোষহৃৎ ।
চাঙ্গেরী কফবাতঘ্নী সর্ষপং সর্ব্বদোষদম্ । ১৩

তদ্বদেব চ কৌসুম্ভং রাজিকা বাতপিত্তলা । নাড়ীচঃ কফপিত্তঘ্নস্ত্রপুর্মধুরশীতলঃ ॥ ১৪

দোষঘ্নং পত্রশাকং ত্রিপুটং বাতকৃৎ পরম্ ।
কাকারঃ[2] সর্ব্বদোষঘ্নো বাস্তুকো রোচনঃ পরঃ ॥ ১৫

তণ্ডুলীয়ো বিষহরঃ পালক্যা চেঞ্চিকা তথা । মূলকং দোষকৃত্ত্বামং স্নিগ্ধং বাতকফাপহম্ ॥ ১৬

---

রাজমাষ পুষ্টিনাশক, পিত্তশ্লেষ্মনিবারক ও বায়ুরোগহারক। কুলথ কলাই শ্বাস, হিক্কা, কফ, গুল্ম ও বায়ুরোগ নাশ করে। বনমুগ রক্তপিত্ত ও জ্বরবিনাশী, শীতবীর্য্য এবং গ্রাহী। চণক পুরুষত্বনাশক এবং রক্তপিত্ত ও কফঘ্ন; বিশেষতঃ ইহার বাতবৃদ্ধিকারিকা শক্তিও আছে। মসুর মধুর রসযুক্ত, শীতবীর্য্য, সংগ্রাহী ও কফপিত্তহারী। কলাই পূর্ব্বোক্ত গুণসম্পন্ন, বিশেষতঃ বাতবৃদ্ধিকারক। অরহর কফপিত্তবিনাশ এবং শুক্রবৃদ্ধি করিয়া থাকে। তিসি পিত্তবৃদ্ধিকারী। সর্ষপ কফ ও বায়ুনিবারক। তিল ক্ষার ও মধুররসযুক্ত, স্নিগ্ধ, বলকারক, উষ্ণবীর্য্য ও পিত্তবৃদ্ধিকর। অন্যান্য শস্যসকল বলদ, রুক্ষ ও শীতবীর্য্য জানিবে। ৬-১০

চিত্রক, ইঙ্গুদি মূল, পদ্মনাল, পিপ্পলী, মধু, শজিনা, চৈল্যমূল, নিষিন্দা, ভণ্টী, কালকাসন্দা ও বিল্ব এই সকল দ্রব্য কফ, পিত্ত ও ক্রিমি নাশ করে; ইহারা অতিশয় লঘু ও দীপক। পুনর্নবা ও মার্কব ( ঔষধিবিশেষ ) ইহারা বায়ু ও শ্লেষ্মদোষ নাশ করে। এবং তিক্তরসযুক্ত। কাকমাচী ত্রিদোষ নাশ করে। আমরুল কফ ও বায়ু বিনাশ করে। সর্ষপ সর্ব্বদোষজনক। কুসুম্ভ সর্ব্বদোষপ্রদ। রাজিকা বাত ও পিত্তবৃদ্ধিকর। নালিতা কফ ও পিত্তবিনাশ করে। ত্রপুষীশাক মধুররসযুক্ত ও শীতবীর্য্য। পত্রের কোমলশাক সর্ব্বদোষঘ্ন। খেসারী বাতবৃদ্ধিকারক। বাস্তুক ( বেতোশাক ) লবণযুক্ত হইলে সর্ব্বদোষঘ্ন ও রুচিকারক হয়। ১১-১৫

নটেশাক বিষদোষ হরণ করে। পালঙ্ক হিঞ্চিকা প্রভৃতি শাকেরও ঐরূপ গুণ আছে।

---

১। অন্যৎ সর্ব্বগুণাঢ্যঃ। ২। শকায়ঃ।

তালং বাতাপহং প্রোক্তং পানসং নারিকেলজম্ ।
শুক্রমাংসকরাণ্যাহুঃ স্বাদুস্নিগ্ধগুরূণি চ ॥ ২৮

দ্রাক্ষামধূকখর্জ্জূরং কুঙ্কুমং বাতরক্তজিৎ । পিপ্পলী মধুরা পক্বা শ্বাসপিত্তহরা পরা ॥ ২৯

আর্দ্রকং রোচকং বৃষ্যং দীপনং কফবাতনুৎ ।
শুণ্ঠীমরিচপিপ্পল্যঃ কফবাতজিতো মতাঃ ॥ ৩০

অবৃষ্যং মরিচং বিদ্যাদিতরে বৃষ্যসম্মতে । গুল্মশূলবিবন্ধঘ্নং হিঙ্গু বাতকফাপহম্ ॥ ৩১
যবানীধন্যকাজাজ্যো বাতশ্লেষ্মনুদঃ পরম্ । চক্ষুষ্যং সৈন্ধবং বৃষ্যং ত্রিদোষশমনং স্মৃতম্ ॥ ৩২
সৌবর্চ্চলং বিবন্ধঘ্নকং হৃচ্ছূলনাশনম্ । উষ্ণং শূলহরং তীক্ষ্ণং বিড়ঞ্চ বাতনাশনম্ ॥ ৩৩

রোমকং বাতনুৎ গ্রাহি রোচনং ভেদনং গুরু ।
হৃৎপাণ্ডুগলরোগঘ্নং যবক্ষারোঽগ্নিদীপনঃ ॥ ৩৪
দহনো দীপনস্তীক্ষ্ণঃ সর্জ্জিকাখ্যো বিদারণঃ ।
দোষঘ্নং নাভসং বারি লঘু হৃদ্যং বিষাপহম্ ॥ ৩৫
নাদেয়ং বাতলং রূক্ষং সারসং মধুরং লঘু ।
বাতশ্লেষ্মহরং বাপ্যং তাড়াগং বাতলং স্মৃতম্ ॥ ৩৬
রোচ্যমগ্নিকরং রূক্ষং কফঘ্নং লঘু নৈর্ঝরম্ ।
দীপনং পিত্তলং কৌপমৌদ্ভিদং পিত্তনাশনম্ ॥ ৩৭

---

বিল্বফল বাতবৃদ্ধিকর ও বিষ্টম্ভী। পিয়ালফল বাতহারী। তাল, পিয়ালফল, কদলীফল, পনসফল ও নারিকেল ফল এই সকল শুক্র ও মাংস বৃদ্ধি করে; ইহারা স্নিগ্ধ ও গুরুপাক, কিন্তু সুস্বাদু। দ্রাক্ষা, মধুকফল, খর্জ্জুর ও কুঙ্কুম ইহারা বাতরক্ত নাশক। সুপক্ব পিপ্পলী মধুর এবং শ্বাস ও পিত্ত নিবারণ করে। আদা রুচিকর, বলকারক, অগ্নিদীপক ও কফ-বাতহারী। শুণ্ঠী, মরিচ ও পিপ্পলী, ইহারা কফ ও বাত জয় করিয়া থাকে; তন্মধ্যে মরিচ অবৃষ্য, শুণ্ঠী ও পিপ্পলী বৃষ্য বলিয়া উক্ত আছে। ইহারা গুল্ম, শূল ও বিবন্ধ নাশ করে। হিঙ্গু কফ ও বাতবিনাশক। যমানী, ধনিয়া, জীরা এই সকল দ্রব্য বাতশ্লেষ্ম নাশ করিয়া থাকে। সৈন্ধব চক্ষুর তেজোবৃদ্ধিকারক, বলবৃদ্ধিকর ও ত্রিদোষনাশক। সৌবর্চ্চল উক্তগুণশালী, বিবন্ধ ও হৃচ্ছূলনাশক। বিড় উষ্ণ, শূলাপহারী, তীক্ষ্ণ ও বাতনাশক। রোমক লবণ বাতবৃদ্ধিকর, গ্রাহী, রুচিকারক ও গুরু। ইহা হৃদ্রোগ, পাণ্ডু ও গলরোগ নাশ করে। যবক্ষার অগ্নিদীপন করিয়া থাকে। ২৮-৩৪

সর্জ্জিকাক্ষার ( সাজিমাটি ) দাহক, অগ্নিদীপন, তীক্ষ্ণ ও বিদারণ। নাভস বারি (বৃষ্টির জল) ত্রিদোষঘ্ন, লঘু, সুস্বাদু ও বিষাপহ। নদীজল, বাতবৃদ্ধিকর ও রুক্ষ। সরোবরজল মধুর ও লঘু। বাপীজল বাতশ্লেষ্মহর। তড়াগের জল বাতবৃদ্ধিকর। ঝরণার জল রুচিকর, অগ্নিদীপক, রুক্ষ, কফঘ্ন ও লঘু। কূপজল অগ্নিদীপক ও পিত্তবৃদ্ধিকর। উদ্ভিদজল পিত্ত-

অনুজঃ শিখিকণ্ঠাভো বিষঃ স্যাদ্ বিষর্দ্ধকৃৎ। গন্ধস্পর্শরসাস্তীব্রা ভোক্তুঃ স্যুস্তাপমোহদাঃ ॥ ৬৫

আঘ্রাণে চাক্ষিরোগঃ স্যাদসাধ্যশ্চ ভিষগ্বরৈঃ।
বেপথুস্তম্ভনাদ্যঃ স্যাদ্বিষস্যৈতত্তু লক্ষণম্ ॥ ৬৬

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে অনুপানাদিবিধিকথনং নাম
ত্রিসপ্তত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৭৩ ॥

---

## চতুঃসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

ধন্বন্তরিরুবাচ

জ্বরোঽষ্টধা পৃথগ্দ্বন্দ্বসঙ্ঘাতাগন্তুজঃ স্মৃতঃ। মুস্তপর্পটকোশীর-চন্দনোদীচ্যনাগরৈঃ।
শৃতশীতং জলং দদ্যাৎ পিপাসাজ্বরশান্তয়ে ॥ ১
নাগরং দেবকাষ্ঠঞ্চ ধান্যাকং বৃহতীদ্বয়ম্। দদ্যাৎ পাচনকং পূর্ব্বং জ্বরিতায় জ্বরাপহম্ ॥ ২
আরগ্বধগ্রন্থিমুস্ত-তিক্তা-হরীতকিনির্ম্মিতঃ। কষায়ঃ পাচনো সামে সশূলে চ জ্বরে হিতঃ ॥ ৩

---

করে। বিষ অনুজ, শিখিকণ্ঠাভ এবং বিষর্দ্ধকর; ইহার গন্ধ, স্পর্শ, রস সকলই তীব্র; এই বিষ ভক্ষণ করিলে শারীরিক ও মানসিক যন্ত্রণা হইয়া থাকে। বিষ আঘ্রাণ করিলে চিকিৎসার অসাধ্য চক্ষুরোগ জন্মে এবং গাত্রকম্প ও স্তম্ভন হইয়া থাকে, এই সকলই বিষের লক্ষণ। ৬২-৬৬

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে অনুপানাদিবিধিকথন নামক ত্রিসপ্তত্যধিক-
শততম অধ্যায় সমাপ্ত। ১৭৩।

---

### চতুঃসপ্তত্যধিক শততম অধ্যায়

ধন্বন্তরি বলিলেন,—জ্বর আটপ্রকার,—বাতিক, শ্লৈষ্মিক, পৈত্তিক, বাতপৈত্তিক, বাতশ্লৈষ্মিক, পিত্তশ্লৈষ্মিক, সান্নিপাতিক ও আগন্তুজ। মুথা, ক্ষেৎপাপড়া, বেনার মূল, রক্তচন্দন, বালা ও শুঁঠী এই সমস্ত দ্রব্যের সহিত জল সিদ্ধ করিয়া শীতল হইলে জ্বরার্ত্ত ব্যক্তির পিপাসা-শান্তির নিমিত্ত পান করিতে দিবে। শুঁঠী, দেবদারু, ধনিয়া, বৃহতী, কণ্টকারি, এই সমস্ত দ্রব্যের সহিত জল সিদ্ধ করিয়া শীতল হইলে সেই পাচন পান করিলে জ্বর পিপাসা শান্তি হয়। সোঁদাল, হরীতকী, মুথা, ইন্দ্রযব, পিপ্পলীমূল এই সমস্ত দ্রব্যের কষায় পান করিলে তরুণজ্বরী ব্যক্তির শূলবেদনা ও জ্বর নাশ পায় এবং রসের পরিপাক হইয়া থাকে। বস্তিশূল,

বিল্বচূতাস্থিনির্যূহশ্চ[1] মধুশর্করযান্বিতঃ । অতীসারে হিতা তদ্বৎ কুটজত্বক্ কণাযুতা ॥ ১৫
ধন্যেকাতিবিষাবিল্ব-কণাকল্ককষায়কঃ । প্রযুক্তশ্চামশূলাঢ্যে হ্যতীসারে সশোণিতে ॥ ১৬
চিকিৎসাথ গ্রহণ্যাস্তু গ্রহণী চাগ্নিনাশিনী । চিত্রককাথকল্কাভ্যাং গ্রহণীঘ্নং ঘৃতং হবিঃ ।
গুল্ম-শোথোদর-প্লীহ-শূলার্শোঘ্নং প্রদীপনম্ ॥ ১৭
সৌবর্চলং সৈন্ধবঞ্চ বিড়মৌদ্ভিদমেব চ । সামুদ্রেণ সমং পঞ্চ লবণান্যত্র যোজয়েৎ ॥ ১৮
ভেষজং শস্ত্রক্ষারাগ্নি চতুর্ধা[2] চার্শসাং হরম্ । বিদ্ধি ভক্তার্শসোঘ্নঞ্চ তক্রং নবোদ্ধৃতঞ্চ যৎ ॥ ১৯
সগুড়াং[3] পিপ্পলীপথ্যাং ঘৃতভর্জিতাম্ । ত্রিবৃদর্শোবিনাশার্থং ভক্ষয়েদম্ললোণিকাম্ ॥ ২০
তিলেক্ষুরসসংযোগশ্চার্শঃকুষ্ঠবিনাশনঃ । পঞ্চকোলং সমরিচং সত্র্যূষণমথাগ্নিকৃৎ ॥ ২১
হরীতকী ভক্ষ্যমাণা নাগরেণ গুড়েন বা । সৈন্ধবোপহিতা বাপি সাতত্যেনাগ্নিদীপনী ॥ ২২

ফলত্রিকামৃতা-বাসা-তিক্তা-ভূনিম্ব-নিম্বজঃ ।
কাথঃ ক্ষৌদ্রযুতো হন্যাৎ পাণ্ডুরোগং সকামলম্ ॥ ২৩
ত্রিবৃতা-ত্রিফলা-শ্যামা-পিপ্পলী-শর্করা মধু ।
মোদকঃ সন্নিপাতাঘ্নো রক্তপিত্ত-জ্বরাপহঃ ॥ ২৪

---

বলিয়া এই সমস্ত দ্রব্যসেবন করিলে অতিসাররোগীর বিশেষ উপকার হয়। বিল্ব ও আমের আঁটির কাথ মধু ও শর্করার সহিত পান করিলে অতিসার নিবারিত হয়। আর কুড়চির ছাল পিপ্পলীর সহিত সেবন করিলে অতিসার উপশম হয়। ইন্দ্রযব, আতিষ, বিল্ব, পিপ্পলীমূল এই সমস্ত দ্রব্যের কাথ করিয়া পান করিলে আমশূলযুক্ত সরক্ত অতিসার বিনষ্ট হয়। ১১-১৬

অতঃপর গ্রহণীচিকিৎসা কথিত হইতেছে। গ্রহণী উদরাগ্নি বিনষ্ট করে। চিতার কাথ ও কল্কদ্বারা ঘৃতপাক করিয়া সেবন করিলে গ্রহণী, গুল্ম, শোথ, উদরী, প্লীহা, শূল ও অর্শ এই সমস্ত রোগ নাশ পায় এবং অগ্নিবৃদ্ধি হইয়া থাকে। সৌবর্চল, সৈন্ধব, বিট্, উদ্ভিদ্ ও করকচ এই পঞ্চ লবণ পূর্ব্বোক্ত ঘৃতে যোগ করিতে হইবে। ঔষধ, অস্ত্র, ক্ষার ও অগ্নি এই চতুর্ব্বিধ প্রক্রিয়া অর্শোরোগ নাশ করে। নবোদ্ধৃত তক্র অর্শোরোগ বিনাশ করিয়া থাকে। গুড়ূচী, পিপ্পলী ও হরীতকী ঘৃতভর্জিত করিয়া ভক্ষণ করিলে কিংবা তেউড়ী ও আমরুল ভক্ষণ করিলে অর্শোরোগ নাশ পায়। ১৭-২০

তিল ও ইক্ষুরস একত্র ভক্ষণ করিলে অর্শ ও কুষ্ঠরোগ নাশ পায়। পঞ্চকোল (পিপ্পলী, পিপ্পলীমূল, চৈ, চিতা ও শুঁঠ) মরিচ ও ত্রিকটুর সহিত সেবন করিলে অগ্নিবৃদ্ধি হইয়া থাকে। শুঁঠ, গুড় ও সৈন্ধবের সহিত হরীতকী ভক্ষণ করিলে উদরাগ্নির উদ্দীপন হয়। ত্রিফলা, গুড়ূচী, বাসক, ইন্দ্রযব, চিরতা ও নিম্ব এই সমস্ত দ্রব্যের কাথ করিয়া মধুর সহিত পান করিলে কামলা ও পাণ্ডুরোগ নাশ পায়। তেউড়ী, ত্রিফলা, প্রিয়ঙ্গু, পিপ্পলী, শর্করা ও

---

১। বিল্বচূতাস্থিকাথশ্চ মধুঃ। ২। ত্রিধা বৈ। ৩। গুড়ূচীং।

বাসায়াং বিদ্যমানায়াং মালায়াং জীবিতস্য চ ।
রক্তপিত্তী ক্ষয়ী কাসী কিমর্থমবসীদতি ॥ ২৫
আটরূষক-মৃদ্বীকা-পথ্যাক্বাথঃ সশর্করঃ ।
ক্ষৌদ্রাঢ্যঃ কাসশ্বাস-রক্তপিত্তনিবর্হণঃ ॥ ২৬
বাসারসঃ সিতামধুযুতঃ পীতোঽথ রক্তজিৎ ।
শালকী-বদরী-জম্বু-প্রিয়ালাম্রার্জুনং বটঃ ।
পীতাঃ ক্ষীরেণ মধ্বাদ্যাঃ পৃথক্শোণিতবারণাঃ ॥ ২৭
সমূলফলপত্রায়া নিশুণ্ড্যাঃ স্বরসৈর্ঘৃতম্ ।
সিদ্ধং পীত্বা ক্ষয়ক্ষীণো নির্ব্যাধির্ভাতি দেববৎ ॥ ২৮
হরীতকী-কণা-শুণ্ঠী-মরিচং গুড়সংযুতম্ ।
কাসঘ্নো মোদকঃ প্রোক্তস্তৃষ্ণারোচকনাশনঃ ॥ ২৯
কণ্টকারীগুড়ূচীভ্যাং পৃথক্ ত্রিংশৎপলে রসে ।
প্রস্থং সিদ্ধং ঘৃতং স্যাচ্চ কাসনুদ্বহ্নিদীপনম্ ॥ ৩০
দ্রাক্ষা ধাত্রী সিতা শুণ্ঠী হিক্কাঘ্নী মধুসংযুতা ।
হিক্কাশ্বাসী পিবেদ্ভার্গীং সবিশ্বামুষ্ণবারিণা ॥ ৩১

---

মধু এই সমস্ত দ্রব্য একত্র করিয়া মোদক করিবে, এই মোদক সন্নিপাতের যমস্বরূপ ; ইহা রক্তপিত্ত এবং জ্বরাপহারী । বাসক বিদ্যমানেই জীবনের আশা ; রক্তপিত্তরোগী, ক্ষয়রোগবান্ ও কাসগ্রস্ত ব্যক্তিরা কেন প্রাণভয়ে অবসন্ন হয় ? অর্থাৎ বাসকদ্বারাই ইহাদিগের রোগ বিনাশ পাইতে পারে । ২১-২৫

বাসক, দ্রাক্ষা ও হরীতকীর ক্বাথ করিয়া শর্করা ও মধুর সহিত পান করিলে কাস, শ্বাস ও রক্তপিত্তরোগ নাশ পায় । বাসকের রস শর্করা ও মধুযুক্ত করিয়া পান করিলে রক্তপিত্তরোগ নষ্ট হয় । বাবলা, বদরী, জাম, পিয়াল, অর্জ্জুন ও বট এই সমস্ত বৃক্ষের ক্ষীর মধুসংযোগে পান করিলে রক্তদোষ নিবারণ হয় । নিসিন্দার মূল, ফল ও পত্রের স্বরসে ঘৃত পাক করিয়া পান করিলে ক্ষয়রোগে ক্ষীণ ব্যক্তি ব্যাধিবিহীন দেবতার ন্যায় হইয়া থাকে । হরীতকী, পিপ্পলী, শুণ্ঠী, মরিচ ও গুড় এই সকল দ্রব্য একত্র করিয়া মোদক করিবে, এই মোদক সেবনে কাস, তৃষ্ণা ও অরুচি বিনষ্ট হয় । প্রথমে ত্রিশ পল কণ্টকারীর রসের সহিত একপ্রস্থ ঘৃত পাক করিয়া পুনরায় ঐ ঘৃত ত্রিশ পল পরিমিত গুড়ূচীর রসে পাক করিবে । এই ঘৃত সেবন করিলে কাসরোগ নাশ পায় ; ইহাদ্বারা অগ্নির উদ্দীপন হয় । ২৬-৩০

দ্রাক্ষা, আমলকী, শর্করা, শুণ্ঠী এই সমস্ত দ্রব্য মধুসংযুক্ত করিয়া পান করিলে হিক্কারোগ নাশ পায় । হিক্কারোগী ও শ্বাসরোগী ভার্গী ( বামনহাটী ) ও শুণ্ঠী এই দুই দ্রব্য উষ্ণজলের

তৈলাক্তং স্বরভেদী বা খাদিরং ধারয়েন্মুখে
পথ্যাং পিপ্পলিসংযুক্তাং সংযুক্তাং নাগরেণ বা ॥ ৩২
বিড়ঙ্গ-ত্রিফলা-বিশ্ব-চূর্ণং ছর্দিং জয়েন্মধু[1] । আম্রজম্বুকষায়ং বা পিবেন্মাক্ষিকসংযুতম্ ॥ ৩৩
ছর্দিং সর্বাং প্রণুদতি তৃষ্ণাঞ্চৈবাপকর্ষতি । ত্রিফলা ভ্রমমূর্চ্ছাঘ্নং পয়সা[2] মধুনাপি বা ॥ ৩৪
শতাহ্বাং হিঙ্গুং পানাদপস্মারগ্রহাদিনুৎ কুষ্মাণ্ডকরসো বাজ্যং যষ্টিকং তদর্থকৃৎ ॥ ৩৫
ব্রাহ্মীরস-বচা-কুষ্ঠ-শঙ্খপুষ্পীভিরেব চ । পুরাণং সেবায়ুন্মাদ-গ্রহাপস্মারনুদ্ ঘৃতম্ ॥ ৩৬
অশ্বগন্ধাকষায়ে চ কল্কে ক্ষীরচতুর্গুণে । ঘৃতং পক্বন্তু বাতঘ্নং বৃষ্যং মাংসস্য পুষ্টিকৃৎ ॥ ৩৭
নীলীবৃন্তীবিকাচূর্ণং মধু-সর্পিঃসমন্বিতম্ । ছিন্নাক্বাথং পিবন্ হন্তি বাতরক্তং সুদুস্তরম্ ॥ ৩৮
সগুড়াঃ পঞ্চ পথ্যাস্তু কুষ্ঠবাতার্শসাদনাঃ । গুড়ূচীস্বরসং কল্কং চূর্ণং বা ক্বাথমেব বা ॥ ৩৯
বাতরক্তান্তকং কাকাগুড়ূচীক্বাথকল্কয়োঃ । ঘৃতং শৃতং সদুগ্ধং স্যাদাত্তোত্মাদিকুষ্ঠজিৎ[3] ॥ ৪০
ত্রিফলাগুগ্গুলুর্বাত-রক্তমূর্চ্ছাপহারকঃ । উরুস্তম্ভবিনাশায় গোমূত্রেণ চ গুগ্গুলুঃ ॥ ৪১

---

সহিত পান করিবে। স্বরভেদরোগী তৈলাক্ত খদির মুখে রাখিবে কিংবা হরীতকী ও পিপ্পলী অথবা হরীতকী ও শুণ্ঠী ভক্ষণ করিবে। বিড়ঙ্গ, ত্রিফলা ও শুণ্ঠী এই সমস্ত দ্রব্য চূর্ণ করিয়া মধুর সহিত ভক্ষণ করিলে বমিরোগ পরাজিত হয়। বমিরোগী আম্র ও জামের ক্বাথ করিয়া মধুসংযোগে পান করিবে। পূর্বোক্ত ক্বাথ সর্ববিধ বমি ও তৃষ্ণানাশ করে। ত্রিফলার ক্বাথ মধুসংযোগে পান করিলে ভ্রম ও মূর্চ্ছারোগ নাশ পায়। শতপুষ্পা পান করিলে অপস্মারাদি রোগ নাশ পায়। কুষ্মাণ্ডরস, ঘৃত ও যষ্টিমধু এই সমস্ত ভক্ষণ করিলেও মূর্চ্ছারোগ নিবৃত্ত হইয়া থাকে। ৩২-৩৫

ব্রাহ্মীরস, বচ, কুড় ও শঙ্খপুষ্পী ইহাদের সহিত পুরাতনঘৃত সেবন করিলে উন্মাদ, গ্রহদোষ ও অপস্মাররোগ নাশ পাইয়া থাকে। অশ্বগন্ধার ক্বাথ ও কল্ক করিয়া তাহাতে চতুর্গুণ দুগ্ধের সহিত ঘৃত পাক করিবে। এই ঘৃত সেবনে বাতরোগ নাশ পায়, বল, মাংস এবং পুত্রোৎপাদনশক্তি বৃদ্ধি পায়। নীলবৃক্ষ ও বৃদ্ধদারলতা এই দুই দ্রব্য চূর্ণ করিয়া মধু ও ঘৃত সহকারে সেবন করিলে কিংবা গুড়ূচীর ক্বাথ পান করিলে দুস্তর বাতরক্ত-রোগ নাশ পায়। গুড়ের সহিত পাঁচটী হরীতকী ভক্ষণ করিলে কুষ্ঠ, বাত ও অর্শোরোগ নষ্ট হয়। গুড়ূচীর স্বরস, কল্ক, চূর্ণ, কিংবা ক্বাথ সেবন করিলে বাতরক্তরোগ বিনষ্ট হয়। কৃষ্ণভেউড়ী ও গুড়ূচী ইহাদিগের ক্বাথ ও কল্কের সহিত ঘৃতপাক করিয়া সেবন করিলে কুষ্ঠরোগ নাশ পায়। এই ঘৃতের পাককালে দুগ্ধ দিতে হয়। ত্রিফলা ও গুগ্গুল সেবনে বাতরক্ত, মূর্চ্ছা প্রভৃতি রোগ নাশ পায়। গোমূত্রের সহিত গুগ্গুল সেবন করিলে উরুস্তম্ভ নাশ পায়। ৩৬-৪১

---

১। বিড়ঙ্গত্রিফলাচূর্ণং বমিঘ্নমধুনা সহ। ২। পীতা সা।
৩। কুষ্ঠপাদিনাশনম্।

দূর্ব্বারসসিদ্ধং বা তৈলং কম্পিল্লকেন বা। দার্ব্বীত্বচশ্চ কল্কেন প্রধানং ব্রণরোপণম্ ॥ ৭৯

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে ব্রণাদিচিকিৎসাকথনং নাম
চতুঃসপ্তত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৭৪

---

## পঞ্চসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

ধন্বন্তরিরুবাচ

নাড়ীব্রণাদিরোগাণাং চিকিৎসাং শৃণু সুশ্রুত।
নাড়ীং শস্ত্রেণ সম্পাট্য নাড়ীনাং ব্রণবৎ ক্রিয়া ॥ ১
গুগ্গুলুত্রিফলাব্যোষৈঃ সমাংশৈরাজ্যযোজিতৈঃ।
নাড়ীদুষ্টব্রণং শূলং ভগন্দরমথো জয়েৎ ॥ ২
নির্গুণ্ডীরসতৈলঞ্চ নাড়ীদুষ্টব্রণাপহম্। হিতং পামাপচীনাঞ্চ পানাভ্যঞ্জননস্তকৈঃ ॥ ৩
গুগ্গুলুস্ত্রিফলাকৃষ্ণাত্রিপঞ্চৈকাংশযোজিতা।
গুড়িকা শোফগুল্মার্শোভগন্দরবতাং হিতা ॥ ৪

---

দূর্ব্বার রস, করমচা ও দারুহরিদ্রার সহিত তৈল পাক করিয়া ব্রণে লেপন করিলে ব্রণরোপণ হয়। ৭২-৭৯

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে ব্রণাদিচিকিৎসাকথন নামক চতুঃসপ্তত্যধিক শততম
অধ্যায় সমাপ্ত। ১৭৪।

---

### পঞ্চসপ্তত্যধিক শততম অধ্যায়

ধন্বন্তরি বলিলেন,—সুশ্রুত! এক্ষণে নাড়ীব্রণাদি চিকিৎসা বলিতেছি, শ্রবণ কর। নাড়ী (নালী বা) অস্ত্রদ্বারা কাটিয়া ব্রণের ন্যায় চিকিৎসা করিবে। গুগ্গুলু, ত্রিফলা, ত্রিকটু এই সকল দ্রব্য সমপরিমাণে ঘৃতসংযোগে সেবন করিলে নাড়ী, দুষ্টব্রণ, শূল ও ভগন্দর রোগ নাশ পায়। নিসিন্দার রসের সহিত তৈল পাক করিয়া লেপন করিলে নাড়ী ও দুষ্টব্রণ নাশ হয়; ইহার পান, অভ্যঞ্জন ও নস্যগ্রহণ করিলে পামা প্রভৃতি রোগের প্রতিকার হয়। ত্রিফলা তিনভাগ, গুগ্গুলু পাঁচভাগ, কৃষ্ণা একভাগ এই সকল একত্র করিয়া গুড়িকা করিবে; এই গুড়িকা শোথ, অর্শ ও ভগন্দরের পক্ষে বিশেষ হিতকর। নিমের মধ্যে

শিরাবেধে প্রকুর্ব্বো বিশুদ্ধিরুপদংশকে।
পাকো রক্ষ্যঃ প্রযত্নেন শিশ্নক্ষয়করো হি সঃ ॥ ৫

পটোলনিম্বকটুকীমরীচৈঃ[১] ক্বাথমাপিবেৎ। গুগ্‌গুলুং খদিরযুগুপদংশো বিনশ্যতি ॥ ৬

দহেৎ কটাহে ত্রিফলাং সা মসী মধুসংযুতা।
উপদংশে প্রলেপোঽয়ং সদ্যো রোপয়তে ব্রণম্ ॥ ৭

ত্রিফলানিম্বভূনিম্ব-করঞ্জখদিরাদিভিঃ। কল্কৈঃ ক্বাথৈর্ঘৃতং পক্বমুপদংশহরং পরম্ ॥ ৮

আদৌ ভগ্নং বিদিত্বা তু সেচয়েচ্ছীতলাম্বুনা।
পঙ্কেনালেপনং কার্য্যং বন্ধনঞ্চ কুশান্বিতম্ ॥ ৯
মাষং মাংসরসং সর্পিঃ ক্ষীরং যূষঃ সতীনজঃ।
বৃংহণং চান্নপানং স্যাদ্দেয়ং ভগ্নায় জানতা[২] ॥ ১০

রসোনমধুলাজ্যাদ্ সিতাকল্কং সমশ্নতাম্। ছিন্নভিন্নচ্যুতাস্থীনাং সন্ধানমচিরাদ্ ভবেৎ ॥ ১১
অশ্বত্থত্রিফলাব্যোষৈঃ সর্ব্বৈরেভিঃ সমীকৃতৈঃ। তুল্যো গুগ্‌গুলুর্যোজ্যো ভগ্নসন্ধিপ্রসাধকঃ ॥ ১২
সর্ব্বকুষ্ঠেষু বমনং রেচনং রক্তমোক্ষণম্। বচাবাসাপটোলানাং নিম্বস্য ফলিনীত্বচঃ[৩] ॥ ১৩

শিরাবেধ করিলে উপদংশ রোগের শান্তি হয়। এই রোগে ব্রণসকল যাহাতে না পাকে, এইরূপ করা বিধেয়, উক্তরোগ শিশ্নের ক্ষয় সাধন করে। ১-৫

পটোল, নিম, কটুকী ও মরিচ ইহাদের কাথ করিয়া গুগ্‌গুলু ও খদিরের সহিত পান করিলে উপদংশ রোগ নাশ পায়। একটি কটাহ মধ্যে ত্রিফলা দগ্ধ করিয়া সেই ভস্ম মধুর সহিত মিশ্রিত করিয়া প্রলেপ দিলে উপদংশের ব্রণরোপণ হয়। ত্রিফলা, চিরতা, নিম, করঞ্জ ও খদির এই সমস্ত দ্রব্যের কাথ ও কল্কদ্বারা ঘৃত পাক করিয়া উপদংশে লেপন করিলেও ঐ রোগ নাশ পায়। কোন স্থান ভগ্ন হইলে প্রথমতঃ শীতল জলদ্বারা সেক করিয়া কুশদ্বারা বন্ধন করিবে, উহা পঙ্ক হইতে লেপন করিবে। ভগ্ন রোগীকে মাষ কলাই, ঘৃত, দুগ্ধ এবং কলায়ের যূষ এই সকল পথ্য প্রদান করিবে। ইহাতে ভগ্ন রোগীর ভগ্নস্থান পোষিত হয়। ৬-১০

রসুন, মধু, ঘৃত ও শর্করা এই সমস্ত একত্র পেষণ করিয়া ভক্ষণ করিলে অস্থি যদি ছিন্ন ভিন্ন হইয়া থাকে, তথাপি তাহা অবিলম্বে পূর্ণ হয় (যোড়া লাগে)। অশ্বত্থ, ত্রিফলা, ত্রিকটু এই সমস্ত দ্রব্য সমপরিমাণে লইয়া তাহাদিগের সহিত সমপরিমাণ গুগ্‌গুলু মিশ্রিত করিবে। এই ঔষধ ভগ্নাস্থিযোজক। সর্ব্ববিধ কুষ্ঠরোগে বিরেচন, বমন ও রক্তমোক্ষণ বিধেয়। বচ, বাসক, পটোল, নিম ও বহেড়া এই সমস্ত দ্রব্যের কাথ করিয়া মধুর সহিত পান করিলে বাতরোগ নাশ পায়; ইহাতে বমনাদি হইয়া থাকে। বাতরোগে তেউড়ী,

১। ত্রিফলা কটুকীতি পাঠঃ ক্বচিদ্‌দৃশ্যতে।  ২। খ ভগ্নযোজিনে।
৩। ঙ ফলিনাচঃ।

কষায়ো মধুনা পীতো বাকুচ্যুদ্বর্তনং পরঃ।
বিরেচনং প্রযোক্তব্যং ত্রিবৃদ্দন্তীফলত্রিকৈঃ ॥ ১৪
মনঃশিলামরীচৈশ্চ তৈলং কুষ্ঠবিনাশনম্।
সর্বকুষ্ঠে বিলেপোঽয়ং শিবাশঙ্খগুড়োদনম্ ॥ ১৫
অগুরুতগরৌ কুষ্ঠং গোমূত্রেণ প্রলেপতঃ। করবীরোদ্বর্তনঞ্চ তৈলাভ্যঙ্গশ্চ কুষ্ঠহৃৎ ॥ ১৬
হরিদ্রা মলয়ং রাস্না গুড়ূচী তগরস্তথা। আরগ্বধঃ করঞ্জশ্চ লেপঃ কুষ্ঠরুজঃ শমঃ ॥ ১৭
মনঃশিলা বিড়ঙ্গানি বাকুচী সর্ষপস্তথা।
করঞ্জৌ মূত্রপিষ্টোঽয়ং লেপঃ কুষ্ঠহরো ভবেৎ ॥ ১৮
বিড়ঙ্গৈরগজাকুষ্ঠ-নিশাসিন্ধূত্থসর্ষপৈঃ।
মূত্রাম্লপিষ্টো লেপোঽয়ং দদ্রুকুষ্ঠবিনাশনঃ ॥ ১৯
প্রপুন্নাড়বীজানি ধাত্রীসর্জ্জরসস্নুহী।
সৌবীরপিষ্টং দদ্রূণামেতদুদ্বর্তনং পরম্ ॥ ২০
আরগ্বধস্য পত্রাণি আরনালেন পেষয়েৎ।
দদ্রুকিটিভকুষ্ঠানি হন্তি সিধ্মানমেব চ ॥ ২১
উক্তা পীতা বাকুচী চ কুষ্ঠজিৎ ক্ষীরভোজিনঃ। তিলাজ্যত্রিফলাক্ষৌদ্র-ব্যোষভল্লাতশর্করাঃ।
বৃষ্যাঃ সপ্ত সমা মেধ্যাঃ কুষ্ঠঘ্নাঃ কামচারিণঃ ॥ ২২

---

দন্তী ও ত্রিফলা এই সমস্ত দ্রব্যের কাথ পান করিয়া বিরেচন করিবে। মনঃশিলা ও মরিচ চূর্ণের সহিত তৈলপাক করিয়া সেবন করিলে কুষ্ঠরোগ নাশ পায়। সর্ব্ববিধ কুষ্ঠরোগে পাঁচটি হরীতকী, গুড় ও তণ্ডুল এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া প্রলেপ দিবে। ১১-১৫

অথবা, তগরকাষ্ঠ ও কুড় এই সমস্ত দ্রব্য গোমূত্রের সহিত পেষণ করিয়া প্রলেপ দিলে কুষ্ঠরোগের প্রতীকার হয়। কুষ্ঠরোগী শরীরে তৈলমর্দ্দন করিয়া করবীমূল পেষণ করিয়া তদ্দ্বারা উদ্বর্ত্তন করিবে। এরূপ করিলে কুষ্ঠরোগ নাশ পায়। হরিদ্রা, রক্তচন্দন, রাস্না, গুড়ুচী, অগর, সোঁদাল্ ও করঞ্জ এই সমস্ত দ্রব্যের প্রলেপ কুষ্ঠরোগ হরণ করে। মনঃশিলা, বিড়ঙ্গ, সোমরাজী, সর্ষপ, করঞ্জ ও ডহরকরঞ্জ এই সমস্ত দ্রব্য গোমূত্রে পেষণ করিয়া প্রলেপ দিলে কুষ্ঠরোগ নাশ পায়। বিড়ঙ্গ, বনএলাচ, কুড়, হরিদ্রা ও সর্ষপ এই সকল দ্রব্য গোমূত্রে পেষণ করিয়া লেপন করিলে দদ্রুকুষ্ঠ বিনষ্ট হয়। চাকুন্দাবীজ, আমলকী, ধুনা, সিজ, এই সমস্ত দ্রব্য কাঁজির সহিত পেষণ করিয়া প্রলেপ দিলে দদ্রু নাশ পায়। ১৬-২০

সোঁদালপাতা কাঁজির সহিত পেষণ করিয়া প্রলেপ দিলে দদ্রু, কিটিভ, কুষ্ঠ ও সিধ্ম এই সকল রোগ নষ্ট হয়। উক্ত সোমরাজী ভক্ষণ করিয়া দুগ্ধপান করিলে কুষ্ঠরোগ পরাজিত হয়। তিল, ঘৃত, ত্রিফলা, মধু, ত্রিকটু, ভেলা, শর্করা এই সকল দ্রব্য সমপরিমাণ মিলিত করিয়া ভক্ষণ করিলে কুষ্ঠরোগ নিবারিত হইয়া থাকে, শরীরে বলাধান হয়; শরীর

বিড়ঙ্গত্রিফলাদ্রাক্ষাচূর্ণং লীঢ়ং সমাক্ষিকম্ ।
হন্তি কুষ্ঠকৃমীন্মেহান্নাড়ীব্রণভগন্দরান্ ॥ ২৩
যঃ খাদেদভয়ারিষ্টং তথা চামলকনিশাঃ ।
স জয়েৎ সর্বকুষ্ঠানি মাসাদূর্ধ্বং ন সংশয়ঃ ॥ ২৪
দগ্ধমাম্রাস্থিকং কুম্ভে তৎসমং খদিরাঙ্কুরঃ ।
সাক্ষধাত্রীরসক্ষৌদ্রো হন্যাৎ কুষ্ঠং রসায়নম্ ॥ ২৫
ধাত্রীখদিরয়োঃ ক্বাথং পীত্বা বাকুচিসংযুতম্ ।
শঙ্খেন্দুধবলং শ্বিত্রং হন্তি তূর্ণং ন সংশয়ঃ ॥ ২৬
পীত্বা ভল্লাতকং তৈলং মাসাদ্ ব্যাধিং জয়েন্নরঃ ।
সেবিত্বা খাদিরং বারি পানাদ্যৈঃ কুষ্ঠজিদ্ ভবেৎ ॥ ২৭
বাসা গুড়ূচী ত্রিফলা পটোলঞ্চ করঞ্জকম্ । নিম্বাশনং কৃষ্ণবেত্রং ক্বাথকল্কেন সংযুতম্ ।
বজ্রকং প্রহরেৎ কুষ্ঠং শতবর্ষাণি জীবতি ॥ ২৮
রসেন চ দূর্বায়াঃ পক্বং তৈলং চতুর্গুণম্ ।
কচ্ছূবিচর্চিকা পামা অভ্যঙ্গেনৈব নশ্যতি ॥ ২৯
ভদ্রত্বগর্ককুষ্ঠানি লবণানি চ মূত্রকম্ ।
শতাহ্বিকাং চিত্রকৈস্তৈস্তৈলং কুষ্ঠপ্রণাশনম্ ॥ ৩০

---

কাঞ্চনতুল্য কান্তিসম্পন্ন হয়। বিড়ঙ্গ, ত্রিফলা ও দ্রাক্ষা এই সকল দ্রব্য চূর্ণ করিয়া মধুসংযোগে লেহন করিলে কুষ্ঠ, ক্রিমি, মেহ, নাড়ীব্রণ ও ভগন্দর এই সকল রোগ নাশ পায়। যে ব্যক্তি হরীতকী, নিম্ব, আমলকী ও হরিদ্রা, এই সমস্ত দ্রব্য একত্র করিয়া সেবন করে, একমাসের মধ্যে তাহার কুষ্ঠরোগ নিশ্চয় পরাজিত হয়। একটি কলসীর মধ্যে আমের আঁটি দগ্ধ করিয়া তৎসহ খদিরাঙ্কুর, বহেড়া, আমলকীর রস ও মধু মিশ্রিত করিয়া সেবন করিলে কুষ্ঠরোগ নাশ পায়। এই ঔষধ রসায়নের কার্য্য করে। ২৩-২৫

আমলকী ও খদিরকাষ্ঠ ইহাদের ক্বাথ করিয়া সোমরাজীর সহিত পান করিলে শঙ্খ ও চন্দ্রের ন্যায় ধবলবর্ণ শ্বিত্ররোগও শীঘ্র নাশ পায়। ভেলার তৈল পান করিলে এক মাসমধ্যে কুষ্ঠব্যাধিকে জয় করিতে পারে। খদিরকাষ্ঠের ক্বাথ পানে কুষ্ঠরোগ পরাজিত হয়। গুড়ূচী, ত্রিফলা, পটোল, করঞ্জ, নিম্ব, অশনকাষ্ঠ ও কৃষ্ণবেত্র এই সমস্তের ক্বাথ ও কল্কের সহিত ঘৃতপাক করিবে; ইহার নাম বজ্রকঘৃত। এই ঘৃত পান করিলে কুষ্ঠরোগ নিবারণ হয়; শতবর্ষ জীবিত থাকিতে পারে। দূর্বার রসের সহিত চতুর্গুণ তৈল পাক করিয়া সেবন করিলে কচ্ছু বিচর্চিকা পামা প্রভৃতি রোগ নাশ পায়। পারিভদ্র বৃক্ষের বকল, আকন্দমূল, কুড়, পঞ্চলবণ, গোমূত্র, শতাহ্বিকা ও চিতা এই সমস্ত দ্রব্যের সহিত তৈল পাক করিয়া সেবন করিলে কুষ্ঠব্যাধি বিনষ্ট হয়। ২৬-৩০

ধাত্রীনিম্বফলং তদ্বৎ গোমূত্রেণ চ চিত্রকম্ । বাসামৃতাপর্পটিকা-নিম্বভূনিম্বমার্কবৈঃ ।
ত্রিফলাকুলত্থৈঃ ক্বাথঃ সক্ষৌদ্রশ্চাম্লপিত্তহা ॥ ৩১

ফলত্রিকং পটোলঞ্চ তিক্তা ক্বাথঃ সিতাযুতঃ ।
পীতো যষ্টীমধুযুতো জ্বরচ্ছর্দ্যম্লপিত্তজিৎ ॥ ৩২

বাসাঘৃতং তিক্তঘৃতং পিপ্পলীঘৃতমেব চ । অম্লপিত্তে প্রয়োক্তব্যং গুড়কুষ্মাণ্ডকং তথা ॥ ৩৩

পিপ্পলী মধুসংযুক্তা অম্লপিত্তবিনাশিনী ।
মেধাগ্নিমান্দ্যনুৎ পথ্যাপিপ্পলীগুড়মোদকঃ ॥ ৩৪

পিষ্ট্বাজাজীং সধন্যাকাং ঘৃতপ্রস্থং বিপাচয়েৎ । কফপিত্তারুচিহরং মন্দানলবমিং হরেৎ ॥ ৩৫
পিপ্পল্যমৃতভূনিম্ববাসকারিষ্টপর্পটৈঃ । খদিরারিষ্টকৈঃ ক্বাথো বিস্ফোটাণ্ডিজ্বরাপহঃ ॥ ৩৬
ত্রিফলারসসংযুক্তং সর্পিস্ত্রিবৃতয়া সহ । প্রয়োক্তব্যং বিরেকার্থং বীসর্পজ্বরশান্তয়ে ॥ ৩৭
খদিরত্রিফলারিষ্টপটোলামৃতবাসকৈঃ । ক্বাথোঽষ্টকাখ্যো জয়তি রোমান্তিকমসূরিকাঃ ॥ ৩৮
কুষ্ঠবীসর্পবিস্ফোটকণ্ডূদীনাং বিঘাতকঃ । লশুনস্য তু চূর্ণস্য ঘর্ষো মশকনাশনঃ ॥ ৩৯
চর্মকীলং জতুমালং[1] মশকাংস্তিলকালকান্ । উৎকৃত্য শস্ত্রেণ দহেৎ ক্ষারাগ্নিভ্যামশেষতঃ ॥ ৪০

---

আমলকী, নিম্বফল, গোমূত্র, চিতা, বাসক, গুড়ুচী, ক্ষেতপাপড়া, চিরতা, নিম্ব, ভৃঙ্গরাজ, ত্রিফলা ও কুলত্থ এই সমস্ত দ্রব্যের ক্বাথ করিয়া মধুর সহিত পান করিলে অম্লপিত্তরোগ নষ্ট হয়। ত্রিফলা, পটোল, কট্কী ইহাদিগের ক্বাথ, শর্করা ও যষ্টিমধুসহ পান করিলে জ্বর, বমি, অম্লপিত্ত প্রভৃতি রোগ পরাজিত হয়। বাসাঘৃত, তিক্তকঘৃত, পিপ্পলীঘৃত ও গুড়কুষ্মাণ্ড এই সমস্ত ঔষধ অম্লপিত্তরোগে প্রয়োগ করিবে। মধুযুক্ত পিপ্পলী ভক্ষণ করিলে অম্লপিত্ত নাশ পায়। হরীতকী, পিপ্পলী ও গুড় একত্র করিয়া মোদক প্রস্তুত করিবে; এই মোদক ভক্ষণে মেধা ও অগ্নিমান্দ্য দূরীভূত হয়। কৃষ্ণজিরা ও ধনিয়া একত্র পেষণ করিয়া তাহার সহিত একপ্রস্থ ঘৃত পাক করিবে; এই ঘৃত সেবনে কফ, পিত্ত, অরুচি, মন্দাগ্নি, ও বমিপ্রভৃতি রোগ নাশ পায়। ৩১-৩৫

পিপ্পলী, গুড়ুচী, চিরতা, বাসক, নিম্ব, ক্ষেত-পাপড়া, খদিরকাষ্ঠ, রসোন, এই সমস্ত ক্বাথ পান করিলে বিস্ফোট ও জ্বররোগ নষ্ট হয়। বিসর্প ও জ্বরশান্তির নিমিত্ত ত্রিফলার ক্বাথ ও তেউড়ী ইহাদিগের সহিত ঘৃত পাক করিয়া প্রয়োগ করিবে। ইহাতে বিরেচন হইয়া উক্ত দুই রোগের শান্তি হয়। খদিরকাষ্ঠ, ত্রিফলা, নিম্ব, পটোল, গুড়ুচী, বাসক এই সমস্ত দ্রব্যের ক্বাথ পান করিলে রোমান্তিক মসূরিকারোগ নাশ পায়। রসোন চূর্ণ করিয়া ঘর্ষণ করিলে কুষ্ঠ, বিসর্প, বিস্ফোট ও কণ্ডু প্রভৃতি রোগ নষ্ট হয়; সেই ব্যক্তির নিকট হইতে মশক পলায়ন করে। চর্মকীল, মশক, তিলকালকাদি রোগে শস্ত্রদ্বারা উৎকর্তন করিয়া ক্ষার ও অগ্নিদ্বারা দগ্ধ করিবে। ৩৬-৪০

---

১। কার্য্যমাণং।

ত্রিকটু ত্রিফলা চৈব সৈন্ধবঞ্চ মনঃশিলা। কেতকং শঙ্খনাভিশ্চ জাতীপুষ্পাণি নিম্বকম্ ॥ ৫৯
রসাঞ্জনং ভৃঙ্গরাজং ঘৃতং মধু পয়স্তথা। এতৎ পিষ্টা চ বটিকা সর্ব্বনেত্ররুগর্দ্দিনী ॥ ৬০

দগ্ধৈরণ্ডকং মূলং লেপাৎ কাঞ্জিকপেষিতম্।
শিরোঽর্ত্তিং নাশয়ত্যাশু পুষ্পং বা মুচুকুন্দজম্ ॥ ৬১
শতাহ্বৈরণ্ডমূলোগ্রা-ব্যাঘ্রীশৃঙ্গৈঃ শৃতম্।
তৈলং নস্যং মরুৎশ্লেষ্ম-তিমিরোর্দ্ধ্বগদাপহম্ ॥ ৬২

লবণং মজ্জকং বিশ্বং পিপ্পলী বা সসৈন্ধবা। ক্ষবথুস্তম্ভাদিরোগেষু সর্ব্বেষূর্দ্ধ্বগদেষু চ ॥ ৬৩
সূর্য্যাবর্ত্তে বিধাতব্যং নস্যকর্ম্মাদিভেষজম্। দশমূলীকষায়ঞ্চ সর্পিঃসৈন্ধবসংযুতম্।
নস্যমর্দ্ধবিভেদঘ্নং সূর্য্যাবর্ত্তশিরোঽর্ত্তিনুৎ ॥ ৬৪

দধ্না গোবর্দ্ধনাজাজী-যষ্টিকং নীলমুৎপলম্।
পিবেৎ ক্ষৌদ্রযুতং নারী বাতাসৃগ্দরপীড়িতা ॥ ৬৫

বাসকস্বরসং পৈত্তে গুড়ূচ্যা রসমেব বা। জলেনামলকীবীজং শর্করা-মধুসংযুতম্ ॥ ৬৬
আমলক্যা রসং মধু মূলং কার্পাসমেব বা। পাণ্ডুপ্রদরশান্ত্যর্থং পিবেৎ তণ্ডুলবারিণা ॥ ৬৭

তণ্ডুলীয়কমূলঞ্চ সক্ষৌদ্রং সরসাঞ্জনম্।
তণ্ডুলোদকসম্পীতং সর্ব্বাংশ্চাসৃগ্দরান্ জয়েৎ ॥ ৬৮

---

ত্রিকটু, ত্রিফলা, সৈন্ধব, মনঃশিলা, কেতকী, শঙ্খনাভি, জাতীপুষ্প, নিম্বপত্র, রসাঞ্জন, ভৃঙ্গরাজ, ঘৃত, মধু ও দুগ্ধ এই সমস্ত একত্র করিয়া পেষণ করত বটিকা প্রস্তুত করিবে, এই বটিকা সর্ব্ববিধ নেত্ররোগ নাশ করে। ৫৯—৬০

এরণ্ডমূল দগ্ধ করিয়া কাঞ্জির সহিত পেষণপূর্ব্বক মস্তকে লেপ দিলে অথবা মুচুকুন্দপুষ্প দ্বারা শিরোলেপন করিলে শিরঃপীড়া নিবৃত্ত হয়। শতমূলী, এরণ্ডমূল, নাগরমুথা ও কণ্টকারী এই সমস্ত দ্রব্য প্রত্যেক একপল পরিমাণে লইয়া তৈল পাক করিবে, এই তৈলের নস্যগ্রহণ করিলে বাতশ্লেষ্মজনিত ঊর্দ্ধগতরোগ এবং তিমিররোগ বিনাশ পায়। লবণ, তক্র ও শুণ্ঠী অথবা পিপ্পলী ও সৈন্ধব ক্ষবথুস্তম্ভাদি সর্ব্ববিধ ঊর্দ্ধগতরোগে সেবন করিবে। সূর্য্যাবর্ত্তরোগে নস্যকর্ম্মাদি বিধেয়; দশমূলের কাথের সহিত ঘৃত পাক করিবে। এই ঘৃত সৈন্ধবসহযোগে নস্যগ্রহণ করিলে অর্দ্ধভেদ, সূর্য্যাবর্ত্ত ও শিরঃশূল নাশ পায় ৬১—৬৪

গোবর্দ্ধন, কৃষ্ণজীরা, যষ্টিমধু ও নীলোৎপল এই সমস্ত দ্রব্য দধির সহিত পেষণ করিয়া মধুসহযোগে পান করিলে নারীদিগের বাতজ অসৃগ্দররোগ নাশ পায়। পৈত্তিকরোগে বাসকের স্বরস অথবা গুড়ূচীর রস ব্যবস্থেয়। আমলকীর বীজ জলে পেষণ করিয়া মধু ও শর্করার সহিত সেবন করিলে কিম্বা আমলকীর রস, কার্পাসবীজ ও মধু তণ্ডুলবারি (চালধোয়া জলের) সহিত পান করিলে, পাণ্ডু এবং প্রদর রোগের শান্তি হয়। নটেশাকের

কুশমূলং তণ্ডুলাদ্ভিঃ পীতমসৃগ্দরান্ জয়েৎ ॥ ৬৯

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে কুষ্ঠাদিচিকিৎসাকথনং নাম
পঞ্চসপ্তত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৭৫ ॥

---

# ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

ধন্বন্তরিরুবাচ

স্ত্রীরোগাদিচিকিৎসাঞ্চ বক্ষ্যে সুশ্রুত তচ্ছৃণু । যোনিব্যাপৎসু ভূয়িষ্ঠং শস্যতে কর্ম বাতজিৎ ॥ ১

বচোপকুঞ্চিকাজাজী-কৃষ্ণাবাসকসৈন্ধবম্
অজমোদা[১] যবক্ষারং চিত্রকং শর্করান্বিতম্ ॥ ২
পিষ্ট্বালোড্য জলাদৌশ্চ পায়য়েদ্ ঘৃতভর্জ্জিতম্ ।
যোনিপার্শ্বার্ত্তিহৃদ্রোগ-গুল্মার্শো বিনিবর্ত্তয়েৎ ॥ ৩
বদরীপত্রসংলেপাদ্ যোনিভিন্না প্রশাম্যতি ।
লোধ্রতুম্বীফলালেপাৎ যোনের্দার্ঢ্যং করোতি চ ॥ ৪

---

মূল, রসাঞ্জন ও মধু তণ্ডুলবারির সহিত পান করিলে, সর্ব্বপ্রকার অসৃগ্দররোগ নাশ পায়। কুশমূল তণ্ডুলবারির সহিত পান করিলেও অসৃগ্দর রোগ পরাজিত হয়। ৬৫-৬৯

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে কুষ্ঠাদিচিকিৎসাকথন নামক পঞ্চসপ্তত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত ॥ ১৭৫ ॥

---

## ষট্‌সপ্তত্যধিক শততম অধ্যায়

ধন্বন্তরি বলিলেন,—হে সুশ্রুত! একণে স্ত্রীরোগাদিচিকিৎসা বলিতেছি, শ্রবণ কর। যোনিব্যাপৎরোগে যাহাতে বাতের পরাজয় হয়, এমনভাবে চিকিৎসাই প্রশস্ত। বচ, কৃষ্ণজীরা, আজীপত্র, তুলসী, বাসক, সৈন্ধব, জীরা, যবক্ষার, চিতা ও শর্করা এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া জল আলোড়নপূর্ব্বক ঘৃতে সন্তার দিয়া পান করিবে। ইহাতে যোনিশূল, পার্শ্বশূল, হৃদ্রোগ, গুল্ম ও অর্শরোগ নষ্ট হয়। বদরীপত্র পেষণ করিয়া যোনিতে লেপ দিলে যোনিবেদনা দূর হয়। লোধ্র ও লাউ একত্র পেষণ করিয়া লেপ দিলে যোনির দৃঢ়তা

১। অজাজী চ।

পঞ্চপল্লব-যষ্ট্যর্ক-মালতীকুসুমৈর্ঘৃতম্ । রবিপক্বমসৃগ্দারা[১] যোনিগন্ধবিনাশনম্ ॥ ৫

সকাঞ্জিকং জবাপুষ্পং প্রদদ্যাৎ জ্যোতিষ্মতীদলম্ ।
দূর্ব্বাপিষ্টঞ্চ সম্প্রাপ্য চিত্রকং শর্করান্বিতম্ ॥ ৬
ধাত্র্যঞ্জনাভয়াচূর্ণং তোয়পীতং রজো হরেৎ ।
সক্ষৌদ্রা লক্ষণা পীতা নস্যাথবা পুত্রদায়তো[২] ॥ ৭

দুগ্ধাজ্যার্দ্ধাঢ়কক্কাথ্যশ্বগন্ধা চ পুত্রদা । বন্ধ্যা পুত্রং লভেৎ পীত্বা ঘৃতেন ব্যোষ-কেশরম্ ॥ ৮
কুশকাশোরুবূকাণাং মূলৈর্গোক্ষুরকস্য চ । দুগ্ধং শৃতং সিতাযুক্তং গর্ভিণ্যাঃ শূলনুৎ পরম্ ॥ ৯

পাঠালাঙ্গল্যপামার্গৈস্তথা চ কুটজৈঃ পৃথক্ ।
নাভি-বস্তি-ভগালেপাৎ সুখং নারী প্রসূয়তে ॥ ১০
সূতায়া হৃচ্ছিরোবস্তি-শূলং চৈব মক্কলসংজ্ঞিতম্ ।
যবক্ষারং পিবেৎ তত্র মস্তু কোষ্ণোদকেন বা ॥ ১১

বংশমূলীকৃতঃ ক্বাথঃ সাজ্যঃ সূতিরুজাপহঃ । শালিতণ্ডুলচূর্ণস্য সদুগ্ধং দুগ্ধকৃদ্ভবেৎ ॥ ১২
বিদারীকুসুমরসং মূলং কার্পাসকং তথা । ধাত্রীস্তন্যবিবৃদ্ধ্যর্থং মুদ্গযূষো রসায়নঃ ॥ ১৩

---

সাধিত হইয়া থাকে। বট অশ্বত্থ কাঁঠাল বকুল ও আম্র এই পঞ্চবৃক্ষের পল্লব, যষ্টিমধু, আকন্দ ও মালতীপুষ্প এই সমস্ত দ্রব্যের সহিত ঘৃত রৌদ্রপক্ব করিয়া সেবন করিলে অসৃগ্দর ও যোনিগন্ধ নাশ পায়। ১-৫

কাঞ্জি, জবাপুষ্প, জ্যোতিষ্মতীলতার পত্র, দূর্বা ও চিতা সমস্ত দ্রব্য পেষণ করিয়া শর্করার সহিত পান করিলে যোনিরোগ বিনষ্ট হয়। আমলকী, রসাঞ্জন ও হরীতকী এই সমস্ত দ্রব্য চূর্ণ করিয়া জলের সহিত পান করিলে রজোদোষ নাশ হয়। লক্ষণামূল দুগ্ধের সহিত পান করিলে কিম্বা নস্য গ্রহণ করিলে, নারীর পুত্রলাভ হয়। দুগ্ধ, অর্দ্ধ আঢ়ক ঘৃত ও অশ্বগন্ধা একত্র পাক করিবে; ইহা ঋতুকালে সেবন করিলে পুত্রলাভ হয়। ঘৃতের সহিত ত্রিকটু ও নাগকেশর ভক্ষণ করিলে বন্ধ্যা নারীও পুত্র প্রসব করিয়া থাকে। কুশ, কাশ, এরণ্ড ও গোক্ষুর ইহাদিগের সহিত দুগ্ধ পাক করিয়া শর্করা-সংযোগে সেবন করিলে গর্ভিণীর শূল নাশ পায়। আকনাদি, লাঙ্গলিয়া, অপামার্গ ও কুটজ ইহাদের মূল প্রত্যেকে পৃথক্ পৃথক্ পেষণ করিয়া গর্ভিণীর নাভি, বস্তি ও যোনিতে লেপ দিলে সেই গর্ভিণীর সুখপ্রসব হয়। ৫-১০

নারীর প্রসবের পর যদি তাহার হৃদয়, মস্তক অথবা বস্তিতে বেদনা থাকে, তবে দধির মাত বা উষ্ণজলের সহিত আকন্দমূল ও যবক্ষার পান করিবে। বংশমূল ক্বাথের সহিত ঘৃত পাক করিয়া সেবনে প্রসূতির গাত্রের বেদনা নাশ পায়। শালিতণ্ডুলের চূর্ণ দুগ্ধের সহিত পান করিলে প্রসূতির স্তনে দুগ্ধসঞ্চার হয়। ভূমিকুষ্মাণ্ডের পুষ্পের রস ও কার্পাসের মূল সেবনে

১। অসৃগ্দর। ২। পুত্রবেগাত্যৌ।

অঙ্কোঠমূলনিঃক্বাথঃ সাজ্যঃ পীতো বিষান্তকঃ।
যজ্জরাব্যাধিবিধ্বংসি ভেষজং তদ্রসায়নম্॥ ২৪

সিন্ধূত্থ-শর্করা-শুণ্ঠী-কণা-মধু-গুড়ৈঃ ক্রমাৎ। বর্ষাদিষ্বভয়া সেব্যা রসায়নগুণৈষিণা॥ ২৫

অশনাদেকতয়া চৈকা প্রভুক্তে দ্বে বিভীতকে।
ভুক্ত্বা মধ্বাজ্যধাত্রীণাং চতুষ্কং শতবর্ষকৃৎ। ২৬
পীতাশ্বগন্ধা পয়সা ঘৃতেনাশেষরোগনুৎ॥ ২৭
মণ্ডূকপর্ণ্যাঃ স্বরসো বিদার্য্যাস্তাদৃশোঽমৃতঃ[1]।
তিলধাত্রীভৃঙ্গরাজো ভুক্ত্বা বর্ষশতী ভবেৎ। ২৮

ত্রিকটু ত্রিফলা বহ্নিগুড়ূচী চ শতাবরী। বিড়ঙ্গলোহচূর্ণঞ্চ মধুনা সহ রোগনুৎ॥ ২৯
ত্রিফলা চ কণা শুণ্ঠী গুড়ূচী চ শতাবরী। বিড়ঙ্গভৃঙ্গরাজাদি-ভাবিতং সর্ব্বরোগনুৎ॥ ৩০
চূর্ণং বিদার্য্যা মধ্বাজ্যং লীঢ়্বা দশ স্ত্রিয়ো ব্রজেৎ। ঘৃতং শতাবরীকল্কৈঃ ক্ষীরে দশগুণৈঃ পচেৎ।
শর্করাপিপ্পলীক্ষৌদ্র-যুক্তং বা বাজিকং বিদুঃ॥ ৩১
প্রতিমর্শোঽবপীড়শ্চ নস্যং প্রধমনং[2] তথা। শিরোবিরেচনঞ্চেতি পঞ্চকর্ম্ম চ কথ্যতে॥ ৩২

---

মধু ও সৈন্ধব এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া পান করিলে বিষদোষ নাশ হয়। আকোড়বৃক্ষের মূলের ক্বাথ করিয়া ঘৃতের সহিত পান করিলে বিষদোষ নিবারিত হয়। যে ঔষধ জরাব্যাধি বিনাশ করে, সেই ঔষধকে রসায়ন বলা যায়। রসায়নাভিলাষী ব্যক্তিরা বর্ষাকালে সৈন্ধবের সহিত, শরৎকালে শর্করার সহিত, হেমন্তকালে শুণ্ঠীর সহিত, শীতকালে পিপ্পলীর সহিত, বসন্তকালে মধুর সহিত এবং গ্রীষ্মকালে গুড়ের সহিত হরীতকী ভক্ষণ করিবে। ২১-২৫

আহার আগে একটি হরীতকী ও দুইটি বহেড়া ভক্ষণ করিবে। প্রতিদিন মধু ও ঘৃতের সহিত চারিটি আমলকী ভক্ষণ করিলে সেই মানব শতবর্ষ জীবিত থাকিতে পারে। দুগ্ধ ও ঘৃতের সহিত অশ্বগন্ধা সেবন করিলে অশেষরোগ নাশ পায়। থুলকুড়ি ও ভূমিকুষ্মাণ্ডের রস সেবন করিলে অমৃতপানের ন্যায় ফল হয়। তিল, আমলকী ও ভৃঙ্গরাজ এই সমস্ত ভক্ষণ করিয়া শতবর্ষ জীবিত থাকিতে পারে। ত্রিকটু, ত্রিফলা, চিতা, গুড়ূচী, শতমূলী, বিড়ঙ্গ ও লৌহচূর্ণ এই সমস্ত দ্রব্য মধুর সহিত ভক্ষণ করিলে রোগসকল বিনষ্ট হয়। ত্রিফলা, পিপ্পলী, শুণ্ঠী, গুড়ূচী, শতমূলী, এই সকল দ্রব্য বিড়ঙ্গ ও ভৃঙ্গরাজের রসে ভাবনা দিয়া ভক্ষণ করিলে সমস্ত রোগ জয় করে। ২৬-৩০

ভূমিকুষ্মাণ্ডের চূর্ণ, মধু ও ঘৃতসংযোগে লেহন করিলে এক পুরুষ দশ স্ত্রী সম্ভোগ করিতে পারে। শতমূলীর কল্ক ও দশগুণ দুগ্ধের সহিত ঘৃত পাক করিয়া শর্করা, পিপ্পলী ও মধু-সংযোগে সেবন করিলে শরীরের পুষ্টি ও বীর্য্যবৃদ্ধি হয়। প্রতিমর্শ, অবপীড়ন, নস্য, প্রধমন

---

১। স্বামৃতোপমঃ। ২। প্রধমনং।

বংশাদিবেত্রং কুর্বীত বস্তৌ দ্বাদশাঙ্গুলম্ । কর্কন্ধুফলবচ্ছিদ্রং বস্তিকর্তানপায়িনে ॥ ৫৩
নিরুহস্থানেঽপি বিধিরয়মেবমুদীরিতঃ । অর্দ্ধত্রিষট্পলেন মাত্রা লঘুমধ্যোত্তমক্রমাৎ ॥ ৫৪
পথ্যাক্ষধাত্র্য একদ্বিচতুর্ভাগা প্রমর্দ্দনাঃ । শতাবর্য্যমৃতাকৃষ্ণসিন্ধুবারাদিভাবিতাঃ ॥ ৫৫

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে স্ত্রীরোগাদিচিকিৎসাকথনং নাম
ষট্সপ্তত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৭৬ ॥

---

## সপ্তসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

ধন্বন্তরিরুবাচ

দ্রব্যাণি মধুরাদীনি বক্ষ্যে রোগহরাণ্যহম্ । শালিষষ্টিকগোধূমক্ষীরং ঘৃতং তথা মধু ॥ ১
মজ্জাশৃঙ্গাটকযবকশেরুর্ব্বারুগোক্ষুরম্ । গাম্ভারী পৌষ্করং বীজং দ্রাক্ষা খর্জ্জুরকং বলা ॥ ২
নারিকেলেক্ষ্বাত্মগুপ্তা বিদারী চ প্রিয়ালকম্ ।
মধুকং তালকুষ্মাণ্ডং মুখ্যোঽয়ং মধুরো গণঃ ॥ ৩

---

বিশেষ। ছয়, অঙ্গুল, অষ্টাঙ্গুল অথবা দ্বাদশাঙ্গুল বংশযষ্টিতে বদরীফল প্রমাণ মধ্য-খণ্ড ছিদ্র করিবে। রোগীকে উত্তানভাবে শয়ন করাইয়া উক্ত বংশযষ্টি দ্বারা বস্তি-শোধন করিবে। নিরূহস্থানেও এইরূপ করাই বিধি। যে সমস্ত ঔষধ দ্বারা বস্তি শোধন ও নিরূহণ করিতে হয়, তাহার পরিমাণ অর্দ্ধপল, তিনপল অথবা ষট্পল জানিবে। ঐ পরিমাণই ক্রমানুসারে লঘু, মধ্যম ও উত্তম পরিমাণ। হরীতকী একভাগ, বহেড়া দুইভাগ, আমলকী চারিভাগ, এই সমস্ত দ্রব্য, শতমূলী, গুড়ূচী, কৃষ্ণবীজ, সিন্ধুবার, এই সমস্ত দ্রব্যে ভাবনা দিয়া বস্তিশোধনাদিকার্য্যে প্রয়োগ করিবে। ৫১-৫৫

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে স্ত্রীরোগাদি চিকিৎসা নামক ষট্সপ্তত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৭৬।

---

### সপ্তসপ্তত্যধিক শততম অধ্যায়

ধন্বন্তরি বলিলেন,—সর্ব্বরোগহারক মধুরাদিগণ বলিতেছি। শালিধান্য, ষষ্টিধান্য, গোধূম, ক্ষীর, ঘৃত, বসা, মধু, মজ্জা, পানিফল, যব, কেশুর, ফুটি, গোক্ষুর, গাম্ভারী, পুষ্করবীজ, দ্রাক্ষা, খর্জ্জুর, বেড়েলা, নারিকেল, ইক্ষু, আলকুশিলতা, ভূমিকুষ্মাণ্ড, পিয়ালফল, যষ্টিমধু,

ক্রমশঃ কটীরাণি হরিদ্রেত্রযবাস্তথা । বাহু-কণ্টক-বেত্রাণি বৃহতীযুগ-পত্মিনী ॥ ১৪
কণ্টুটী চ স্রবন্তী চ বিম্বশণ্কপর্ণ্যপি । কারবেল্লক-বার্ত্তাকু-করবীরক-বাসকাঃ ॥ ১৫
রোহিণী শঙ্খপুষ্পী চ কর্কোটো বৈ জয়ন্তিকা ।
জাতী বরুণকং নিম্বো জ্যোতিষ্মতী পুনর্নবা ॥ ১৬
তিক্তো রসস্তেষুমঃ স্যাদ্রোচনো দীপনস্তথা ।
শোধনো জ্বরতৃষ্ণাঘ্নো মূর্চ্ছাঘ্নঃ কণ্ড্বাদিজিৎ ॥ ১৭
বিণ্মূত্রক্লেদসংশোষী যত্নার্থং[১] স চ সেবিতঃ । মন্যাস্তম্ভা[২]ক্ষেপকাদি-শিরঃশূলব্রণাদিকৃৎ ॥ ১৮
ত্রিফলা-শল্লকী-জম্বু-আম্রাতক-বটাদিকম্ ।
তিন্দুকং বকুলং শালং পালঙ্ক-মুদ্গ-চিল্লকম্ ॥ ১৯
কষায়ো গ্রাহকো রোপী স্তম্ভনঃ শ্লেষ্মশোষণঃ । একোঽত্যর্থং সেব্যমানো হৃদয়ে চাধ্মাপীড়কঃ ।
মুখশোষজ্বরাধ্মান-মন্যাস্তম্ভাদি[৩]কারকঃ ॥ ২০
হরিদ্রা-কুষ্ঠ-লবণং মেষশৃঙ্গী বলাদ্বয়ম্ । কচ্ছুরা শল্লকী চৈব পুনর্নবা শতাবরী ॥ ২১
অগ্নিমন্থো ব্রহ্মদণ্ডী শ্বদংষ্ট্রৈরণ্ডকে তথা । যব-কোল-কুলত্থাদি-কর্ষাণী দশমূলকম্ ।
পৃথক্ সমস্তো বাতাঘ্নঃ কফ-পিত্তহরস্তথা ॥ ২২
শতাবরী বিদারী চ বালকোশীরচন্দনম্ । দূর্ব্বা বটঃ পিপ্পলী চ বদরী শল্লকী তথা ॥ ২৩

---

আলস্য, ক্রিমি, মেদ ও কফের বিরোধী। পূর্ব্বোক্ত দ্রব্যসকলের মধ্যে কোন একটি দ্রব্য অধিক পরিমাণে সেবন করিলে ভ্রম ও দাহাদি উৎপন্ন হয়। সোঁদাল, খংলাকুচ, হরিদ্রা, ইন্দ্রযব, বঁইচ, কৃষ্ণবেত্র, বৃহতী, কণ্টকারী, চোরপুষ্পী, কণ্টুটী, স্রবন্তী, তেলাকুচা, শুলফি, করলা, বার্ত্তাকু, করবীর, বাসক, মঞ্জিষ্ঠা, শঙ্খপুষ্পী, কাঁকুড়, জয়ন্তী, জাতি, বরুণ, নিম, জ্যোতিষ্মতী, পুনর্নবা, এই সমস্ত দ্রব্য তিক্তরস। ১৩-১৬

ইহারা রুচিকারক ও অগ্নিদীপক, শরীরশোধক, জ্বর, তৃষ্ণা, মূর্চ্ছা ও কণ্ডূবিনাশী। এই সমস্ত দ্রব্য অধিকপরিমাণে সেবন করিলে মলমূত্র রোধ, শরীরের ক্লিন্নতা, শোষ, হনুস্তম্ভ, আক্ষেপ, শিরঃশূল ও ব্রণাদিরোগ উৎপাদন করে। ত্রিফলা, বাবলা, জাম, আমড়া, বট, গাব, বকুল, শাল, পালঙ্ক চিল্লক ও মুগ এই সমস্ত দ্রব্য কষায়রস, গ্রাহী, ব্রণরোপক, স্তম্ভক, শ্লেষ্মকারক ও শোষক। ইহাদিগের কোন একটি দ্রব্য অধিক সেবন করিলে হৃদয়-পীড়া, মুখশোষ, জ্বর, আধ্মান, হনুস্তম্ভ এই সমস্ত রোগ জন্মিয়া থাকে। ১৭-২০

হরিদ্রা, কুড়, লবণ, মেষশৃঙ্গী, বেড়েলা, শ্বেতবেড়েলা, শূকশিম্বী, বাবলা, পুনর্নবা, শতমূলী, গণিয়ারী, ব্রহ্মদণ্ডী, গোক্ষুর, এরণ্ড, যব, বদরী, কুলত্থ, এই সমস্ত দ্রব্য প্রত্যেক একতোলা আর দশমূল এই সমস্ত দ্রব্য প্রত্যেক পৃথক্ কিংবা একত্র সেবন করিলে বায়ু, পিত্ত ও কফ যাবতীয় দোষের সমতা হয়। শতমূলী, ভূমিকুষ্মাণ্ড, বালা, বেণার মূল, চন্দন,

১। সংশোষো হৃত্যর্থং। ২। হনুস্তম্ভা। ৩। হনুস্তম্ভাদি।

কদলী চোৎপলং পদ্মমুদুম্বর-পটোলকম্ । অথ শ্লেষ্মহরো বর্গো হরিদ্রা-গুড়-কুষ্ঠকম্ ॥ ২৪
শতপুষ্পী চ জাতী চ ব্যোষারগ্বধলাঙ্গলী । সর্পিস্তৈল-বসা-মজ্জ-স্নেহেষু প্রবরং ঘৃতম্ ॥ ২৫
তথা ধী-স্মৃতি-মেধাগ্নিকাঙ্ক্ষিণাং শস্যতে ঘৃতম্ ।
কেবলং পৈত্তিকে সর্পির্বাতিকে লবণান্বিতম্ ॥ ২৬
দেয়ং বহুকফে বাপি ব্যোষ-ক্ষারসমাযুতম্ ।
গ্রন্থি-নাড়ী-ক্রিমি-শ্লেষ্ম-মেদো-মারুতরোগিষু ॥ ২৭
তৈলং লাঘবদার্ঢ্যার্থ ক্রূরকোষ্ঠেষু দেহিষু । বাতাতপাধ্ব-ভার-স্ত্রী-ব্যায়াম-ক্ষীণধাতুষু ॥ ২৮
রৌক্ষক্লেশক্ষয়াত্যগ্নি-বাতাবৃতপথেষু চ । অথ মজ্জা শিরাভোলং যোনিকর্ণশিরোরুজি ॥ ২৯
উত্তমস্য পলং মাত্রা ত্রিভিশ্চার্দ্ধৈশ্চ মধ্যমে । জঘন্যস্য পলার্দ্ধেন স্নেহক্বাথৌষধেষু চ ॥ ৩০
জলমুষ্ণং ঘৃতে পেয়ং যূষস্ তৈলে তু শস্যতে ।
স্নেহে পীতে তু তৃষ্ণার্ত্তঃ পিবেদুষ্ণোদকং নরঃ ॥ ৩১
বাতানুলোমং দীপ্তাগ্নের্বর্চ্চঃ স্নিগ্ধমসংহতম্ । রূক্ষস্য স্নেহনং কার্য্যমতিস্নিগ্ধস্য রূক্ষণম্ ॥ ৩২
শ্যামাককোরদোষান্ন-তক্র-পিণ্যাক-শক্তুভিঃ ।
বাতশ্লেষ্মণি বাতে বা কফে বা স্বেদ ইষ্যতে ॥ ৩৩

---

দূর্ব্বা, বট, শিমুলী, বদরী, বাবলা, কদলী, উৎপল, পদ্ম ও ডুমুর, পটোল, হরিদ্রা, গুড় ও কুড় এই সমস্ত দ্রব্য শ্লেষ্মা নিবারণ করে। শলুকা, জাতীপুষ্প, ত্রিকটু, সোঁদাল, লাঙ্গলিয়া এই সমস্ত দ্রব্য ঘৃত, তৈল, বসা মজ্জা প্রভৃতি স্নেহপাকে প্রশস্ত। যাঁহারা বুদ্ধি, স্মৃতি, মেধা ও অগ্নিবৃদ্ধি কামনা করেন, পূর্ব্বোক্ত ঘৃত উঁহাদিগের পক্ষে বিশেষ হিতকর। ২১-২৬

পৈত্তিকরোগে কেবল ঘৃত, বায়ুরোগে লবণান্বিত ঘৃত, আর কফের প্রাবল্যে ত্রিকটু ও যবক্ষারযুক্ত ঘৃত প্রয়োগ করিবে। গ্রন্থিরোগ, নাড়ীব্রণ, ক্রিমিরোগ, শ্লেষ্মরোগ, মেদোরোগ ও বাতরোগেও উক্ত ঘৃত সেবন করা কর্ত্তব্য। উগ্রাগ্নিরোগী এবং বাতাতপসেবী, ভারবহন, স্ত্রীসম্ভোগ ও ব্যায়ামাদিতে ক্ষীণধাতু ব্যক্তির শরীর লঘু হইলে তাহার দৃঢ়তাসম্পাদনার্থ তৈলসেবা বিধেয়। রূক্ষতা, ক্লেশ, ক্ষয়, অত্যগ্নিপ্রভৃতি কারণে বায়ু কুপিত হইয়া শিরাপথ আবৃত করিলে শিরা নষ্ট করিয়া দিবে; শিরোরোগে যোনিকর্ণ করিবে। স্নেহ, ক্বাথ ও বটিকাদি ঔষধের উত্তম, মধ্যম, অধম ত্রিবিধমাত্রা উক্ত আছে, উত্তম মাত্রার পরিমাণ একপল ( ৮ তোলা ), মধ্যমমাত্রা তিন অংশ ( ৬ তোলা ), অধমমাত্রা পলার্দ্ধ ( ৪ তোলা )। ২৭-৩০

ঘৃত, তৈল ও স্নেহপাকে জলপান করিতে হইলে উষ্ণ জল দিবে। পিত্তজন্য তৃষ্ণা উপস্থিত হইলেও উষ্ণ জলপান করা ব্যবস্থা। দীপ্তাগ্নি ব্যক্তির বাতানুলোম, স্নিগ্ধ্যোক্তির পরিশোধন, রূক্ষব্যক্তির স্নেহন ও অতি স্নিগ্ধব্যক্তির পক্ষে রূক্ষণ কর্ত্তব্য। বাতশ্লেষ্মরোগে, বাতরোগে বা কফরোগে শ্যামাক, কোরদোষ, তক্র, পিণ্যাক ( খৈল ) অথবা শক্তু খাদ্য

ন দেয়োঽতিস্থূল-রুক্ষ-দুর্ব্বল-মূর্চ্ছিতান্ ॥ ৩৪

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে যোগসারাদিকথনং নাম সপ্তসপ্তত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৭৭ ॥

---

## অষ্টসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

ধন্বন্তরিরুবাচ

ঘৃততৈলাদি বক্ষ্যামি শৃণু সুশ্রুত রোগহৃৎ। শঙ্খপুষ্পী বচা সোমা ব্রাহ্মী ব্রহ্মসুবর্চ্চলা ॥ ১
অভয়া চ গুড়ূচী চ অটরূষক-বাগুজী। এতৈরক্ষসমৈর্ভাগৈর্ঘৃতপ্রস্থং বিপাচয়েৎ ॥ ২
কণ্টকার্য্যা রসপ্রস্থং ক্ষীরপ্রস্থসমন্বিতম্। এতদ্ব্রাহ্মীঘৃতং নাম স্মৃতি-মেধাকরং পরম্ ॥ ৩
ত্রিফলা-চিত্রক-বলা-নির্গুণ্ডী-নিম্ব-বাসকাঃ। পুনর্নবা গুড়ূচী চ বৃহতী চ শতাবরী।
এতৈর্ঘৃতং যথালাভং সর্ব্বরোগবিমর্দ্দনম্ ॥ ৪
বলাশৃতকষায়ে তু তৈলস্যাঢ়কং পচেৎ। কল্কৈর্মধুক-মঞ্জিষ্ঠা-চন্দনোৎপল-পদ্মকৈঃ ॥ ৫

---

স্নেহপ্রদান বিহিত; কিন্তু অতিস্থূল, রুক্ষ, দুর্ব্বল ও মূর্চ্ছিত ব্যক্তিকে কখনও স্নেহপ্রদান করিবে না। ৩১-৩৪

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে যোগসারাদিকথন নামক সপ্তসপ্তত্যধিক শততম অধ্যায় সমাপ্ত। ১৭৭।

---

### অষ্টসপ্তত্যধিক শততম অধ্যায়

ধন্বন্তরি বলিলেন,—সুশ্রুত! অনন্তর রোগনাশক ঘৃততৈলাদি বলিতেছি। শঙ্খপুষ্পী, বচ, সোমলতা, ব্রাহ্মী, সৌবর্চ্চল, হরীতকী, গুড়ূচী, বাসক, সোমরাজী, এই সমস্ত দ্রব্য প্রত্যেক দুই তোলা পরিমাণে লইয়া একপ্রস্থ (৪ সের) ঘৃত পাক করিবে। পাককালে কণ্টকারীর রস চারি সের এবং দুগ্ধ চারি সের দিবে। ইহার নাম ব্রাহ্মীঘৃত; এই ঘৃত সেবন করিলে স্মৃতি ও মেধা বৃদ্ধি পায়। ত্রিফলা, চিতা, বেড়েলা, নিসিন্দা, নিম, বাসক, পুনর্নবা, গুড়ূচী, বৃহতী ও শতমূলী, এই সমস্ত দ্রব্যের সহিত ঘৃতপাক করিয়া সেবন করিলে সর্ব্বরোগ নাশ পায়। ১-৪

বেড়েলার কাথ শত সের ও তৈল ষোল সের একত্র করিবে। পাককালে যষ্টিমধু,

ঘৃতেন মধুনা বাপি জলৈঃ খণ্ড-গুড়াদিভিঃ । লবণৈঃ কটুকৈর্যুক্তং যথাযোগ্যন্তু রোগনুৎ ॥ ১৬

চিত্রকার্কৌ ত্রিবৃৎপাঠে মলপূং হয়মারকম্[১] ।
সুধাং বচাং লাঙ্গলকীং[২] সপ্তপর্ণং সুবর্চিকাম্ ॥ ১৭
জ্যোতিষ্মতীঞ্চ সংযুক্তা তৈলং ধীরো বিপাচয়েৎ ।
এতদ্ধি স্যন্দনং তৈলং ভৃশং দদ্যাদ্ ভগন্দরে ॥ ১৮

শোধনং রোপণঞ্চৈব সবর্ণকরণং পরম্ । চিত্রকাদ্যং মহাতৈলং সর্ব্বরোগপ্রভঞ্জনম্ ॥ ১৯
অশ্বরোধঃ সসিন্দূরো হরিতাল-নিশাদ্বয়ম্ । ক্ষারদ্বয়ং ফেনমুক্তমার্দ্রকং সরলোদ্ভবম্ ॥ ২০
ইন্দ্রবারুণ্যপামার্গ-কদলৈঃ কদলৈঃ[৩] সমম্ । এভিঃ সর্ষপজং তৈলমজামূত্রেণ যোজিতম্ ॥ ২১

মৃদ্বগ্নিনা পচেদেতদ্ গব্যক্ষীরেণ সংযুতম্ ।
অশ্বরোধাদিকং তৈলং গণ্ডমালাং ব্যপোহতি ॥ ২২

বিদগ্ধং পাচয়েৎ পক্কং পক্কঞ্চৈব বিশোধয়েৎ । রোপণং মৃদুতাঞ্চ তৈলেনানেন কারয়েৎ ।
অশ্বরোধাদিকং তৈলং মহাবীর্য্যঞ্চ রোগনুৎ ॥ ২৩

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে ঘৃততৈলাদিকথনং নামাষ্টসপ্তত্যধিক-
শততমোঽধ্যায়ঃ ॥ ১৭৮ ॥

---

সমস্ত দ্রব্য ভাবনা দিয়া বটিকা মোদক অথবা চূর্ণ করিয়া ঘৃত, মধু, জল, খণ্ড, গুড়, লবণ ও কটুকী ইহাদিগের সহিত সেবন করিলে সর্ব্বরোগ নাশ পায় । ১০-১৬

চিতা, আকন্দ, তেউড়ী, যমানী, করবী, বিষ, বালা, মুথী, ছাতিম, সাজিমাটী ও জ্যোতিষ্মতীলতা এই সমস্ত দ্রব্যের সহিত তৈলপাক করিবে । ইহার নাম নিস্যন্দন তৈল । এই তৈল ভগন্দরে পুনঃপুনঃ দিলে ক্ষতশোধন হইয়া রোপণ হয় । আর এই তৈল সেবনে শরীরের কান্তিবৃদ্ধি পায় । এই চিত্রকাদ্য তৈল সর্ব্বরোগনিবারণ করিয়া থাকে । কৃষ্ণজীরা, সিন্দুর, হরিতাল, হরিদ্রা, দারুহরিদ্রা, যবক্ষার, সর্জিকাক্ষার, সমুদ্রফেন, আদা, সরলকাষ্ঠ, হাথালপণা, অপামার্গ, কদলী, এই সমস্ত সমপরিমাণে লইয়া সর্ষপতৈল পাক করিবে । মৃদু অগ্নিতে পাক করা বিধেয় । পাককালে ছাগমূত্র ও দুগ্ধ দিবে । ইহার নাম অশ্বরোধাদিতৈল ; এই তৈল গণ্ডমালাদি রোগ নাশ করে । বিচক্ষণ চিকিৎসক এই তৈল পাক করিয়া সেবন করাইলে ব্রণশোধন ও ব্রণরোপণ হইয়া থাকে । ১৭-২৩

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে ঘৃততৈলাদিকথন নামক অষ্টসপ্তত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত ॥ ১৭৮ ॥

---

১ । চিত্রকার্কত্রিবৃত্তাপি যমানীহয়মারকম্ । ২ । সুধাং চ বালাং নলিকাং চ ।
৩ । কন্দলৈঃ ।

# একোনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

সূত উবাচ

এবং ধন্বন্তরির্বিষ্ণুঃ সুশ্রুতাদীনুবাচ হ। হরিঃ পুনর্হরায়াহ নানাযোগান্ জনার্দ্দনান্ ॥ ১

হরিরুবাচ

সর্বজ্বরেষু প্রথমং কার্য্যং শঙ্কর লঙ্ঘনম্। কথিতোদকপানঞ্চ তথা নির্বাতসেবনম্ ॥ ২
অভিষেকো জ্বরাদ্যেবং নাশমায়াতি হীশ্বর। বাতশ্লেষ্মহরঃ ক্বাথো গুড়ূচ্যা মুস্তকস্য চ ॥ ৩
দুরালভৈঃ কৃতঃ ক্বাথঃ পিত্তজ্বরহরং শৃণু। শুণ্ঠী-পর্পট-মুস্তৈশ্চ বালকোশীর-চন্দনৈঃ ॥ ৪

সাজ্যঃ ক্বাথঃ শ্লেষ্মজ্বরে সশুণ্ঠিঃ সহশটিঃ দুরালভঃ।
সবালকঃ সর্বজ্বরং সশুণ্ঠিঃ সহপর্পটঃ ॥ ৫
ক্বাথশ্চ ত্রিফলৈরণ্ড-গুড়ূচী-শুণ্ঠি-মুস্তকৈঃ।
পিত্তজ্বরহরঃ ক্বাথঃ শৃণুষ্ব যোগমুত্তমম্ ॥ ৬
বালকোশীরপাঠাভিঃ কণ্টকারিকমুস্তকৈঃ।
জ্বরঘ্নঃ কৃতঃ ক্বাথস্তথা বৈ সুরদারুণা ॥ ৭

ধন্যাক-নিম্ব-মুস্তানাং সমধুঃ স তু শঙ্কর। পটোলপত্রযুক্তস্তু গুড়ূচী-ত্রিফলাযুতঃ।
পীতোঽখিলজ্বরহরঃ ক্ষুধাকৃদ্বাতনুৎ তথা ॥ ৮

---

সূত বলিলেন,—হে শৌনক! ধন্বন্তরিরূপধারী হরি সুশ্রুতাদির নিকট এই প্রকার রোগ ও ঔষধাদির কথা বলিয়াছিলেন। হরি আবার তাহা হরকে বলেন। হরি হরকে পুনরায় রোগনাশক বিবিধ যোগ বলিয়াছিলেন। হরি কহিলেন,—হে শঙ্কর! সর্বপ্রকার জ্বরের প্রথমাবস্থায় লঙ্ঘন দিবে; পরে ক্বাথবারিপান করিয়া নির্বাত স্থানে অবস্থান করিবে। পূর্বোক্ত লঙ্ঘন ও ক্বাথপান করিয়া জ্বররোগী নিজ শরীরে অভিষেক দিবে, তাহা হইলে সর্ববিধ জ্বর বিনাশ পায়। গুড়ূচী ও মুথার ক্বাথ বাতিকজ্বর সংহার করে। দুরালভার ক্বাথ পান করিলে পিত্তজ্বর নাশ পায়। শুণ্ঠি, ক্ষেতপাপ্‌ড়া, মুথা, বালা, বেণার মূল ও চন্দন এইসমস্ত দ্রব্যের ক্বাথ করিয়া ঘৃতসহযোগে শুণ্ঠিচূর্ণ প্রক্ষেপ দিয়া পান করিলে শ্লেষ্মজ্বর বিনষ্ট হইয়া থাকে। বালা, শুণ্ঠি ও ক্ষেতপাপ্‌ড়া ইহাদিগের ক্বাথ সর্ববিধ জ্বর হরণ করে। ত্রিফলা, এরণ্ড, গুড়ূচী, শুণ্ঠি ও মুথা ইহাদিগের ক্বাথ করিয়া পান করিলে পিত্তজ্বর নাশ পায়। ১-৬

অতঃপর অপর অত্যুত্তম যোগ শ্রবণ কর। বালা, বেণার মূল, আকনাদি, কণ্টকারী, মুথা এই সকলের ক্বাথ পান করিলে সর্ববিধ জ্বর নাশ পাইয়া থাকে। ধনিয়া, নিম্ব, মুথা, পটোলপত্র; গুড়ূচী ও ত্রিফলা এই সমস্ত দ্রব্যের ক্বাথ করিয়া মধুসহযোগে পান করিলে সর্ববিধ জ্বর বিনাশ হয়, ক্ষুধাবৃদ্ধি হয়; বাতরোগ বিনষ্ট হয়। ধনিয়া, বেণার মূল ও

হরীতকী পিপ্পলীনামামলকী-চিত্রকোত্তমম্ ।
চূর্ণং জ্বরঘ্নং ক্বথিতং ধন্যাকোশীর-পর্পটৈঃ ॥ ৯
আমলক্যা গুড়ূচ্যা চ মধুযুক্তং সচন্দনম্ । সর্বজ্বরঘ্নং স্যাৎ সন্নিপাতহরং শৃণু ॥ ১০
হরিদ্রা-নিম্ব-ত্রিফলা-মুস্তকৈর্দেবদারুণা । কষায়ং কটুরোহিণ্যা সপটোলং সপত্রকম্ ।
ত্রিদোষজ্বরনুৎ স্যাৎ পীতঞ্চ ক্বাথিতং জলম্ ॥ ১১
কণ্টকার্য্যা নাগরেণ গুড়ূচ্যা পুষ্করেণ চ । কুষ্ঠং নাগবলাচূর্ণং[1] শ্বাস-কাসাদিমুক্তয়ে ॥ ১২
কফবাতজ্বরে দেয়ং জলমুষ্ণং পিপাসিনে । মদ্যো বা মুদ্গযূষং বা শাল্যন্নং বাথ যূষবৎ ।
জ্বরার্তমানবে দেয়ং [illegible] ভবেৎ ॥ ১৩
বিশ্ব-পর্পটকোশীর-মুস্ত চন্দনসাধিতম্ । দদ্যাৎ সুশীতলং বারি তৃট্ছর্দিজ্বরদাহনুৎ ।
বিল্বাদিপঞ্চমূলস্য ক্বাথঃ স্যাদ্বাতিকে জ্বরে ॥ ১৪
পাচনং পিপ্পলীমূলং গুড়ূচী-বিশ্বভেষজম্ । বাতজ্বরে ত্বয়ং ক্বাথো দত্তঃ শান্তিকরঃ পরঃ ।
পিত্তজ্বরনুৎ সমধুঃ ক্বাথঃ পর্পট-নিম্বয়োঃ ॥ ১৫
বিবাদে ত্রিদোষাদেরপি যস্য সংজ্ঞা ন জায়তে ।
পাদয়োস্তু ললাটে বা দহেল্লৌহশলাকয়া ॥ ১৬

---

ক্ষেতপাপড়ার কাথের সহিত হরীতকী পিপ্পলী, আমলকী ও চিতা ইহাদিগের চূর্ণ পান করিলে জ্বর বিনাশ পাইয়া থাকে। আমলকী, গুড়ূচী ও রক্তচন্দন ইহাদিগের কাথ মধুসংযোগে পান করিলে সর্ববিধ জ্বর বিনাশ পায়। অতঃপর সান্নিপাতিকজ্বরনাশক যোগ শ্রবণ কর। হরিদ্রা নিম্ব, ত্রিফলা, মুথা, দেবদারু, কটুকী, পটোল, পটোলপত্র এই সমস্ত দ্রব্যের কাথপান করিলে ত্রিদোষজ্বর বিনাশ পাইয়া থাকে। ৭-১১

কণ্ঠকারী, শুণ্ঠি, গুড়ূচী, কুড়, গোরক্ষচাকুলিয়া এই সকল দ্রব্য চূর্ণ করিয়া সেবন করিলে শ্বাস, কাস প্রভৃতি রোগ নাশ পায়। জ্বরার্ত্ত মানবকে মদ্য, মুগের যূষ, শালি তণ্ডুলের অন্ন, অথবা যূষবৎ তরল শালি অন্নের মত পথ্য দিবে, তাহাতে জ্বরনাশ পায়। বাতশ্লেষ্ম-জ্বরে রোগীর পিপাসা হইলে উষ্ণজল দিবে। পিত্তাধিকজ্বরে শুণ্ঠী, ক্ষেতপাপড়া, বেণার মূল, মুথা ও রক্তচন্দন এই সমস্ত দ্রব্যের সহিত জল সিদ্ধ করিয়া তাহাকে সমধিক শীতল করিয়া পান করিতে দিবে; তাহাতে তৃষ্ণা, ছর্দ্দি, জ্বর ও দাহ নাশ পায়। বাতিকজ্বরে বিল্বাদি পঞ্চমূল ( বিল্ব, শোণাছাল, গাম্ভারী, পারুলী ও গণিয়ারী ) কাথ পান করা বিধেয়। ১২-১৪

পিপ্পলীমূল, গুড়ূচী ও শুণ্ঠি ইহাদিগের কাথ পান করিলে পরিপাক হয় ও বাতিকজ্বর নাশ পাইয়া থাকে। ক্ষেতপাপড়া ও নিম্ব ইহাদিগের কাথ মধুসংযোগে পান করিলে পিত্তজ্বর নষ্ট হয়। জ্বরাতিযোগে রোগী অচৈতন্য হইলে যদি ঔষধাদিপ্রয়োগে সংজ্ঞালাভ

১। নাগচূর্ণকেতি পাঠশ্চ কচিৎ ।

কুষ্ঠমাষমরীচানি তগরং মধু পিপ্পলী । অপামার্গোঽশ্বগন্ধা চ বৃহতী শ্বেতসর্ষপাঃ ॥ ১৫
যবাস্তিলাঃ সৈন্ধবঞ্চৈতৈস্তথোদ্বর্ত্তনং শুভম্ । লিঙ্গবাহুস্তনানাং কর্ণযোর্বৃদ্ধিকৃদ্ ভবেৎ ॥ ১৬
কটুতৈলং ভল্লাতকং বৃহতীফলদাড়িমম্ । বল্কলৈঃ সাধিতং লিপ্তং লিঙ্গং তেন বিবর্দ্ধতে ॥ ১৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানারোগকথনং
নামাশীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮০ ॥

---

# একাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

### হরিরুবাচ

শোভাঞ্জনপত্ররসং মধুযুক্তং হি চক্ষুষোঃ । ত্বরণাদ্রোগহরণং ভবেন্নাত্র সংশয়ঃ ॥ ১
অশীতিস্তিলপুষ্পাণি জাত্যাশ্চ কুসুমানি চ । উষণনিম্বামলশুণ্ঠীপিপ্পলীতণ্ডুলীয়কম্ ॥ ২
ছায়াশুষ্কাং বটীং কুর্য্যাৎ পিষ্ট্বা তণ্ডুলবারিণা । মধুনা সহ সা চাক্ষ্ণোরঞ্জনাত্তিমিরাদিনুৎ ॥ ৩
বিভীতকাস্থিমজ্জা চ শঙ্খনাভির্মনঃশিলা । নিম্বপত্রমরীচানি অজামূত্রেণ পেষয়েৎ ।
পুষ্পং ছায়াকৃতাং হন্তি তিমিরং পটলন্তথা ॥ ৪

---

অনুবাদ । কুষ্ঠ, মাষ, মরীচ, তগর, মধু, পিপ্পলী, অপামার্গ, অশ্বগন্ধা, বৃহতী, শ্বেতসর্ষপ, যব, তিল, সৈন্ধব এই সমস্ত দ্রব্যের উদ্বর্ত্তন করিলে লিঙ্গস্তম্ভন ও বাহুস্তম্ভন নাশ পায়, কর্ণেন্দ্রিয়ের শক্তিবৃদ্ধি হয় । কটুতৈল, ভেলা, বৃহতীফল ও দাড়িম এই সকল দ্রব্য পেষণ করিয়া লেপন করিলে লিঙ্গবৃদ্ধি হইয়া থাকে । ১৪-১৭

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানা রোগকথন নামক অশীত্যধিক শততম অধ্যায় সমাপ্ত । ১৮০ ।

---

### একাশীত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—সজিনাপাতার রস মধুর সহিত চক্ষুতে দিলে চক্ষুরোগ নিশ্চয় বিনষ্ট হয় । আশীটি তিলপুষ্প এবং আশীটি জাতীপুষ্প, গুগ্গুলু, নিম্ব, আমলকী, শুঠী, পিপ্পলী, তণ্ডুলীয়ক, এই সমস্ত দ্রব্য তণ্ডুলোদকের সহিত পেষণ করিয়া বটিকা করিবে । এই বটিকা ছায়াতে শুষ্ক করিয়া মধুর সহিত চক্ষুতে অঞ্জন করিলে তিমিরাদিরোগ নাশ পায় । ভেলার আঁটির শাঁস, শঙ্খনাভি, মনঃশিলা নিম্বপত্র ও মরিচ এই সমস্ত দ্রব্য ছাগমূত্রে পেষণ করিয়া

১ । [illegible] পু ।

চন্দনং সৈন্ধবং বৃদ্ধপলাশঞ্চ হরীতকী। পটোলকুসুমং¹ নীলী চন্দ্রিকাং হরেদঞ্জনাৎ ॥ ১৬
জবামূলং ছাগমূত্রে ঘৃষ্টং তিমিরঘ্নকম্ ॥ ১৭
রৌপ্যতাম্রসুবর্ণানাং হস্তঘৃষ্টশলাকয়া। চক্ষুরুদ্বর্ত্তনং কৃত্ব কামলাব্যাধিনাশনম্ ॥ ১৮
ঘোষাফলস্যাঘ্রাতং পীতং কামলনাশনম্। দূর্ব্বা দাড়িমপুষ্পঞ্চ অলক্তকহরীতকী।
নাসার্শোবাতরক্তঞ্চ নশ্যেচ্চৈব রসেন হি ॥ ১৯
সুপিষ্টং কিঙ্কিণীমূলং তক্ররসেন সুবর্ণক। নস্যাদানাদ্বিনশ্যেত নাসার্শো নীললোহিত ॥ ২০
পথ্যং মুস্তং সর্জ্জরসং তথা এলাকসৈন্ধবম্। ধুস্তুরকং গৈরিকঞ্চ এতৈঃ সাধিতসিদ্ধকম্।
সতৈলং ব্রণনুৎ স্যাচ্চ স্ফুটিতোচ্ছটিতাধরে ॥ ২১
জাতীপত্রঞ্চ চর্ব্বিত্বা বিধৃতং মুখরোগনুৎ। ভক্ষণাৎ কেশবীজস্য দন্তাঃ স্যুশ্চলিতাঃ স্থিরাঃ ॥ ২২
মুস্তকং কুষ্ঠমেলা চ যষ্টিকং মধুবালকম্। ধন্যাকমেতদ্দন্তাস্যমুখদৌর্গন্ধ্যনুদ্ভব ॥ ২৩
কষায়ং কটুকং বাপি তিক্তশাকস্য ভক্ষণাৎ। তৈলযুক্তস্য নিত্যং স্যান্মুখদৌর্গন্ধ্যনাশকঃ।
দন্তচলানি সর্ব্বাণি কবলং গণ্ডূষকেন তু ॥ ২৪
কাঞ্জিকস্য চ তৈলস্য গণ্ডূষকবলাদিভিঃ²। তাম্বূলচূর্ণদগ্ধস্য মুখস্য ব্যাধিনুত্তথা ॥ ২৫
পরিত্যক্তিঃ শ্লেষ্মণশ্চ শুণ্ঠীচর্ব্বণতো যথা। মাতুলুঙ্গদলাকেশা যষ্টিমধু চ পিপ্পলী ॥ ২৬

---

চন্দন, সৈন্ধব, বৃদ্ধ পলাশ বৃক্ষের মূল, হরীতকী এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া অঞ্জন করিলে পটোলপুষ্প, নীলী, চন্দ্রিকাপ্রভৃতি চক্ষুরোগ নিবারিত হয়। জবামূল ছাগমূত্রে ঘর্ষণ করিয়া অঞ্জন করিলেও তিমিরাদি চক্ষুরোগ নাশ পায়। রৌপ্য, তাম্র বা সুবর্ণের শলাকা হস্তে ঘর্ষণ করিয়া চক্ষুতে উদ্বর্ত্তন করিলে কমল-রোগ নাশ পায়। ঘোষাফল আঘ্রাণ করিলে কিংবা ভক্ষণ করিলে কমলা-রোগ বিনষ্ট হয়। দূর্ব্বা, দাড়িমপুষ্প, আলতা, হরীতকী ইহাদিগের স্বরসের নস্যগ্রহণ করিলে নাসার্শ ও বাতরক্ত নিবারণ হয়। কিঙ্কিণীমূল উত্তমরূপে পেষণ করিয়া সেই রসদ্বারা নস্য গ্রহণ করিলে নীল ও লোহিত্যাদি নাসার্শ বিনাশ পায়। ১৬-২০

পথ্যাদ্যক, মুথা, ধনিয়া, সৈন্ধব, ধুস্তুরবীজ, গৈরিক ও লোম ইহাদিগের সহিত তৈল পাক করিয়া ব্রণে দিলে ব্রণশোধন হয়। জাতীপত্র চর্ব্বণ করিয়া মুখে ধারণ করিলে মুখরোগ নাশ পায়। কেশরবীজ ভক্ষণ করিলে চলদন্ত স্থির হয়। মুথা, কুড়, এলাচ, যষ্টিমধু, মধু, বালা ও ধনিয়া এই সমস্ত দ্রব্য ভক্ষণ করিলে মুখের দুর্গন্ধ দূরীভূত হয়। তিক্তশাক ও কটুকী ইহার কাথ তৈলযুক্ত করিয়া পান করিলে মুখের দুর্গন্ধ দূরীভূত হয়। প্রতিদিন এই ঔষধ সেবন করিলে দন্তরোগ নাশ পায়। যাহার মুখ তাম্বুলস্থ চূর্ণে দগ্ধ হইয়াছে, সেই ব্যক্তি কাঁজি ও তৈলের গণ্ডূষ কিংবা কবল করিলে সেই মুখগত ব্যাধির শান্তি হয়। ২১-২৫

যেমন শুণ্ঠী চর্ব্বণ করিলে শ্লেষ্মা পরিত্যাগ হয়, গোঁড়ালেবুর পাতা, যষ্টিমধু, পিপ্পলী ও

১। পটোলং কুসুমং। ২। কবলাদিভিঃ।

জাতীপত্রমথৈবাস্য চূর্ণং লীঢ়ং তথা কৃতম্ ।
শেফালিকাজটায়াশ্চ চর্বণং গলগণ্ডনুৎ ॥ ২৭

নাসাশিরাস্রক্কর্ষান্নশ্যেচ্ছঙ্কর জিহ্বিকা । রসঃ শিরীষবীজানাং হরিদ্রায়াশ্চতুর্গুণঃ ।
তেন পক্বেন তৈলেন নস্যং মস্তকরোগনুৎ ॥ ২৮
গলরোগা বিনশ্যন্তি নস্যমাত্রেণ তৎক্ষণাৎ । দন্তকীটবিনাশঃ স্যাদ্ গুঞ্জামূলস্য চর্বণাৎ ॥ ২৯

কাকজঙ্ঘাশিখীনীলীকষায়ো মধুযোজিতঃ ।
দন্তাক্রান্তান্ দন্তজাংশ্চ ক্রিমীন্নাশয়তে পিব ॥ ৩০

ঘৃতং কর্কটপাদেন দুগ্ধমিশ্রেণ পাচিতম্ । তেন চাভ্যঞ্জিতা দন্তাঃ স্ফুর্যুঃ কটকটা ন হি ॥ ৩১
পিষ্টা কর্কটপাদেন কেবলেনাথবা পিব । ত্রিসপ্তাহং বারি পিষ্ট্বা জ্যোতিষ্মত্যাঃ ফলানি হি ।
শুক্লাভয়ামজ্জলেপাদ্দন্তাঙ্ককলঙ্কনুৎ ॥ ৩২
লোধ্রকুঙ্কুমমঞ্জিষ্ঠালোহকালেয়কানি চ যবতণ্ডুলমেতৈশ্চ যষ্টীমধুসমন্বিতৈঃ ।
বারিপিষ্টৈর্বক্ত্রলেপঃ স্ত্রীণাং শোভনবক্ত্রকৃৎ ॥ ৩৩
হিতালং তালপত্রেণ তৈলপ্রস্থং সাধিতম্ । রক্তচন্দনমঞ্জিষ্ঠালাক্ষাণাং কর্ষকেণ বা ।
যষ্টিমধুকুঙ্কুমাভ্যাং সপ্তাহান্মুখকান্তিকৃৎ ॥ ৩৪
শুণ্ঠীপিপ্পলীচূর্ণঞ্চ গুড়ূচী কণ্টকারিকা । এভিশ্চ কথিতং বারি পীতং চাগ্নিং করোতি বৈ ॥ ৩৫

---

জাতীপত্র ইহাদের চূর্ণ লেহন করিলেও সেইরূপ মেধা নির্গত হইয়া থাকে। শেফালিকার মূল চর্বণ করিলে গলগণ্ডরোগ নাশ পায়। হে শঙ্কর! নাসা ও শিরা হইতে রক্তকর্ষণ করিলে জিহ্বিকারোগ নাশ পায়। শিরীষবীজের রস একভাগ, হরিদ্রার রস চারিভাগ একত্র করিয়া পাক করিবে। ইহাদ্বারা নস্যগ্রহণ করিলে শিরোরোগ নাশ পায়। ঐ নস্যগ্রহণে তৎক্ষণাৎ গলরোগ বিনষ্ট হয়। গুঞ্জামূল চর্বণ করিলে দন্তকীট নাশ পায়। কাকজঙ্ঘা, শিখ ও নীল ইহাদের কষায় মধুসহযোগে পান করিলে দন্তাক্রান্ত ও দন্তজাত ক্রিমি নাশ পায়। ২৬-৩০

ঘৃতের চতুর্থাংশ কর্কটপাদ ও দুগ্ধ একত্র পাক করিয়া দন্তে মর্দন করিলে দন্তকট্‌কটী নাশ পায়। জ্যোতিষ্মতীফল ও কর্কটপাদ একত্র জলে পেষণ করিয়া দন্তে লেপন করিলে সপ্তাহ-মধ্যে দন্তরোগ নাশ পাইয়া থাকে। শুক্লহরীতকীর মজ্জা লেপন করিলে দন্তের অঙ্ক ও কলঙ্ক নষ্ট হয়। লোধ, কুঙ্কুম, মঞ্জিষ্ঠা, কৃষ্ণচন্দন, লৌহ, যব, তণ্ডুল, যষ্টিমধু, এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া মুখে লেপন করিলে স্ত্রীলোকের মুখশোভা বৃদ্ধি পায়। তালপত্র হরিতাল, তৈল একপ্রস্থ এবং রক্তচন্দন, মঞ্জিষ্ঠা, লাক্ষা ইহাদের প্রত্যেকে এককর্ষ ( দুই তোলা ) এবং যষ্টিমধু ও কুঙ্কুম এই সমস্ত একত্র পাক করিয়া মুখে লেপন করিলে সপ্তাহ মধ্যে মুখকান্তি বৃদ্ধি পায়। শুণ্ঠী, পিপ্পলীচূর্ণ, গুড়ূচী ও কণ্টকারী এই সমস্ত দ্রব্যের ক্বাথ পান করিলে জঠরাগ্নির বৃদ্ধি হয়। ৩১-৩৫

বাতশূলকষায়োঽয়ং করোতি প্রমথেশ্বর । কষায়কর্কটোশীরং বৃহতী কটুরোহিণী ॥ ৩৬
গোক্ষুরং কথিতং হেতি ক্লান্তিপীতং শ্রমাপহম্ ।
দাহং পিত্তজ্বরং শোষং মূর্চ্ছাদীংশ্চ শময়েৎ ॥ ৩৭
মধ্বাজ্যপিপ্পলীচূর্ণং কথিতং ক্ষীরসংযুতম্ । পীতং হৃদ্রোগকাসঘ্নং বিষমজ্বরনুদ্ভবেৎ ॥ ৩৮
ক্বাথৌষধীনাং সর্ব্বাসাং কর্ষার্দ্ধং গ্রাহ্যমেব চ ।
বয়োঽনুরূপতো জ্ঞেয়ো বিশেষো বৃষভধ্বজ ॥ ৩৯
দুগ্ধং পীতস্তু সংযুক্তং গোপুরীষরসেন চ । বিষমজ্বরনুৎ স্যাচ্চ কাকজঙ্ঘারসস্তথা ॥ ৪০
সশুণ্ঠীকথিতং ক্ষীরং বিষমজ্বরনুদ্ভবেৎ । যষ্টীমধুকমুস্তঞ্চ সৈন্ধবং বৃহতীফলম্ ॥ ৪১
এতৈর্নস্যপ্রদানাচ্চ নিদ্রা স্যাৎ পুরুষস্য চ । মরীচমধুযুক্তানাং নস্যান্নিদ্রা ভবেচ্ছিব ॥ ৪২
মূলস্তু কাকজঙ্ঘায়া নিদ্রাকৃৎ স্যাচ্ছিরে স্থিতম্[1] ।
সিদ্ধং তৈলং কাঞ্জিকেন তথা সর্জ্জরসেন চ ॥ ৪৩
শীতোদকসমাযুক্তং লেপাৎ সন্তাপনাশনম্ । শোণিতজ্বরদাহেভ্যো জাতসন্তাপনুত্তথা ॥ ৪৪
শিলাশৈবালাগ্নিমন্থঃ শুণ্ঠীপাষাণভেদকম্ । শোভাঞ্জনং গোক্ষুরং বা বরুণস্তমমেব চ ॥ ৪৫
শোভাঞ্জনস্য মূলঞ্চ এতৈঃ কথিতবারি চ । যুক্তা হিঙ্গুযবক্ষারং পিত্তবাতবিনাশনম্ ॥ ৪৬

---

উক্ত ক্বাথ বাতশূল ক্ষয় করিয়া থাকে। কষায়া, কর্কট, বেণার মূল, বৃহতী, কটুকী, গোক্ষুর এই সমস্ত দ্রব্যের ক্বাথ পান করিলে পরিশ্রম নিমিত্ত ক্লেশের নিবারণ হয়। উক্ত ক্বাথ দাহজ্বর, পিত্তজ্বর, শোষ, মূর্চ্ছা প্রভৃতি ক্ষয় করিয়া থাকে। মধু, ঘৃত, পিপ্পলীচূর্ণ ও দুগ্ধ এই সমস্ত দ্রব্য একত্র পাক করিয়া সেই ক্বাথ পান করিলে হৃদ্রোগ, কাস ও বিষমজ্বর নাশ পায়। ক্বাথ ও ঔষধের পরিমাণ অর্দ্ধকর্ষ ( এক তোলা ) জানিবে। রোগীর বয়স অনুমান করিয়া ঔষধের মাত্রা নির্ণয় করিতে হয়। দুগ্ধ কিম্বা কাকজঙ্ঘার রস গোময় রসের সহিত পান করিলে বিষমজ্বর পলায়ন করে। ৩৬-৪০

শুণ্ঠী ও দুগ্ধ একত্র পাক করিয়া সেই ক্বাথ পান করিলে বিষমজ্বর নাশ পায়। যষ্টি-মধু, মুথা, সৈন্ধব, বৃহতীফল, এই সমস্ত দ্রব্যের নস্যগ্রহণ করিলে পুরুষের নিদ্রা হইয়া থাকে। মরীচ ও মধু একত্র করিয়া নস্যগ্রহণ করিলেও অধিক নিদ্রা হয়। কাকজঙ্ঘার মূল মস্তকে ধারণ করিলে অধিক নিদ্রাকর্ষণ হয়। কাঁজি ও ধুনের সহিত তৈল পাক করত শীতল জল মিশ্রিত করিয়া অঙ্গে লেপ দিলে শারীরিক সন্তাপ নাশ পায়। রক্ত-জ্বর, দাহ ও দাহরোগাদি জনিত সন্তাপ এই ঔষধ সেবনে নিবারিত হইয়া থাকে। শিলাজতু, শৈবাল, অগ্নিমন্থ, শুণ্ঠী, পাষাণভেদী, সজিনা, গোক্ষুর, বরুণছাল, সজিনামূল এই সমস্ত দ্রব্যের ক্বাথ করিয়া তাহাতে হিঙ্গ ও যবক্ষার প্রক্ষেপ দিয়া পান করিলে বাত-পিত্ত-রোগ নাশ পায়। ৪১-৪৬

---

১। শিরস্থিতম্ ।

পিপ্পলীলোহচূর্ণঞ্চ শুণ্ঠ্যামলকানি চ। সমানি কৃত্বা কালীয়াৎ সৈন্ধবং মধুশর্করা ॥ ৬৮
উডুম্বরপ্রমাণেন সপ্তাহভক্ষণাৎ সদা। পুমাংশ্চ বলবান্ স স্যাৎ জীবেদ্বর্ষশতত্রয়ম্।
ওঁ ঠঃ ঠঃ ঠঃ ইতি। সর্ব্ববশ্যপ্রয়োগেষু প্রযুক্তঃ সর্ব্বকামদঃ ॥ ৬৯
সংগৃহ্য বৃক্ষাৎ কাকস্য নিলয়ং প্রদহেচ্চ তৎ। চিতাগ্নৌ ভস্ম তচ্ছত্রোর্নিক্ষিপ্তং শিরসি শঙ্কর ॥ ৭০
কুরুচ্চাটয়তে তস্য শৃণু অন্যদ্ যোগমুত্তমম্। নিক্ষিপ্য শত্রুপুরীষং বৈ বনমূষিকচর্ম্মণি।
কটিতন্তুনিবদ্ধৈস্তু কুর্য্যান্মলনিরোধনম্ ॥ ৭১
কৃষ্ণকাকস্য রক্তেন যস্য নাম প্রলিখ্যতে। চতুষ্পথেঽমেধ্যমধ্যে ক্ষেপ্যো নিক্ষিপ্যতে হি যঃ।
স খাদ্যতে কাকবৃন্দৈর্নারী পুরুষ এব চ ॥ ৭২
শর্করামধুলাক্ষাভিস্তিলগোক্ষুরকং সমম্। দত্তং[1] নাশয়েচ্ছত্রুমাবোধিতমিদং[2] হর ॥ ৭৩
উলূক-কৃষ্ণকাকস্য বিষ্ঠায়াং সমিদ্ধুতম্। রুধিরেণ সমাযুক্তং যয়োর্নাম্না তু হূয়তে।
তয়োর্বিরোধো মহাবৈরং ভবেন্নাত্র সংশয়ঃ ॥ ৭৪
ভাবিতং যৎ ভল্লুকক্ষীরে রোহিতস্য চ মৎস্যকে। মাংসং তৎসাধিতং তৈলমভ্যঙ্গাচ্চ রোগনুৎ ॥ ৭৫
চন্দনোদ্ভিদকল্কাত্তু রোমোত্থানং ভবেৎ পুনঃ ॥ ৭৬

---

অপরাজিতা, আকন্দ এবং চিতা পুষ্যানক্ষত্রে ইহাদিগের মূল উত্তোলন করিবে। উহা একত্র পেষণ করিয়া বটিকা করিবে। এই বটিকা ঘর্ষণ করিয়া তিলক করিলে নারীকে বশীভূত করিতে পারে। পিপ্পলী, লৌহচূর্ণ, শুণ্ঠী, আমলকী, সৈন্ধব ও মধু এই সমস্ত দ্রব্য সমভাগে লইয়া উডুম্বর-প্রমাণ বটিকা নির্ম্মাণ করিবে। এই বটিকা ভক্ষণ করিলে সমধিক বলশালী হইয়া চিরকাল জীবিত থাকে। 'ওঁ ঠঃ ঠঃ' ইত্যাদি মন্ত্র সর্ব্ববিধ বশীকরণকার্য্যে প্রয়োগ করিবে, ইহাদ্বারা সর্ব্বকামনা সিদ্ধ হয়। ৬৬-৬৯

বৃক্ষ হইতে কাকের বাসা আনিয়া তাহা চিতাগ্নিতে দগ্ধ করিবে, সেই ভস্ম শত্রুর মস্তকে নিক্ষেপ করিলে শত্রুর উচ্চাটন হইয়া থাকে। রুদ্র! অন্য যোগোত্তম শ্রবণ কর। শত্রুর বিষ্ঠা বনমূষিকের চর্ম্মে নিক্ষেপ করত সূত্রদ্বারা বন্ধনপূর্ব্বক কটিতে ধারণ করিলে সেই শত্রুর মলরোধ হয়। অনন্তর কৃষ্ণকাকের রক্তদ্বারা নারী কিংবা পুরুষের নাম লিখিয়া অপবিত্র স্থানে নিক্ষেপ করিলে তাহাকে কাকগণ ভক্ষণ করিয়া থাকে। শর্করা, মধু, লাক্ষা, তিল ও গোক্ষুর এই সমস্ত সমপরিমাণে লইয়া প্রয়োগ করিলে শত্রুগণ উচ্চাটিত হইয়া নাশ পায়। একত্র বিষ্ঠাসমিৎ কৃষ্ণকাকের রক্তমিশ্রিত করিয়া হোম করিবে। যাহার নাম উদ্দেশে আহুতি দেওয়া যায়, সেই দুই ব্যক্তির মধ্যে মহাবিরোধ জন্মে। রোহিত মৎস্যের মাংস ভল্লুকের দুগ্ধে ভাবনা দিয়া তৎসহ তৈলপাক করিবে। এই তৈল অঙ্গে মর্দ্দন করিলে সর্ব্বরোগ নাশ পায়। ৭০-৭৫

কোন স্থানের রোম পতিত হইলে চন্দনকল্কের প্রলেপ প্রদান করিবে। ইহাতে পতিতরোম

---

১। স শত্রুং। ২। উচ্চাটিতমিদং।

পিপ্পলীলোহচূর্ণঞ্চ শুণ্ঠ্যামলকানি চ। সমানি কৃত্ব কার্ষীয়াৎ সৈন্ধবং মধুশর্করা ॥ ৬৮
উডুম্বরপ্রমাণেন সপ্তাহভক্ষণাৎ সমম্। পুমাংশ্চ বলবান্ স স্যাৎ জীবেদ্বর্ষশতত্রয়ম্।
ওঁ ঠঃ ঠঃ ঠঃ ইতি। সর্ব্ববশ্যপ্রয়োগেষু প্রযুক্তঃ সর্ব্বকামকৃৎ ॥ ৬৯
সংগৃহ্য বৃক্ষাৎ কাকস্য নিলয়ং প্রদহেত্ত তৎ। চিতাগ্নৌ ভস্ম তচ্ছত্রোর্ক্ষিপ্তং শিরসি শত্রুর ॥ ৭০
ক্ষমুচ্চাটয়তে কৃত্ব শৃণু তদ্ রোধমুত্তমম্। নিক্ষিপ্তস্য পুরীষং বৈ বনমূষিকচর্ম্মণি।
কটিস্তন্তুনিবদ্ধৈশ্চ কুর্য্যান্মলনিরোধনম্ ॥ ৭১
কৃষ্ণকাকস্য রক্তেন যস্য নাম প্রলিখ্যতে। চতুষ্পথেঽথবাঽন্যত্র ভক্তো নিক্ষিপ্যতে হয়।
স খাদ্যতে কাকবৃন্দৈর্নারী পুরুষ এব চ ॥ ৭২
শর্করামধুক্ষারাক্ষীরং তিলগোক্ষুরকং সমম্। খণ্ডতং[1] নাশয়েচ্ছত্রু যাযাশিতমিদং[2] হয় ॥ ৭৩
উলূক-কৃষ্ণকাকস্য বিষ্ঠাং গৃহ্য সমন্বিতম্। রুধিরেণ সমাযুক্তং যস্যোর্নাম্না তু হূয়তে।
তয়োর্দ্বয়ো মহাবৈরং ভবেত্তাবচ্চ সংশয়ঃ ॥ ৭৪
ভাবিতং তু কুংডকেন রোহিতস্য বসয়া চ। মাংসং তৎপাচিতং তৈলং অভ্যঙ্গাচ্চ রোগনুৎ ॥ ৭৫
চন্দনোদকনস্যাত্তু রোমোত্থানং ভবেৎ পুনঃ ॥ ৭৬

---

অপরাজিতা, আকন্দ এবং চিতা পুষ্যানক্ষত্রে ইহাদিগের মূল উত্তোলন করিবে। উহা একত্র পেষণ করিয়া বটিকা করিবে। এই বটিকা মর্দ্দন করিয়া তিলক করিলে নারীকে বশীভূত করিতে পারে। পিপ্পলী, লৌহচূর্ণ, শুণ্ঠী, আমলকী, সৈন্ধব ও মধু এই সমস্ত দ্রব্য সমভাগে লইয়া উডুম্বর-প্রমাণ বটিকা নির্ম্মাণ করিবে। এই বটিকা ভক্ষণ করিলে সমধিক বলশালী হইয়া ত্রিশতবর্ষ জীবিত থাকে। 'ওঁ ঠঃ ঠঃ' ইত্যাদি মন্ত্র সর্ব্ববিধ বশীকরণকার্য্যে প্রয়োগ করিবে, ইহাদ্বারা সর্ব্বকামনা সিদ্ধ হয়। ৬২-৬৯

বৃক্ষ হইতে কাকের বাসা আনিয়া তাহা চিতাগ্নিতে দগ্ধ করিবে, সেই ভস্ম শত্রুর মস্তকে নিক্ষেপ করিলে শত্রুর উচ্চাটন হইয়া থাকে। রুদ্র! অন্য রোধোত্তম শ্রবণ কর। শত্রুর বিষ্ঠা বনমূষিকের চর্ম্মে নিক্ষেপ করত সূত্রদ্বারা বন্ধনপূর্ব্বক কটিতে ধারণ করিলে সেই শত্রুর মলরোধ হয়। অন্ত্রপত্রে কৃষ্ণকাকের রক্তদ্বারা নারী কিংবা পুরুষের নাম লিখিয়া অপবিত্র স্থানে নিক্ষেপ করিলে তাহাকে কাকগণ ভক্ষণ করিয়া থাকে। শর্করা, মধু, ছাগদুগ্ধ, তিল ও গোক্ষুর এই সমস্ত সমপরিমাণে লইয়া প্রয়োগ করিলে শত্রুগণ উচ্চাটিত হইয়া নাশ পায়। একপক্ষ বিষ্ঠাসহিত, কৃষ্ণকাকের রক্তমিশ্রিত করিয়া হোম করিবে। যাহার নাম উদ্দেশে আহুতি দেওয়া যায়, সেই দুই ব্যক্তির মধ্যে মহাবিদ্বেষ জন্মে। রোহিত মৎস্যের মাংস তাম্বুকের দুগ্ধে ভাবনা দিয়া তৎসহ তৈলপাক করিবে। এই তৈল অঙ্গে মর্দ্দন করিলে সর্ব্বরোগ নাশ পায়। ৭০-৭৫

কোন স্থানের রোম পতিত হইলে চন্দনজলের নস্যগ্রহণ করিবে। ইহাতে পতিতরোম

---

১। সং শত্রুং। ২। উচ্চাটিতমিদং।

হস্তে লাঙ্গলিকাকন্দং গৃহীতং যেন লেপিতম্ ।
শরীরং যেন স পুমান্ বৃশ্চিকসর্পং ব্যপোহতি ॥ ৭৭

ময়ূরস্য রুধিরেণৈব জীবং সংহরতে শিব । ফলতায়ু ভুজঙ্গানাং বিলস্থানাম্পীশ্বর । ৭৮
দেহশ্চিতাগ্নৌ দগ্ধশ্চ সর্পস্যাপ্যশবস্য হি । তদ্ভস্ম সম্মুখে ক্ষিপ্তং পন্নগাং ভস্মকৃদ্ভবেৎ ॥ ৭৯
মন্ত্রেণানেন তৎ ক্ষিপ্তং মহাভয়করং রিপোঃ ওঁ ঠ ঠ ঠ চাহীহি চাহীহি স্বাহা ।
ওঁ উদরং পাহিহি পাহিহি স্বাহা ॥ ৮০

সুদর্শনাখ্যা মূলস্য পুষ্যার্কে তু সমাহৃতম্ ।
নিক্ষিপ্তং গৃহমধ্যে তু ভুজগা বর্জ্জয়ন্তি তৎ ॥ ৮১

অর্কমূলেন রবিণা অর্কাগ্নিজ্বলিতা শিব । যুক্তা সিদ্ধার্থতৈলেন বর্ত্তির্নাগাদিনাশিনী ॥ ৮২

মার্জ্জারপললং বিষ্ঠা হরিতালক ভাবিতম্ ।
হালমূত্রেণ ভক্ষিতো মূষিকো মূষিকান্ হরেৎ ॥ ৮৩

মুক্তো হি যন্দিরে কস্য নাত্র কার্য্যা বিচারণা । ত্রিফলার্জ্জুনপুষ্পাণি ভল্লাতকশিরীষকম্ ॥ ৮৪
লাক্ষা সর্জ্জরসশ্চৈব বিড়ঙ্গশ্চৈব গুগ্‌গুলুঃ । এতৈর্ধূপো মক্ষিকাণাং মশকানাং বিনাশনঃ ॥ ৮৫

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানা-যোগকথনং
নাম একাশীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮১ ॥

---

সুবর্ণের উদ্গত হয়। লাঙ্গলিয়ামূল হস্তে ধারণ করিয়া তদ্দ্বারা অঙ্গলেপন করিলে সেই ব্যক্তি বৃশ্চিকাদির সর্প নাশ করিতে পারে। হে শিব! ময়ূর-রুধিরদ্বারা জীবসংহার হইয়া থাকে। বিলস্থিত প্রকুপিত সর্প কিংবা অশবসর্পের দেহ চিতাগ্নিতে দগ্ধ করিয়া সেই ভস্ম সম্মুখে নিক্ষেপ করিলে শত্রু ভস্ম হয়। পূর্ব্বে যে সকল প্রক্রিয়া কথিত হইল, "ওঁ ঠ ঠ" ইত্যাদি মূলের লিখিত মন্ত্রদ্বারে সেই সকল কার্য্য করিতে হয়। ৭৬ ৮০

সুদর্শনামূল পুষ্যানক্ষত্রে আহরণ করিয়া গৃহমধ্যে নিক্ষেপ করিলে ভুজঙ্গগণ সেই গৃহ পরিত্যাগ করিয়া পলায়ন করে। রবিবার আকন্দমূল উত্তোলন করিয়া তৎসহ সর্ষপতৈল পাক করিবে, সেই তৈলে আকন্দতুলানির্ম্মিত সিক্ত বর্ত্তি করিয়া অগ্নিকুণ্ডের অগ্নিতে প্রজ্বালিত করিবে। এই প্রদীপ পন্নগ সর্পগণ নাশ করে। মার্জ্জারের মাংস ও বিষ্ঠা হরিতালে ভাবনা দিয়া তাহা হালমূত্র দ্বারা লেহন করত একটি ইন্দুরের গাত্রে লেপন করিয়া গৃহমধ্যে ছাড়িয়া দিলে, সেই ইন্দুর অন্যান্য ইন্দুরদিগকে নিশ্চয় বিনাশ করিয়া থাকে। ত্রিফলা, অর্জ্জুনপুষ্প, ভেলা, শিরীষবৃক্ষ, লাক্ষা, ধুপ, বিড়ঙ্গ, গুগ্‌গুলু এই সমস্ত দ্রব্য একত্র করিয়া ধূপ দিলে মক্ষিকা ও মশক নাশ পাইয়া থাকে। ৮১-৮৫

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে যোগকথন নাম একাশীত্যধিক শততম অধ্যায় সমাপ্ত। ১৮১।

# দ্ব্যশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

ব্রহ্মদণ্ডী বচা কুষ্ঠং প্রিয়ঙ্গুর্নাগকেশরম্ । দদ্যাৎ তাম্বূলসংযুক্তং স্ত্রীণাং মন্ত্রেণ তৎক্ষণম্ ।
ওঁ নারায়ণী[১] স্বাহা ॥ ১
তাম্বূলং দীয়তে যস্য স বশী স্যাৎ সমন্ত্রতঃ । ওঁ হরিঃ হরিঃ স্বাহা ॥ ২
গোময়ং হরিতালঞ্চ সংযুক্তং কাকজিহ্বয়া । চূর্ণং কৃত্বা যস্য শিরে দীয়তে স বশী ভবেৎ ।
শ্বেতসর্ষপনির্মাল্যং যদ্গৃহে তদ্বিনাশকৃৎ ॥ ৩
বিভীতকং শাখোটকং মূলং পত্রঞ্চ সংযুতম্ । স্থাপ্যতে যদ্গৃহদ্বারে তত্র বৈ কলহো ভবেৎ ॥ ৪
খঞ্জরীটস্য মাংসন্তু মধুনা সহ পেষয়েৎ । ঋতুকালে যোনিলেপাৎ পুরুষো দাসতামিয়াৎ ॥ ৫
অগুরুং গুগ্গুলঞ্চৈব নীলোৎপলসমন্বিতম্ । গুড়েন ধূপয়িত্বা তু রাজদ্বারে প্রিয়ো ভবেৎ ॥ ৬
শ্বেতাপরাজিতামূলং পিষ্টং রোচনয়া যুতম্ । যং পশ্যেত্তিলকেনৈব বশীকুর্যান্নৃপালকে ॥ ৭
কাকজঙ্ঘা বচা কুষ্ঠং নিম্বপত্রং সকুঙ্কুমম্ । আত্মরক্তসমাযুক্তং বশীকরণি মানবঃ ॥ ৮
আরণ্যস্য বিড়ালস্য গৃহীত্বা রুধিরং শুভম্ । করঞ্জতৈলে তদ্ভাব্য কুর্য্যাত্তৎ কজ্জলং শুভঃ ।
পাতয়েৎ পদ্মপত্রেণ অদৃশ্যঃ স্যাত্তদঞ্জনাৎ ॥ ৯

---

হরি কহিলেন,—ব্রহ্মদণ্ডী, বচ, কুড়, প্রিয়ঙ্গু, নাগকেশর এই সমস্ত দ্রব্য তাম্বূলের সহিত মিলিত করিয়া অর্পণ করিলে সেই স্ত্রী বশীভূতা হয়। "ওঁ নারায়ণি স্বাহা" এই মন্ত্রে উক্ত কার্য্য করিবে। "ওঁ হরি হরি স্বাহা" এই মন্ত্রে যাহাকে তাম্বূল প্রদান করা যায়, সে বশীভূত হয়। গোময়, হরিতাল, কাকজিহ্বা, এই সমস্ত দ্রব্য চূর্ণ করিয়া যাহার মস্তকে নিক্ষেপ করা যায়, সে বশীভূত হইয়া থাকে। শ্বেতসর্ষপ ও নির্মাল্য একত্র করিয়া যাহার গৃহে নিক্ষেপ করা যায়, তাহার নাশ হইয়া থাকে। বিভীতকবৃক্ষ ও শাখোট (সেওড়া) বৃক্ষের মূল ও পত্র যে গৃহদ্বারে স্থাপন করা যায়, সেই গৃহে নিয়ত কলহ হইয়া থাকে। খঞ্জনপক্ষীর মাংস মধুর সহিত পেষণ করিয়া ঋতুকালে যোনিলেপন করিলে পুরুষ দাসবৎ বাধ্য হইয়া থাকে। ১-৫

অগুরু, গুগ্গুলু, নীলোৎপল ও গুড় এই সমস্ত দ্রব্য একত্র করিয়া ধূপগ্রহণ করিলে সেই ব্যক্তি রাজদ্বারে প্রিয় হইতে পারে। শ্বেত অপরাজিতার মূল গোরোচনার সহিত পেষণ করিয়া কপালে তিলক দিয়া রাজভবনে যাহাকে দর্শন করিবে সেই ব্যক্তিই বশীভূত হইবে। কাকজঙ্ঘা, বচ, কুড়, নিম্বপত্র, কুঙ্কুম ও আত্মরক্ত এই সমস্ত দ্রব্য একত্র করিয়া তিলক করিলে বশীকরণ হয়। বন বিড়ালের রুধির গ্রহণ করিয়া তাহা করঞ্জতৈলে ভাবনা দিবে; ঐ তৈল পদ্মপত্রে লেপন করিয়া অগ্নিশিখায় কজ্জলপাত করিবে।

---

১। নারায়ণ্যৈ।

ওঁ নমঃ খড়্গবজ্রপাণয়ে মহাযক্ষসেনাপতয়ে স্বাহা। ওঁ রুদ্র হ্রাং হ্রীং বরশিখে পিঙ্গলে স্বাহা। ওঁ মাতঙ্গো বঃ শুভ্র স্বাহা ॥ ১০

মহাসুদর্শিকামূলং ভয়ং হরেৎ কটৌ স্থিতম্ ।
ওঁ নমঃ সর্ব্বসত্ত্বেভ্যো নমঃ সিদ্ধিং কুরু কুরু স্বাহা ।
সপ্তাভিমন্ত্রিতং কৃত্বা করবীরস্য পুষ্পকম্ ।
স্ত্রীণামগ্রে ভ্রাময়েত্ত ক্ষণাৎ সা বশা ভবেৎ ॥ ১১

রুদন্তী বচা পত্রং মধুনা সহ পেষয়েৎ । অঙ্গলেপাচ্চ বনিতা নান্যং ভর্ত্তারমিচ্ছতি ॥ ১২

কাকজঙ্ঘীশিখা বক্ত্রে স্থিতা ভয়স্য নাশনম্ ।
মূলং জয়ন্ত্যা বক্ত্রস্থং ব্যবহারে জয়প্রদম্ ॥ ১৩

[illegible] মূলঞ্চ পিষ্টং শুক্রেণ সংযুতম্ । অঞ্জনী চাঞ্জয়িত্বা তু বশী কুর্য্যাজ্জগৎ কিল ॥ ১৪
অপরাজিতাশিখায় নীলোৎপলসমন্বিতাম্ । তাম্বূলেন প্রদানাচ্চ বশীকরণমুত্তমম্ ॥ ১৫

অঙ্গুষ্ঠে চ পদে গুল্ফে জানৌ চ জঘনে তথা ।
নাভৌ বক্ষসি কুক্ষৌ চ কক্ষে কণ্ঠে কপোলকে ।
ওষ্ঠে নেত্রে ললাটে চ মূর্দ্ধ্নি চন্দ্রকলাঃ স্থিতাঃ ॥ ১৬
স্ত্রীণাং পক্ষে সিতে কৃষ্ণে ঊর্দ্ধ্বাধঃ সংস্থিতা নৃণাম্ ।
বামাঙ্গে দক্ষিণাঙ্গে চ ক্রমাজ্জ্ঞেয়া বশাদিকৃৎ ॥ ১৭

---

এই মন্ত্রদ্বারা অঞ্জন করিলে সর্ব্বজনসমক্ষে অদৃশ্য হইতে পারে। "ওঁ নমঃ খড়্গবজ্রপাণয়ে" ইত্যাদি মন্ত্রে মহাসুদর্শিকামূল অভিমন্ত্রিত করিয়া কটিতে ধারণ করিলে ভয়শূন্য হইয়া থাকে। ৬-১০

"ওঁ নমঃ সর্ব্বসত্ত্বেভ্যঃ" ইত্যাদি মন্ত্রে করবীরপুষ্প সপ্তবার অভিমন্ত্রিত করিয়া যে স্ত্রীর সম্মুখে পরিভ্রামিত করিবে, সে তৎক্ষণাৎ বশীভূতা হয়। রুদন্তী, বচ ও নিম্বপত্র এই সমস্ত দ্রব্য মধুর সহিত পেষণ করিয়া অঙ্গে লেপন করিলে সেই ব্যক্তির স্ত্রী অন্য ভর্ত্তা অভিলাষ করে না। কাকজঙ্ঘাদির মূল মুখে ধারণ করিলে ভয়শূন্য হয়। জয়ন্তীমূল মুখে ধারণ করিলে ব্যবহারে (মোকর্দ্দমায়) জয়লাভ হইয়া থাকে। [illegible]বাসের মূল বীর্য্য শুক্রের সহিত পেষণ করিয়া নেত্রদ্বয়ে অঞ্জন দিলে সকল মনুষ্য বশীভূত হয়। অপরাজিতার মূল ও নীলোৎপল এই দুই দ্রব্য তাম্বূলের সহিত প্রদান করিলে উত্তম বশীকরণ হইয়া থাকে। ১১-১৫

অঙ্গুষ্ঠ, পদ, গুল্ফ, জানু, জঘন, নাভি, বক্ষঃ, কুক্ষি, কক্ষ, কণ্ঠ, কপোল, ওষ্ঠ, নেত্র, ললাট ও মস্তক এই সমস্ত স্থানে চন্দ্রকলা অবস্থিতি করে। স্ত্রীদিগের শুক্লপক্ষে ঊর্দ্ধভাবে; কৃষ্ণপক্ষে অধোভাবে; এবং পুরুষের শুক্লপক্ষে অধোভাবে ও কৃষ্ণপক্ষে ঊর্দ্ধভাবে কলা থাকে। যে হেতু স্ত্রীদিগের বামাঙ্গে এবং পুরুষদিগের দক্ষিণাঙ্গে কাম বাস করে বলিয়া সেই সেই

চতুঃষষ্টিকলাঃ প্রোক্তাঃ কামশাস্ত্রে বশীকরাঃ ।
আলিঙ্গনাদ্যা নারীণাং কুমারীণাং বশীকরাঃ ॥ ১৮
রোচনাশঙ্খপুষ্পাণি নিম্বপুষ্পং প্রিয়ঙ্গবঃ । কুঙ্কুমং চন্দনঞ্চৈব তিলকেন জগদ্বশেৎ ॥ ১৯
ওঁ হ্রীঁ গৌরি দেবি সৌভাগ্যং পুত্রবশ্যাদি দেহি মে ।
ওঁ হ্রীং লক্ষ্মি দেবি সৌভাগ্যং সর্ব্বং ত্রৈলোক্যমোহনম্ ॥ ২০
সুগন্ধঞ্চ হরিদ্রা চ কুঙ্কুমানি চ লেপতঃ । বশয়েৎস্ত্রিয়ং ধূপশ্চ পুষ্পধূপং সুগন্ধিকম্ ॥ ২১
দ্রাক্ষালতা বচা কুষ্ঠং কুঙ্কুমঞ্চ শতাবরী । তিলতৈলেন সংযুক্তং যোনিলেপাদ্বশো নরঃ ॥ ২২
নিম্বকাষ্ঠস্য ধূমেন ধূপয়িত্বা ভগং স্ত্রিয়াঃ ।
সুভগা স্যাৎ সাক্ষি তস্য পতির্দাসো ভবিষ্যতি ॥ ২৩
মাহিষং নবনীতঞ্চ কুষ্ঠঞ্চ মধুযষ্টিকা ।
সৌভাগ্যং ভগলেপাৎ স্যাৎ পতির্দাসো ভবেৎ তথা ॥ ২৪
মধুযষ্টিঞ্চ গোক্ষীরং তথা চ কণ্টকারিকা । এতানি সমভাগানি পিষেৎক্ষীরেণ বারিণা ।
চতুর্ভাগাবশেষেণ গর্ভসম্ভবমুত্তমম্ ॥ ২৫
মাতুলুঙ্গস্য বীজানি ক্ষীরেণ সহ ভাবয়েৎ ।
তৎ পীত্বা লভতে গর্ভং নাত্র কার্য্যা বিচারণা ॥ ২৬
মাতুলুঙ্গস্য বীজানি মূলমেরণ্ডকস্য চ ।
ঘৃতেন সহ সংযোজ্য পায়য়েৎ পুত্রকাঙ্ক্ষিণী ॥ ২৭

---

অঙ্গে আলিঙ্গনাদি করিলে বশীভূত হয়। কামশাস্ত্রে বশীকারক চতুঃষষ্টি কলা উক্ত আছে। কুমারীগণের পক্ষে আলিঙ্গনাদি বশীকারক। রোচনা, শঙ্খপুষ্প, নিম্বপুষ্প, প্রিয়ঙ্গু, কুঙ্কুম ও চন্দন এই সমস্ত দ্রব্যের তিলক করিলে জগৎ বশীভূত হয়। "ওঁ হ্রীং গৌরি" ইত্যাদি মন্ত্রদ্বারা এই কার্য্য করিতে হয়। ১৮-২০

সুগন্ধ, হরিদ্রা, কুঙ্কুম ও পুষ্পধূপ এই সকল দ্রব্য অঙ্গে লেপন করিলে স্ত্রীজন বশীভূত হইয়া থাকে। দ্রাক্ষালতা, বচ, কুড়, কুঙ্কুম, শতমূলী, এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া তিল-তৈলের সহিত মিশ্রিত করিবে। এই তৈল যোন্যঙ্গে লেপন করিলে নারী পুরুষকে বশীভূত করিতে পারে। নিম্বকাষ্ঠের ধূমদ্বারা স্ত্রীর অঙ্গ ধূপিত করিলে নারী সুভগা হইতে পারে; তাহার পতি দাসবৎ বাধ্য হইয়া থাকে। মাহিষ নবনীত, কুড়, যষ্টিমধু এই সমস্ত দ্রব্যদ্বারা যোনিলেপন করিলে তাহার পতি দাসবৎ বাধ্য হইয়া থাকে। ২১-২৪

যষ্টিমধু ও কণ্টকারী এই দুই দ্রব্য সমভাগে পাক করিবে। দুগ্ধের চারিভাগ অবশিষ্ট থাকিতে পাকশেষ করিয়া উহা উষ্ণজলের সহিত পান করিবে। ইহাতে স্ত্রীদিগের গর্ভধারণ হয়। গোঁড়ালেবুর বীজ দুগ্ধে ভাবনা দিয়া পান করিলে, নারী নিঃসংশয় গর্ভগ্রহণ করে। গোঁড়ালেবুর বীজ ও এরণ্ডের মূল ঘৃতের সহিত মিশ্রিত করিয়া পান করিবে। ইহা সেবন

অশ্বগন্ধাশৃতং দুগ্ধং কথিতং পুত্রকারকম্। পলাশস্য তু বীজানি ক্ষৌদ্রেণ সহ পেষয়েৎ।
রজস্বলা তু পীত্বা স্যাৎ পুষ্পগর্ভবিবর্জ্জিতা ॥ ২৮

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নাম দ্ব্যশীত্যধিক-
শততমোঽধ্যায়ঃ ॥ ১৮২ ॥

---

## ত্র্যশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

হরিতালং যবক্ষারং পত্রাঙ্গং রক্তচন্দনম্।
জাতি-হিঙ্গুলকং লাক্ষাং পক্বতৈলেন পেষয়েৎ* ॥ ১
হরীতকীকষায়েণ মৃষ্ট্বা[1] দন্তান্ প্রলেপয়েৎ।
দন্তাঃ স্যুর্লোহিতাঃ পুংসঃ শ্বেতা কৃষ্ণা ন সংশয়ঃ ॥ ২
মূলকং শিদ্ধ মন্দাগ্নৌ রসং তস্য প্রপূরয়েৎ।
কর্ণয়োঃ পূরণাৎ তেন কর্ণস্রাবো বিনশ্যতি ॥ ৩
অর্কপত্রং গৃহীত্বা তু মন্দাগ্নৌ তাপয়েদ্বুধৈঃ।
নিষ্পীড্য পূরয়েৎ কর্ণং কর্ণশূলং বিনশ্যতি ॥ ৪

---

করিলে নারী পুত্রপ্রসব করে। অশ্বগন্ধা ও ঘৃত দুগ্ধের সহিত পাক করিয়া সেই কাথ পান করিলে পুত্র জন্মে। পলাশের বীজ মধুর সহিত পেষণ করিয়া রজস্বলা নারী পান করিলে পুষ্পগর্ভ-বর্জ্জিতা হয়। ২৩-২৮

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানা যোগকথন নামক দ্ব্যশীত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৮২।

---

### ত্র্যশীত্যধিক শততম অধ্যায়

হরি কহিলেন,—হরিতাল, যবক্ষার, তেজপত্র, রক্তচন্দন, জাতীফল, হিঙ্গুল, লাক্ষা এই সমস্ত দ্রব্য পক্ব তৈলসহ পেষণ করিবে। হরীতকীর কষায়দ্বারা দন্তমার্জ্জনপূর্ব্বক পূর্ব্বোক্ত ঔষধ লেপন করিলে রক্তবর্ণ দন্ত শ্বেতবর্ণ হয়। মন্দ মন্দ অগ্নিতে মূলক সিদ্ধ করিয়া তাহার রস গ্রহণ করিবে, তদ্দ্বারা কর্ণপূরণ করিলে কর্ণস্রাব নিবারিত হয়। আকন্দের পাতা মন্দাগ্নিতে তপ্ত করিয়া নিষ্পীড়নপূর্ব্বক রস গ্রহণ করিবে, তদ্দ্বারা কর্ণপূরণ করিলে কর্ণশূল

১। পঙ্ক্তা দন্তান্ প্রলেপয়েৎ।

প্রিয়ঙ্গুমধুকাবষ্টি-ধাতক্যুৎপলপত্রভিঃ । মঞ্জিষ্ঠালোধ্রলাক্ষাভিঃ কপিত্থস্য রসেন চ ।

পচেৎ তৈলং তথা স্ত্রীণাং সর্ব্বং স্রাবং প্রণাশয়েৎ ॥ ৫

তক্রমূলক-শুণ্ঠীনাং ক্ষারো হিঙ্গু মহৌষধম্ ।

শতপুষ্পা বচা কুষ্ঠং দারু-শিগ্রু-রসাঞ্জনম্[১] ॥ ৬

সৌবর্চ্চলং যবক্ষারং তথা সর্জ্জক-সৈন্ধবম্ । তথা গ্রন্থিবিড়ং মুস্তং মধুশুক্তং চতুর্গুণম্ ॥ ৭

মাতুলুঙ্গরসঞ্চৈব কদলাশ্চ রসো হি তৈঃ । পক্বতৈলং হরেদাশু স্রাবশূলঞ্চ ন সংশয়ঃ ॥ ৮

কর্ণয়োঃ ক্রিমিনাশঃ স্যাৎ কটুতৈলস্য পূরণাৎ ॥ ৯

হরিদ্রা-নিম্বপত্রাণি পিপ্পল্যো মরিচানি চ । বিড়ঙ্গভদ্রং মুস্তঞ্চ সপ্তমং বিশ্বভেষজম্ ॥ ১০

গোমূত্রেণ চ পিষ্ট্বৈব কৃত্বা চ বটিকাং হর । অজীর্ণকমেকৈকং হন্তি বিসূচিকাপহম্ ॥ ১১

পটলং মধুনা হন্তি গোমূত্রেণ তথার্ব্বুদম্ । এষা চ শঙ্করী বর্ত্তিঃ সর্ব্বনেত্রাময়াপহা ॥ ১২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানারোগকথনং নাম
ত্র্যশীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮৩ ॥

---

নাশ পায়। প্রিয়ঙ্গু, যষ্টিমধু, ধাতকী, উৎপল, মঞ্জিষ্ঠা, লোধ, লাক্ষা ও কদ্বেলের রস, এই সমস্ত দ্রব্যের সহিত তৈলপাক করিয়া সেই তৈল পূরণ করিলে স্ত্রীদিগের স্রাবদোষ নিবারিত হয়। ১-৫

তক্রমূলক ও শুঁঠির ক্ষার, হিঙ্গু, শুঁঠি, শুল্ফা, বচ, কুড়, দারুহরিদ্রা, সজিনা, রসাঞ্জন, সৌবর্চ্চল, যবক্ষার, ধুপ, সৈন্ধব, পিপ্পলী, বিড়ঙ্গ মুথা এই সমস্ত দ্রব্যের সহিত চতুর্গুণ মধু, লেবুর রস ও কদলীর রস একত্র করিয়া তৈলপাক করিবে। এই তৈল ব্যবহার করিলে স্ত্রীদিগের স্রাবাদিদোষ নাশ পায়। কর্ণে কটুতৈল পূরণ করিলে কর্ণের ক্রিমি নষ্ট হয়। হরিদ্রা, নিম্বপত্র, পিপ্পলী, মরিচ, বিড়ঙ্গ, মুথা ও শুঁঠি এই সমস্ত দ্রব্য একত্র গোমূত্রের সহিত পেষণ করিয়া বটিকা করিবে। ইহার একটি সেবন করিলে অজীর্ণরোগ নাশ পায়, আর দুইটি ভক্ষণ করিলে বিসূচিকা নষ্ট হয়। ৫-১১

উক্ত বটি মধুর সহিত ঘর্ষণ করিয়া চক্ষুতে দিলে পটল (ছানি) এবং গোমূত্রের সহিত ব্যবহার করিলে অর্ব্বুদরোগ নাশ পায়। ইহার নাম শঙ্করীবর্ত্তি, এই বর্ত্তি সর্ব্ববিধ নেত্ররোগ বিনষ্ট করে। ১২

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানারোগকথন নামক ত্র্যশীত্যধিক-
শততম অধ্যায় সমাপ্ত। ১৮৩।

---

১। রসাঞ্জনম্।

# চতুরশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

বচা মাংসী চ বিল্বঞ্চ তগরং পদ্মকেশরম্ । নাগপুষ্পং প্রিয়ঙ্গুঞ্চ সমভাগানি চূর্ণয়েৎ ।
অনেন ধূপিতো মর্ত্যঃ কামবিচরেন্মহীম্ ॥ ১
কর্পূরং দেবদারুঞ্চ মধুনা সহ যোজয়েৎ । লিঙ্গলেপাচ্চ তেনৈব বশীকুর্য্যাৎ স্ত্রিয়ং কিল ॥ ২

মৈথুনং পুরুষো গচ্ছেদ্ গৃহীত্বা স্বকমিন্দ্রিয়ম্ ।
বামহস্তেন বামঞ্চ হস্তং ধৃত্বা স্ত্রিয়া লিপেৎ ।
আমিলাঃ স্ত্রী বশং যাতি নান্যং পুরুষমিচ্ছতি ॥ ৩
ওঁ রুক্তচণ্ডিকে[১] অমুকং মে বশমানয় আনয় ওঁ হ্রীং হ্রীং হ্রঃ ফট্ ।

ইমং মন্ত্রযুক্তং মন্ত্রং তিলকেন চ শঙ্কর । গোরোচনাসংযুতেন রক্তেন বশী ভবেৎ ॥ ৪
সৈন্ধবং কৃষ্ণলবণং সৌবীরং হংসপিত্তকম্ । মধুসর্পিঃ সিতাযুক্তং স্ত্রীণাং অঙ্গলেপনম্ ॥ ৫

যঃ পুমান্ মৈথুনং গচ্ছেত্তাং নান্যাং নারীং গমিষ্যতি ॥ ৬

শঙ্খপুষ্পী বচা মাংসী সোমরাজী চ ফল্গুকম্ । মাহিষং নবনীতঞ্চ গুটিকাকরণমুত্তমম্ ॥ ৭

নস্যানি চ পদ্মানি ক্ষীরেণাজেন পেষয়েৎ ।
গুটিকাং শোষিতাং কৃত্বা নারীযোন্যাং প্রবেশয়েৎ ।
দশবারং প্রসূতাপি পুনঃ কন্যা ভবিষ্যতি ॥ ৮

---

## চতুরশীত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—বচ, জটামাংসী, বিল্ব, তগর, পদ্মকেশর, নাগপুষ্প, প্রিয়ঙ্গু, এই সমস্ত দ্রব্য সমভাগে লইয়া চূর্ণ করিবে। এই চূর্ণের ধূপ গ্রহণ করিলে মানব পৃথিবীতে যথেচ্ছ বিচরণ করিতে পারে। কর্পূর ও দেবদারু এই দুই দ্রব্য মধুর সহিত পেষণ করিয়া পুরুষাঙ্গে লেপন করিলে সেই পুরুষ সকল স্ত্রীকে বশীভূত করিতে পারে। পুরুষ সকল স্ত্রীসংযোগকালে ইন্দ্রিয় গ্রহণ করিয়া স্ত্রীর বামহস্ত গ্রহণপূর্ব্বক তাহাতে লেপন করিবে। এইরূপ করিলে সেই স্ত্রী অন্য পুরুষ কামনা করে না। "ওঁ রুক্তচামুণ্ডে" ইত্যাদি মন্ত্র দশসহস্র জপ করিয়া গোরোচনা ও স্বীয় রক্তদ্বারা তিলক করিলে বশীকরণ হয়। সৈন্ধব, কৃষ্ণলবণ, সৌবীরাঞ্জন, হংসপিত্ত, মধু, ঘৃত ও শর্করা, এই সমস্ত দ্রব্য একত্র করিয়া স্ত্রীর অঙ্গে লেপন করিবে, যে পুরুষ সেই স্ত্রী সম্ভোগ করে সেই পুরুষ অন্য রমণী কামনা করে না। ১-৬

শঙ্খপুষ্পী, বচ, জটামাংসী, সোমরাজী, আবির ও মাহিষ নবনীত মিশ্রিত করিয়া উত্তম বটিকা প্রস্তুত করিবে। ছাগের সহিত পদ্মপুষ্প ও দুগ্ধসহ পেষণপূর্ব্বক বটিকা

---

১। রুক্তচামুণ্ডে।

সর্ষপাশ্চ বচা চৈব মদনস্য ফলানি চ । মার্জ্জারবিষ্ঠাধূস্তুরং শ্রীবেষ্টেন সমন্বিতঃ ।
চাতুর্থকহরো ধূপো ডাকিনীজ্বরনাশকঃ ॥ ৯
অর্জ্জুনস্য চ পুষ্পাণি ভল্লাতক-বিড়ঙ্গকে । বালা চৈব সর্জ্জরসং কৌবীর-সর্ষপাস্তথা ।
সর্প-মূষা-মক্ষিকাণাং ধূপো মশকনাশনঃ ॥ ১০
কুশকাণ্ডস্য চূর্ণেন স্তম্ভঃ স্যাৎ যোনিপূরণাৎ ।
তেন লেপনতো যোনৌ তদঙ্গস্তম্ভ জায়তে ॥ ১১

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নাম
চতুরশীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮৪ ॥

---

## পঞ্চাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

তাম্বূলক ঘৃতং ক্ষৌদ্রং লবণং তাম্রভাজনে । ঘৃষ্টং শঙ্খসংযুক্তং[1] চক্ষুঃশূলহরং পরম্ ॥ ১
বিভীতকস্য বীজানি হরিতালং মনঃশিলা । সর্ব্বাক্ষিরোগান্ নশ্যেত্তু ছাগক্ষীরসমন্বিতাঃ ॥ ২
তৎক্ষণাৎ পুষ্পনাশঃ স্যাৎ মালতীকুসুমাঞ্জনাৎ ॥ ৩

---

প্রস্তুত করিবে। নারীদিগের যোনিমধ্যে এই গুটিকা প্রবেশ করাইয়া রাখিলে বহুবার প্রসূতা রমণীও কন্যা সদৃশী হইতে পারে। সর্ষপ, বচ, মদনফল, মার্জ্জারবিষ্ঠা, ধুস্তুরবীজ ও শ্রীবেষ্ট এই সকল দ্রব্যের ধূপ গ্রহণ করিলে চাতুর্থকজ্বর ও ডাকিনীজ্বর নাশ পায়। অর্জ্জুন পুষ্প, ভেলা, বিড়ঙ্গ, বালা, ধূপ, কৌবীরক ও সর্ষপ এই সমস্তের ধূপ দিলে সর্প, মূষা, মক্ষিকা ও মশকাদি বিদূরিত হয়। কুশি কুষ্মাণ্ডের চূর্ণ দ্বারা যোনি পূরণ এবং তদবহির্ভাগে লেপন করিলে সেই অঙ্গের স্তম্ভন ( সংকোচ ) হইয়া থাকে। ৭-১১

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক চতুরশীত্যধিক শততম
অধ্যায় সমাপ্ত । ১৮৪ ।

---

### পঞ্চাশীত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—তাম্বূল, ঘৃত মধু ও লবণ এই সকল তাম্রপাত্রে শঙ্খসহ ঘর্ষণ চক্ষুতে দিলে চক্ষুঃশূল নাশ পায়। বহেড়াবীজ, হরিতাল ও মনঃশিলা এই তিন দ্রব্য ছাগদুগ্ধে পেষণপূর্ব্বক অঞ্জন করিলে সর্ব্ববিধ নেত্ররোগ দূরীভূত হয়। মালতীপুষ্প দ্বারা অঞ্জন প্রদান করিলে তৎক্ষণাৎ চক্ষুর ফুল দূর হয়। হরীতকী, বচ, কুড়, ত্রিকটু, হিঙ্গু,

---

১। তথা শঙ্খসমাযুক্তং ।

হরীতকী বচা কুষ্ঠং যোষং হিঙ্গু মনঃশিলা ।
কাসে শ্বাসে চ হিক্কায়াং লিহ্যাৎ ক্ষৌদ্রং ঘৃতপ্লুতম্ ॥ ৪

পিপ্পলী-ত্রিফলাচূর্ণং মধুনা লেহয়েন্নরঃ । নশ্যন্তে পীনসঃ কাসঃ শ্বাসশ্চ বলবত্তরঃ ॥ ৫
মধুলচিত্রকং ভস্ম পিপ্পলীচূর্ণকং লিহেৎ । শ্বাসং কাসঞ্চ হিক্কাঞ্চ মধুমিশ্রং ঘৃতপ্লুতম্ ॥ ৬
নীলোৎপলং শর্করা চ মধুকং পদ্মকং সমম্ । তণ্ডুলাম্বুকসংমিশ্রং প্রশমেদ্রক্তবিক্রিয়া ॥ ৭
শুণ্ঠী চ শর্করা চৈব তথা ক্ষৌদ্রেণ সংযুতা । কোকিলস্বর এব স্যাদ্ গুটিকাভক্ষিতাত্ততঃ ॥ ৮
হরিতালং শঙ্খচূর্ণং কদলীরসভস্মনা । এতদ্যোগেন চোদ্বর্ত্তো লোমশাতনমুত্তমম্ ॥ ৯
লবণং হরিতালঞ্চ তুম্বিন্যাশ্চ ফলানি চ । লাক্ষারসসমাযুক্তং লোমশাতনমুত্তমম্ ॥ ১০
সুধা চ হরিতালঞ্চ শঙ্খভস্ম মনঃশিলা । সৈন্ধবেন সহৈকত্র ছাগমূত্রেণ পেষয়েৎ ।
তৎক্ষণোদ্বর্ত্তনাদেব লোমশাতনমুত্তমম্ ॥ ১১

শঙ্খমামলকং পত্রং ধাতকীঃ কুসুমানি চ ।
পিষ্ট্বা তৎ পয়সা সার্দ্ধং সপ্তাহং ধারয়েন্মুখে ।
স্নিগ্ধাঃ শ্বেতাশ্চ দন্তাশ্চ ভবন্তি বিমলপ্রভাঃ ॥ ১২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নাম
পঞ্চাশীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮৫ ॥

---

মনঃশিলা এই সমস্ত দ্রব্য ঘৃত ও মধুসহযোগে লেহন করিলে কাস, শ্বাস ও হিক্কারোগ নষ্ট হয়। পিপ্পলী ও ত্রিফলা চূর্ণ করিয়া মধুর সহিত লেহন করিলে বলবান শ্বাস, কাস ও পীনস নাশ পায়। চিতামূল ভস্ম এবং পিপ্পলী চূর্ণ মধুর সহিত লেহন করিলে শ্বাস, কাস ও হিক্কারোগ নষ্ট হয়। ১-৬

নীলোৎপল, শর্করা, মধু ও পদ্ম এই সমস্ত দ্রব্য সমপরিমাণে লইয়া তণ্ডুলোদকের সহিত পান করিলে রক্তবিকার শান্ত হয়। শুণ্ঠী ও শর্করা মধুর সহিত মিশ্রিত করিয়া গুটিকা করিবে। ইহা ভক্ষণে কোকিলের ন্যায় কণ্ঠস্বর হয়। হরিতাল, শঙ্খচূর্ণ ও কদলীরস-ভস্ম এই সমস্ত একত্র করিয়া অঙ্গে লেপন করিলে লোমসকল পতিত হয়। হরিতাল, লবণ, তুম্বীফল এই সমস্ত দ্রব্য লাক্ষারসের সহিত মিশ্রিত করিয়া লেপন করিলে লোমশাতন হয়। বিষ, হরিতাল, শঙ্খভস্ম, মনঃশিলা ও সৈন্ধব এই সমস্ত দ্রব্য একত্র ছাগমূত্রের সহিত পেষণ করিবে। ইহা দ্বারা গাত্রলেপন করিলে শরীরের লোমপাতন হয়। শঙ্খ, আমলকী-পত্র, ধাইফুল এই সমস্ত দ্রব্য দুগ্ধের সহিত পেষণ করিয়া সপ্তাহ মুখে ধারণ করিলে দন্তসকল স্নিগ্ধ, শ্বেতবর্ণ ও বিমলপ্রভ হয়। ৭-১২

শ্রীগারুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক
পঞ্চাশীত্যধিক শততম অধ্যায় সমাপ্ত। ১৮৫।

# ষড়শীত্যধিকশততমোঽধ্যায়ঃ

## হরিরুবাচ

শরদ্গ্রীষ্মবসন্তেষু প্রায়শো দধি গর্হিতম্ । হেমন্তে শিশিরে চৈব বর্ষাসু দধি শস্যতে ॥ ১
ঘৃতেন তু শর্করা পীতা নবনীতেন বৃদ্ধিকৃৎ । গুড়স্য তু পুরাণস্য পলমেকন্তু ভক্ষয়েৎ ॥ ২
প্রত্যহং বর্ষমেকন্তু নিরন্তরমথো নর । গ্রীষ্মহস্তক গজেন্দ্রেণ পুমান্ বলযুতো হয় ॥ ৩
চূর্ণং গুড়ূচিজং কৃত্বা ঘৃত-মাক্ষিকসংযুতম্ । ভক্ষয়েৎ ব্রহ্মবেলায়াং[1] বলী-পলিতনাশনম্ ॥ ৪
অতসী-মাষ-গোধূম-চূর্ণং কৃত্বা তু পিপ্পলীম্ । ঘৃতেন লেপয়েদ্ গাত্রমেভিঃ সার্দ্ধং বিচক্ষণঃ ।
কন্দর্পসদৃশো মর্ত্ত্যো নিত্যং ভবতি শঙ্কর ॥ ৫
যবাস্তিলাশ্বগন্ধা চ মুষলী সরলা গুড়ম্ । এভিশ্চ বটিকাং[2] ভক্ষ্য তরুণো বলবান্ ভবেৎ ॥ ৬
হিঙ্গু সৌবর্চ্চলং শুণ্ঠীং পীত্বা তু কথিতোদকৈঃ । পরিণামাখ্যশূলঞ্চ অজীর্ণঞ্চৈব নশ্যতি ॥ ৭
বাতকীং সোমরাজীঞ্চ ক্ষীরেণ সহ সেবয়েৎ । দুর্বলশ্চ ভবেৎ স্থূলো নাত্র কার্য্যা বিচারণা ॥ ৮

শর্করা-মধুসংযুক্তং নবনীতং বলী লিহেৎ ।
ক্ষীরাশী চ ক্ষয়ী পুষ্টিং মেধাঞ্চৈবাতুলাং লভেৎ ॥ ৯
কুলীরচূর্ণং সক্ষীরং পীতঞ্চ ক্ষয়রোগনুৎ ॥ ১০

---

## ষড়শীত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—শরৎ, গ্রীষ্ম ও বসন্ত এই ঋতুত্রয়ে দধিভক্ষণ গর্হিত ; কিন্তু হেমন্ত, শিশির ও বর্ষা এই তিন ঋতুতে দধি প্রশস্ত। নবনীতের সহিত শর্করা পান করিলে বুদ্ধিবৃদ্ধি হয়। হে হর ! যদি কোন মানব প্রতিদিন নিরন্তর একবর্ষ যাবৎ একপল পরিমাণে পুরাতন গুড় ভক্ষণ করে, তবে সেই ব্যক্তি এইরূপ বলবান্ হয় যে, সহস্র গ্রীষ্মরোগেও ক্লান্ত হয় না। গুড়ূচ চূর্ণ করিয়া ঘৃত ও মধুর সহিত নিদ্রাকালে ভক্ষণ করিলে সেই ব্যক্তির বলীপলিতাদি দুর্লক্ষণ নাশ পায়। তিসী, মাষ, গোধূম ও পিপ্পলী, এই সকল চূর্ণ করিয়া ঘৃতসংযোগে প্রতিদিন অঙ্গে লেপন করিলে সেই ব্যক্তি কন্দর্পতুল্য কান্তিসম্পন্ন হয়। ১-৫

যব, তিল, অশ্বগন্ধা, তালমূলী, সরলকাষ্ঠ ও গুড় এই সমস্ত দ্রব্য ভক্ষণ করিলে তরুণপুরুষ সমধিক বলবান্ হয়। হিঙ্গু, সৌবর্চ্চল, শুণ্ঠী এই সমস্ত দ্রব্যের কাথজল পান করিলে পরিণামশূল ও অজীর্ণরোগ নাশ পায়। বাইক্কুশ ও সোমরাজী দুগ্ধের সহিত সেবনপূর্ব্বক ভক্ষণ করিলে দুর্ব্বল ব্যক্তিও সমধিক বলবান্ হইতে পারে। শর্করা ও মধুর সহিত নবনীত লেহনপূর্ব্বক ক্ষীর পান করিলে ক্ষয়রোগী অতুল পুষ্টি ও মেধালাভ করিতে পারে। কুলীরচূর্ণ দুগ্ধের সহিত পান করিলে ক্ষয়রোগ নাশ পায়। ৬-১০

---

১। ব্রহ্মবেলায়ামিতি পাঠোঽপি দৃশ্যতে। ২। বটিকাং।

ব্রহ্মদণ্ডী তু পুষ্যেণ তক্রেণ পানে বশীকরঃ । মরিচমধুপলৈকেন শক্রমুষ্ণোদকং পিবেৎ ।
বিষ্টম্ভিকাম্লশূলং হরত্যেব মহেশ্বর ॥ ২২

ওঁ হ্রূং ফঃ

মন্ত্রোঽয়ং হরতে হ্যস্য সর্ব্ববৃশ্চিকজং বিষম্ ॥ ২৩

পিপ্পলীং নবনীতঞ্চ শৃঙ্গবেরঞ্চ সৈন্ধবম্ । মরীচং দধি কুষ্ঠঞ্চ নস্যে পানে বিষং হরেৎ ॥ ২৪
ত্রিফলার্ককুষ্ঠঞ্চ চন্দনং ঘৃতসংযুতম্ । একৈকপলাচ্চ[1] লেপাচ্চ বিষনাশো ভবেদ্ধ্রুবম্ ॥ ২৫
পারাবতস্য চাক্ষীণি হরিতালং মনঃশিলা । এতদ্যোগো বিষং হন্তি বৈনতেয় ইবোরগান্ ॥ ২৬
সৈন্ধবং ত্র্যূষণচূর্ণং দধিমধ্বাজ্যসংযুতম্ । বৃশ্চিকস্য বিষং হন্তি লেপোঽয়ং বৃষভধ্বজ ॥ ২৭

ব্রহ্মদণ্ডী তিলান্ ক্বাথ্য চূর্ণং ত্রিকটুকং পিবেৎ ।
নাশয়েদস্য শূলানি নিরুক্তং রক্তমেব চ ॥ ২৮
পীত্বা ক্ষীরং ক্ষৌদ্রযুতং নাশয়েদসৃজঃ স্রুতিম্ ॥ ২৯

অটরুষকমূলেন ভগং নাভিঞ্চ লেপয়েৎ । সুখং প্রসূয়তে নারী নাত্র কার্য্যা বিচারণা ॥ ৩০
শর্করাং মধুসংযুক্তাং পীত্বা তণ্ডুলবারিণা । রক্তাতিসারশমনং ভবতীতি বৃষধ্বজ ॥ ৩১

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নাম
ষড়শীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ৮৬ ॥

---

প্রত্যেক এক একপল পরিমাণে লইয়া সেবন করিবে। ইহাদ্বারা কপালে তিলক করিলে কি স্ত্রী, কি পুরুষ সকলেই তাহার বশীভূত হইয়া থাকে। ১৬-২১

পুষ্যানক্ষত্রে ব্রহ্মদণ্ডীমূল উত্তোলন করিয়া তাহা অথবা পানীয় দ্রব্যের সহিত সেবন করাইলে বশীকরণ হয়। মরিচ এক পল উষ্ণজলের সহিত পান করিবে, ইহাতে বিষ্টম্ভ ও অম্লশূল নিবারিত হয়। "ওঁ হ্রূং ফঃ" ইত্যাদি মন্ত্রে সর্ব্ববিধ বৃশ্চিক বিষ নষ্ট হয়। পিপ্পলী, নবনীত, আদা, সৈন্ধব, মরীচ, দধি ও কুড় এই সমুদায় দ্রব্য নস্যগ্রহণ বা পান করিলে বিষদোষ নষ্ট করে। ত্রিফলা, আদা, কুড়, চন্দন ও ঘৃত এই সমস্ত দ্রব্য একপল ( ৮ তোলা ) পরিমাণে লইয়া লেপন করিলে বিষদোষ নাশ করে। ২২-২৫

পারাবতের চক্ষুঃ, হরিতাল ও মনঃশিলা এই সমস্ত দ্রব্য একত্র করিয়া সেবন করিলে গরুড় যেমন সর্পগণ বিনাশ করে, সেইরূপ বিষদোষ সংহরণ করিয়া থাকে। সৈন্ধব ও ত্রিকটু, চূর্ণ করিয়া দধি, মধু ও ঘৃতের সহিত লেপন করিলে বৃশ্চিকবিষ নাশ পায়। ব্রহ্মদণ্ডী ও তিল ইহাদের কাথ করিয়া তৎসহ ত্রিকটুচূর্ণ পান করিবে। ইহাতে শূল ও রক্তদোষজনিত রোগ শান্তি হয়। মধু ও দুগ্ধ একত্র করিয়া পান করিলে রক্তস্রাব নিবারিত হয়। বাসকের মূল পেষণ করিয়া নাভিতে ও যোনিতে লেপ দিলে নারীদিগের

---

১। একৈক পলাচ্চ।

# সপ্তাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

মরীচং শৃঙ্গবেরঞ্চ কুটজস্য ফলেন চ। পানাদ্ধি গ্রহণী নশ্যেচ্ছশাঙ্ককৃতশেখর ॥ ১
পিপ্পলী পিপ্পলীমূলং মরীচং তগরং বচা। দেবদারুরসং পাঠাং ক্ষীরেণ সহ পেষয়েৎ ॥ ২
অনেনৈব প্রয়োগেণ অতীসারো বিনশ্যতি। মরীচ-তিলপুষ্পাভ্যামঞ্জনং কামলাপহম্ ॥ ৩
হরীতকী সমগুড়া মধুনা সহ যোজিতা। বিরেচনকরী হ্যত্র ভবতীতি ন সংশয়ঃ ॥ ৪
ত্রিফলা-চিত্রকং চিত্রং তথা কটুকরোহিণী। ঊরুস্তম্ভহরো হ্যেষ উত্তমস্তু বিরেচনম্ ॥ ৫
হরীতকী শৃঙ্গবেরং দেবদারু চ চন্দনম্। ক্বাথয়েচ্ছাগদুগ্ধেন অপামার্গস্য মূলকম্।
কদল্যামূলসংযুক্তং[1] সপ্তরাত্রেণ নাশয়েৎ ॥ ৬
অনন্ত-শৃঙ্গবেরঞ্চ শুষ্কচূর্ণানি কারয়েৎ। গুগ্গুলুং গুড়তুল্যঞ্চ গুলিকামুপভুজ্য চ।
বাতং চামবাতঞ্চৈব অগ্নিমান্দ্যঞ্চ নাশয়েৎ ॥ ৭
শঙ্খপুষ্পীং পুষ্যেণ সমুদ্ধৃত্য সপত্রিকাম্। সমূলাং ছাগদুগ্ধেন অপস্মারহরাং পিবেৎ ॥ ৮

---

সুখপ্রসব হইয়া থাকে। তণ্ডুলজলের সহিত শর্করা ও মধুপান করিলে রক্তাতিসার শান্তি হয়। ২৫-৩১

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক ষড়শীত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৮৬।

---

## সপ্তাশীত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—হে শশাঙ্কশেখর! মরীচ, আদা, কুটজের ফল সেবন করিলে গ্রহণীরোগ নাশ পাইয়া থাকে। পিপ্পলী, পিপ্পলীমূল, মরীচ, তগর, বচ, দেবদারু, রস, আকনাদি এই সমস্ত দ্রব্য দুগ্ধের সহিত পেষণ করিবে। এই ঔষধ সেবন করিলে অতীসাররোগ নাশ পায়। মরীচ ও তিলপুষ্পদ্বারা অঞ্জন করিলে কামলারোগ নষ্ট হয়। হরীতকী ও গুড় সমভাগে মধুসংযোগে ভক্ষণ করিলে, বিরেচন হইয়া থাকে। ১-৪

ত্রিফলা, চিতা, কটুকী এই সমস্ত দ্রব্য ভক্ষণ করিলে বিরেচন হয়, তাহাতে ঊরুস্তম্ভরোগ নাশ পায়। হরীতকী, আদা, দেবদারু, রক্তচন্দন, অপামার্গের মূল ও কদলী মূল এই সমস্ত দ্রব্য ছাগদুগ্ধের সহিত পাক করিয়া সেই ক্বাথ পান করিবে। সপ্তাহকাল এই ক্বাথ পান করিলে ঊরুস্তম্ভ নাশ পায়। অনন্তমূল ও আদা উত্তমরূপে চূর্ণ করিয়া তাহার সমপরিমাণে গুগ্গুলু ও গুড় মিশ্রিত করিয়া গুলিকা সেবন করিলে বাতরোগ, আমবাতরোগ ও অগ্নিমান্দ্য নাশ পায়। পুষ্যানক্ষত্রে শঙ্খপুষ্পীবৃক্ষ উত্তোলনপূর্ব্বক তাহার মূল ও

---

১। কদল্যা বা চোরকযুতং।

অশ্বগন্ধামৃতা¹ চৈব উদকেন সমং পিবেৎ। রক্তপিত্তং বিনশ্যেত নাত্র কার্য্যা বিচারণা ॥ ৯
হরীতকী-কৃষ্ণচূর্ণং কৃত্বা আস্যঞ্চ পূরয়েৎ। শীতং শীতাম্বু পানীয়ং সর্ব্বচ্ছর্দ্দিনিবারণম্ ॥ ১০
গুড়ূচী-পদ্মকারিষ্ট-ধান্যাকং রক্তচন্দনম্। পিত্তশ্লেষ্মজ্বর-ছর্দ্দি-দাহ-তৃষ্ণাঘ্নমগ্নিকৃৎ ॥ ১১

ওঁ হুং নম ইতি।

শ্রোত্রে বদ্ধা শঙ্খপুষ্পী জ্বরং বন্ধেন বৈ হরেৎ ॥ ১২
ওঁ অক্ষিণী ভক্ষিণী মোহয় সর্ব্বব্যাধীন্। যে বন্ধেন ঠঃ ঠঃ সর্ব্বব্যাধীন্ বন্ধেন ক্ষিপতি।
পুষ্পমষ্টশতং কৃত্বা হস্তে দত্ত্বা নখং স্পৃশেৎ। চাতুর্থকো জ্বরো রুদ্র অন্যে চৈব জ্বরাস্তথা ॥ ১৩

জম্বুফলং হরিদ্রা চ সর্পত্বক্ চ কঞ্চুকম্।
সর্ব্বদ্রব্যাণাং ধূপোঽয়ং হন্যাচ্চাতুর্থকস্য চ ॥ ১৪

করবীরং ভৃঙ্গপত্রং লবণং কুষ্ঠ-কর্কটম্। চতুর্গুণেন মূত্রেণ পচেৎ তৈলং হরেচ্চ তৎ।
পামাং বিচর্চ্চিকাং কুষ্ঠমণ্ডলাদি ব্রণানি বৈ ॥ ১৫

পিপ্পলী-মধুপানাচ্চ তথা মধুকভোজনাৎ প্লীহা বিনশ্যতে রুদ্র তথা দুগ্ধনিষেবণাৎ ॥ ১৬
পিপ্পলীঞ্চ হরিদ্রাঞ্চ গোমূত্রেণ সমন্বিতাম্। প্রক্ষিপেচ্চ গুদদ্বারে অর্শাংসি বিনিবারয়েৎ ॥ ১৭
শণাহ্বমার্দ্রকঞ্চ পীতং প্লীহাদিনাশনম্। নৈবদ্যঞ্চ 'বজ্রাণি গোময়াক্তা তু সর্বদাঃ ॥ ১৮

---

পত্রের সহিত বাশিষ্ঠ পান করিলে অপস্মার রোগ নাশ পায়। অশ্বগন্ধা ও হরীতকী এই দুই দ্রব্য জলের সহিত পান করিলে নিশ্চয় রক্তপিত্তরোগ নষ্ট হয়। হরীতকী ও কৃষ্ণ চূর্ণ করিয়া মুখে পূরণ করিবে, তৎপরে শীতল জলপান করিলে সর্ব্ববিধ ছর্দ্দিরোগ নিবারিত হয়। ৯-১০

গুড়ূচী, পদ্মকাষ্ঠ, কুড়, ধনিয়া, রক্তচন্দন, এই সমুদয় দ্রব্য পিত্তশ্লেষ্মজ্বর, ছর্দ্দি, দাহ ও তৃষ্ণানিবারক, অগ্নিবৃদ্ধিকারী। "ওঁ হুঁ নমঃ" এই মন্ত্রে পূর্ব্বোক্ত কার্য্যসকল করিতে হইবে। "ওঁ অক্ষিণী ভক্ষিণী" ইত্যাদি মন্ত্রে শঙ্খপুষ্পী কর্ণে বন্ধন করিলে জ্বর নষ্ট হয়। পূর্ব্বোক্ত মন্ত্রে অষ্টোত্তরশতপুষ্প অভিমন্ত্রিত করিয়া রোগীর হস্তে প্রদানপূর্ব্বক তাহার নখস্পর্শ করিবে। ইহাতে চাতুর্থক প্রভৃতি জ্বর সত্বর পলায়ন করে। জাম, হরিদ্রা, সাপের খোলস এই সমস্ত দ্রব্যের ধূপ দিলে চাতুর্থক জ্বর নাশ পায়। করবী, ভৃঙ্গরাজপত্র, লবণ, কুড়, কর্কট, এই সমস্ত দ্রব্য এবং তৈলের চতুর্গুণ গোমূত্র, সমুদায় দ্রব্য একত্র করিয়া তৈলপাক করিবে। এই তৈল মর্দ্দন করিলে পামা, বিচর্চ্চিকা ও কুষ্ঠব্রণ প্রভৃতি রোগ নাশ পায়। ১১-১৫

পিপ্পলী, মধুপান, মধুকদ্রব্য-ভোজন অথবা দুগ্ধ ভোজন করিলে শীঘ্র প্লীহারোগ নাশ পায়। গোমূত্রের সহিত পিপ্পলী ও হরিদ্রা পেষণ করিয়া মলদ্বারে স্থাপন করিলে অর্শোরোগ নিবারিত হইয়া থাকে। শণপুষ্প ও আদা পান করিলে প্লীহাদিরোগের শান্তি

---

১। অশ্বগন্ধাভয়া।

রজনী যে বিষবৈক গোমূত্রেণৈব পেষয়েৎ। কুষ্ঠনাশঞ্চ তল্লেপাদ্বিষপত্রাদিনা তথা ॥ ১১

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নাম
সপ্তাশীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮৭ ॥

---

## অষ্টাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ

### হরিরুবাচ

রজনীকদলীক্ষারলেপঃ সিধ্মবিনাশনঃ। কুষ্ঠস্য ভাগমেকঞ্চ পথ্যাভাগদ্বয়ং তথা।
উষ্ণোদকেন সম্পীতা কটিশূলবিনাশনম্ ॥ ১
অভয়ানবনীতঞ্চ শর্করাপিপ্পলীযুতম্। পানাদর্শোহরং জ্ঞাত্বা নাত্র কার্য্যা বিচারণা ॥ ২
অটরূষকপত্রেণ ঘৃতং মৃদ্বগ্নিনা পচেৎ। চূর্ণং কৃত্বা তু লেপোঽয়মর্শোরোগহরঃ পরঃ ॥ ৩
গুগ্গুলু-ত্রিফলাযুক্তং পীত্বা নশ্যেদ্ ভগন্দরম্ ॥ ৪
জীরকা-শৃঙ্গবেরঞ্চ দধ্না সহ বিপাচয়েৎ। লবণেন তু সংযুক্তং মূত্রকৃচ্ছ্রবিনাশনম্ ॥ ৫
এলকাং শর্করা চ মূত্রকৃচ্ছ্রবিনাশনম্ ॥ ৬

---

হরি। সৈন্ধব, চিত্রক, সোমরাজী, সর্ষপ, হরিদ্রা, দারুহরিদ্রা, বিষ ও বিষপত্র এই সমস্ত দ্রব্য গোমূত্রের সহিত পেষণ করিয়া কুষ্ঠস্থানে লেপন করিলে কুষ্ঠরোগ নাশ পায়। ৬-১১

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক সপ্তাশীত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৮৭।

---

### অষ্টাশীত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—হরিদ্রা ও কদলীর ক্ষার লেপন করিলে সিধ্মরোগ বিনাশ পায়। কুড় একভাগ, হরীতকী দুইভাগ একত্র করিয়া উষ্ণজলের সহিত পান করিলে কটিশূল বিনষ্ট হয়। হরীতকী, নবনীত, শর্করা, পিপ্পলী এই সমস্ত দ্রব্য সমভাগে একত্র করিয়া ভক্ষণ করিলে নিশ্চয় অর্শোরোগ নাশ পায়। বাসকের পাতা ঘৃতের সহিত মৃদু অগ্নিতে পাক করিবে। তাহাতে ঐ পাতা চূর্ণ করিয়া লেপন করিলে অর্শোরোগ নাশ হয়। গুগ্গুলু ও ত্রিফলা ভক্ষণ করিলে ভগন্দররোগ নাশ পায়। জীরা, আদা ও দধি এই সমস্ত একত্র করিয়া বিপাক করত লবণের সহিত পান করিলে মূত্রকৃচ্ছ্ররোগের শান্তি হয়। এলাচ ও শর্করা এই দুই দ্রব্য সেবনেও মূত্রকৃচ্ছ্র নিবারণ হয়। ১-৬

চিত্রকঃ শকুনীটস্য বিষ্ঠা ফেনো হয়স্য চ । খোতাঞ্জনং চাষনেত্রং[১] নর এতৈস্তু ধূপিতঃ ।
অদৃশ্যস্ত্রিদশৈঃ সর্বৈঃ কিং পুনর্মানবৈঃ ক্ষিতৌ ॥ ৭

তিলতৈলং বধান্ দগ্ধ্বা মসীং কৃত্বা তু লেপয়েৎ ।
তেনৈব সহ তৈলেন অগ্নিদগ্ধঃ সুখী ভবেৎ ॥ ৮
লজ্জালুঃ শরপুঙ্খা চ লেপঃ স্যাদ্বহ্নিনাশনঃ ।

ওঁ নমো ভগবতে ঠ ঠ ভিন্ধি ছিন্ধি জ্বলনং প্রজ্বলিতং নাশয় নাশয় হুং ফট্ ॥ ৯
করে বদ্ধ্বা নির্গুণ্ড্যা মূলং জ্বরহরং ক্রমম্ ॥ ১০
মূলঞ্চ শ্বেতগুঞ্জায়াঃ কৃত্বা তৎ সপুষ্যকম্ । হস্তে বদ্ধং নাশয়েচ্চ অর্শাংস্যেব ন সংশয়ঃ ॥ ১১
বিষ্ণুক্রান্তাজমূত্রেণ চৌর-ব্যাঘ্রাদিরক্ষণম্ ॥ ১২
ব্রহ্মদণ্ড্যাস্তু মূলানি সর্বকর্মাণি কারয়েৎ । ত্রিফলায়াস্তু চূর্ণন্তু সাজ্যং কুষ্ঠবিনাশনম্ ॥ ১৩

আজ্যং পুনর্নবাবিল্বৈঃ পিপ্পলীভিশ্চ সংস্কৃতম্ ।
হন্তি হিক্কাং শ্বাস-কাসং পীতং স্ত্রীণাঞ্চ গর্ভকৃৎ ॥ ১৪

ভক্তস্তৈলেবমাদীনি পয়সাজ্যেন পাচিতম্ । ঘৃতশর্করয়া যুক্তং ভক্ষং যাবজ্জরং ভবেৎ ॥ ১৫

বিড়ঙ্গং মধুকং পাঠাং মাংসীং সর্জরসং তথা ।
হরিদ্রাং ত্রিফলাং ক্ষৌরমপামার্গং মনঃশিলাম্ ॥ ১৬

---

চিতা, শকুনপক্ষীর বিষ্ঠা, অশ্বফেন, সজিনা, চাষপক্ষীর নেত্র এই সমস্ত দ্রব্যের ধূপগ্রহণ করিলে সেই ব্যক্তি দেবগণেরও অদৃশ্য হইতে পারে মানুষের ত কথাই নাই। তিলতৈল রক্ষিত বধ দগ্ধ করিয়া সেই ভস্মগ্রহণপূর্বক তিলতৈলের সহিত মসী প্রস্তুত করিবে। এই মসী লেপন করিলে অগ্নিদগ্ধ ব্যক্তি সুস্থ হইতে পারে। লজ্জালুলতা ও শরপুঙ্খা এই দুই দ্রব্য পেষণপূর্বক তাহার সহিত ঘৃত মিশ্রিত করিয়া লেপন করিলে অগ্নিদাহের জ্বালা প্রশান্ত হয়। "ওঁ নমো ভগবতে" ইত্যাদি মন্ত্রে পূর্বোক্ত কার্যসকল করিতে হয়। নিসিন্দার মূল হস্তে বন্ধন করিলে জ্বরশান্তি হয়। শ্বেতগুঞ্জার মূল সংগ্রহ করিয়া হস্তে বন্ধন করিলে নিশ্চয় অর্শোরোগ নাশ পায়। অপরাজিতার মূল ও ছাগমূত্র এই দুই দ্রব্য চৌরব্যাঘ্রাদির ভয় নিবারণ করে। ৭-১২

ব্রহ্মদণ্ডীর মূল সর্বকার্যসাধন করিয়া থাকে। ত্রিফলার চূর্ণ ঘৃতের সহিত সেবন করিলে কুষ্ঠরোগ নাশ পায়। পুনর্নবা, বিল্ব ও পিপ্পলী এই সমস্ত দ্রব্যের সহিত ঘৃত পাক করিয়া সেবন করিলে হিক্কা, শ্বাস ও কাসরোগ নষ্ট হয়। এই ঘৃত পান করিলে নারীর গর্ভগ্রহণ হইয়া থাকে। পূর্বোক্ত দ্রব্যসকল দুগ্ধ কিংবা ঘৃতের সহিত পাক করিয়া ঘৃত ও শর্করা-সহযোগে পান করিলে তাহার কখনও ওজক্ষয় হয় না। বিড়ঙ্গ, যষ্টিমধু, আকনাদি, জটামাংসী, ধূপ, হরিদ্রা, ত্রিফলা, অপামার্গ, মনঃশিলা, ক্ষুদ্র ও খাইফল এই সকল দ্রব্য

---

১ । বাসনেত্রং ।

উদুম্বরং বাতকীঞ্চ তিলতৈলেন পেষয়েৎ ।
যোনিং লিঙ্গঞ্চ সংলেপ্য স্ত্রীপুংসোঃ স্যাৎ প্রিয়ং মিথঃ ॥ ১৭

নমস্তে ঈশ বরদায় আকর্ষিণি বিকর্ষিণি মুঞ্চে স্বাহা ইতি ।
যোনি-লিঙ্গস্ত তৈলেন মন্ত্র প্রলেপাৎ শুভঃ ॥ ১৮
পুনর্নবাগুড়ূচী দূর্ব্বা কনককেশরবারুণী । বীজৈরেষাং জাতিকায়া রসেন রসমর্দ্দনম্ ॥ ১৯
মূষায়াং মধ্যতঃ কৃত্বা রসং মারণমৌষিতম্ । মধ্বাজ্যসহিতং দুগ্ধং বলীপলিতনাশনম্ ॥ ২০
মধ্বাজ্যং গুড়তাম্রঞ্চ কারবেল্লরসন্বিতম্ । দহনাচ্চ ভবেদ্রৌপ্যং সুবর্ণকরণং শৃণু ॥ ২১
পীতং ধুস্তূরপুষ্পঞ্চ সীসকঞ্চ ফলং[1] যুতম্ । লাঙ্গলিকায়াঃ শাখাঞ্চ দগ্ধঞ্চ দহনাদ্ভবেৎ ॥ ২২
তৈলং[2] ধুস্তূরফলস্য তেন দীপং প্রদীপয়েৎ । সমাধাবুপবিষ্টস্য শমনস্থো ন পশ্যতি ॥ ২৩
বৃষস্য মূত্রতৈলেন যুক্তো ভেকো নিগৃহ্যতে । শব্দাবরৈর্ধূপিতো ধূপং ঘ্রাত্বা চ গর্জ্জতি ।
বিস্ময়ং কুরুতে চৈব বৃষবন্নাত্র সংশয়ঃ ॥ ২৪

রাত্রৌ চ সার্ষপং তৈলং কীটং খদ্যোতনামকম্ ।
তাভ্যাং দীপঃ প্রজ্বলিতো বহ্নিজ্বালাকলাপবৎ ॥ ২৫

বর্ণং ভুজঙ্গকীলেহং দগ্ধা কৃষ্ণ প্রলেপয়েৎ । তপস্তে তৎকলাপাক্তা যদি সম্যক্ প্রলেপয়েৎ ।
জলেনৈব ভবেল্লোকঃ পাপাল্লেপাৎ সুখী ভবেৎ ॥ ২৬

---

তিলতৈলের সহিত পেষণ করিয়া অঙ্গে লেপন করিলে স্ত্রী ও পুরুষ উভয়ের মধ্যে সবিশেষ প্রণয় হয়। "নমস্তে ঈশ বরদায়" ইত্যাদি মন্ত্রে স্ত্রী ও পুরুষ তৈলদ্বারা স্ব স্ব অঙ্গলেপন করিলে উভয়ের পরস্পরপ্রীতি হয়। পুনর্নবা, গুড়ূচী, দূর্ব্বা, ধুস্তুর, বারাণসী এই সমস্ত বীজ ও জাতীপত্রের রসের সহিত পারদ মর্দ্দন করিবে। ঐ পারদ মূষামধ্যে স্থাপন করিয়া অগ্নিতে দগ্ধ করিবে। এইরূপ করিলে সেই পারদ মারিত হয়। মধু ও ঘৃতের সহিত দুগ্ধ পান করিলে বলীপলিত ( চর্ম্মশিথিলতা ) নাশ পায়। ১৭-২০

মধু, ঘৃত, গুড়, তাম্র ও করলার রস এই সমস্ত দ্রব্য একত্র করিয়া দগ্ধ করিলে রৌপ্য হইয়া থাকে। অনন্তর সুবর্ণকরণ শ্রবণ কর। পীতধুস্তূরের পুষ্প ও ফল, সীস, লাঙ্গলিয়া বৃক্ষের শাখা এই সমস্ত একত্র করিয়া অগ্নিতে দগ্ধ করিলে সুবর্ণ উৎপন্ন হয়। ধুস্তূরফলের তৈলে প্রদীপ জ্বালিয়া সমাধিস্থিত হইলে তাহাকে কোন চোর প্রাণীরাও দেখিতে পায় না। একটি ভেককে বৃষভ মূত্রের অনুযুক্ত করিয়া তাহাকে ধূপ প্রদান করিবে। ধূপ আঘ্রাণ করিয়া সেই ভেক বৃষের ন্যায় গর্জ্জন করিতে থাকে। ইহা অতি বিস্ময়জনক ব্যাপার। সার্ষপতৈল ও জোনাকিপোকা একত্র করিয়া রাত্রে দীপ প্রজ্বলিত করিলে সেই দীপ অগ্নি-শিখাবৎ দৃষ্ট হয়। ২১-২৫

একটি ইন্দুর দগ্ধ করিয়া চূর্ণ করিবে, পরে ঐ চূর্ণদ্বারা শরীরের কোন স্থানে লেপন

---

১। পলং। ২। তৈলং।

শ্বেতাপরাজিতামূলং পিপ্পলী-শুণ্ঠিকাযুতম্ । পরিপিষ্টং শিরোলেপাচ্ছিরঃশূলবিনাশনম্ ॥ ৩৭
অরুষ্কিকামূলপানাৎ তাম্রগোত্তা ভবেচ্ছিব ।
শিরোরোগহরং লেপাৎ গুঞ্জামূলং সকাঞ্জিকম্ ॥ ৩৮
নির্গুণ্ডিকাশিখাং[1] পীত্বা গণ্ডমালাবিনাশনম্ ॥ ৩৯
কেতকীশরণং ক্ষারং তৈলেন সহ ভক্ষয়েৎ ।
তক্রেণ শরপুঙ্খাং বা পীত্বা প্লীহাং বিনাশয়েৎ ॥ ৪০
মাতুলুঙ্গস্য নির্যাসং গুড়াজ্যেন সমন্বিতম্ । বাতপিত্তশূলানি হন্তি বৈ পানযোগতঃ ॥ ৪১
শুণ্ঠীং সৌবর্চলং হিঙ্গুং পীত্বা হৃদয়রোগনুৎ ॥ ৪২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বৈদ্যশাস্ত্রেঽষ্টাশীত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮৮ ॥

## একোননবত্যধিকশততমোঽধ্যায়ঃ

### হরিরুবাচ

ওঁ হং সং পশুপতয়ে স্বাহা ইতি । অয়ং পশুপতের্মন্ত্রো ধন-বিদ্যাপ্রদায়কঃ ॥ ১
ইমমষ্টসহস্রঞ্চ জপ্ত্বা বদ্ধ্বা শিখাং ততঃ । ব্যবহারে জয়ঃ স্যাত শতজাপান্নৃণাং প্রিয়ঃ ॥ ২
তিলানাং ঘৃতাক্তানাং কৃষ্ণানাং তথ্য হোময়েৎ । অষ্টোত্তরসহস্রন্তু রাজা [illegible] ॥ ৩

---

শ্বেত অপরাজিতার মূল, পিপ্পলী, শুণ্ঠী এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া শিরোলেপ করিলে শিরঃশূল নাশ পায়। অরুষ্কিকা বৃক্ষের মূল পান করিলে টাক রোগ দূরীভূত হয়। কাঞ্জিক সহ গুঞ্জামূল পেষণ করিয়া মস্তকে লেপন করিলে শিরোরোগ বিনষ্ট হয়। নির্গুণ্ডীবৃক্ষের মূল পান করিলে গণ্ডমালারোগ প্রশান্ত হয়। কেতকীশরণের ক্ষার তৈলের সহিত কিম্বা শরপুঙ্খা তক্রের সহিত ভক্ষণ করিলে প্লীহারোগ নাশ করিতে পারে। লেবুবৃক্ষের রস গুড় ও ঘৃতের সহিত পান করিলে বাতপিত্তজ শূলরোগ নাশ পায়। শুণ্ঠী, সৌবর্চ্চল ও হিঙ্গু, এই সমস্ত দ্রব্য পান করিলে হৃদয়রোগ নষ্ট হয়। ৩৭-৪২

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বৈদ্যশাস্ত্রনামক অষ্টাশীত্যধিক শততম অধ্যায় সমাপ্ত ॥ ১৮৮ ॥

---

### ঊননবত্যধিক শততম অধ্যায়

হরি কহিলেন,—"ওঁ পশুপতয়ে" এই পশুপতিমন্ত্র ধন ও বিদ্যা প্রদান করে। উক্ত মন্ত্র অষ্টোত্তরসহস্র জপ করিয়া শিখাবন্ধন করিলে ব্যবহারে জয়লাভ হয়, উহা শতবার জপ করিলে সর্ব্বজনের প্রিয় হইতে পারা যায়। কৃষ্ণ তিল ঘৃতাক্ত করিয়া উক্ত মন্ত্রে

১ । শিফাং ।

রতিকালে মহাদেব পার্ব্বতীপ্রিয় শঙ্কর।
নিজশুক্রং গৃহীত্বা তু বামহস্তেন যঃ পুমান্।
কামিনীচরণং বামং লিম্পেত্তু স্যাৎ স্ত্রিয়াঃ প্রিয়ঃ ॥ ১৪
সৈন্ধবঞ্চ মহাদেব পারাবতমলং মধু। এভির্লিপ্তং লিঙ্গং বৈ কামিনীবশকৃদ্ভবেৎ ॥ ১৫
পুষ্পাণি পঞ্চ রক্তানি গৃহীত্বা যানি কানি চ।
তত্তুল্যঞ্চ প্রিয়ঙ্গুঞ্চ পেষয়েদেকযোগতঃ।
অনেন লিপ্তলিঙ্গস্তু কামিনী বশতামিয়াৎ ॥ ১৬
হয়গন্ধা চ মঞ্জিষ্ঠা মালতীকুসুমানি চ।
শ্বেতসর্ষপ এতৈশ্চ লিপ্তলিঙ্গঃ স্ত্রিয়াঃ প্রিয়ঃ ॥ ১৭
মূলন্তু কাকজঙ্ঘায়া দুগ্ধপীতঞ্চ শোষনুৎ ॥ ১৮
অশ্বগন্ধা-নাগবল-গুড়-মাষনিষেবিণঃ। রূপং ভবেদ্ যথা তরুণযৌবনচারিণাম্ ॥ ১৯
লৌহচূর্ণসমাযুক্তং ত্রিফলাচূর্ণমেব বা। মধুনা সেবিতং হন্ত পরিণামাখ্যশূলনুৎ ॥ ২০
ক্বথিতোদকপানঞ্চ মধুকসারকং তথা। মৃগশৃঙ্গং হুতিদগ্ধং গব্যাজ্যেন সমন্বিতম্।
পীতং হৃৎপৃষ্ঠশূলানাং ভবেন্নাশকরং শিব ॥ ২১

---

নাই। হে হর! গোরোচনা, শুক্র ও শোণিত একত্র করিয়া কপালে তিলক করিবে; নারী এইরূপ তিলক করিয়া যাহার প্রতি বিলোকন করিবে, তাহাকেই বশীভূত করিতে পারে; ইহাতে সন্দেহ নাই। নাগেশ্বর, শৈলেয়, দারুচিনি, তেজপত্র, হরিতকী, রক্তচন্দন, ক্ষুদ্র ছোট এলাচ ও রক্তশালি এই সমস্ত একত্র করিয়া ধূপ দিবে। যেমন মহেশ্বর কামবাণে বশীভূত হইয়াছিলেন, সেইরূপ লোকসকল এই ধূপ দ্বারা বশীভূত হইয়া থাকে। হে শঙ্কর! রতিকালে নিজ শুক্র বামহস্তে গ্রহণপূর্ব্বক কামিনীর বাম চরণ প্রলিপ্ত করে, সে সেই নারীর চির প্রিয় হয়। সৈন্ধব, পারাবতের মল ও মধু একত্র করিয়া তদ্দ্বারা লিঙ্গ প্রলিপ্ত করিলে যুবতী জনের প্রিয় হইতে পারে। ১১-১৫

যে কোন রকমের পাঁচটি রক্তবর্ণ পুষ্প এবং তৎসম পরিমাণ প্রিয়ঙ্গু লইয়া একত্র পেষণ করিবে। ইহা দ্বারা লিঙ্গ প্রলিপ্ত করিলে কামিনীগণ বশীভূত হয়। অশ্বগন্ধা, মঞ্জিষ্ঠা, মালতীপুষ্প ও শ্বেত সর্ষপ মিলিত করিয়া তদ্দ্বারা লিঙ্গ লেপন করিলে স্ত্রীজনের প্রিয় হইয়া থাকে। কাকজঙ্ঘামূল দুগ্ধের সহিত পান করিলে শোষরোগ নাশ পায়। অশ্বগন্ধা, গোক্ষুর, চাকুলিয়া, গুড়, মাষকলাই, এই সমস্ত দ্রব্য সেবন করিলে নবীন যুবার ন্যায় রূপ ও যৌবন হইয়া থাকে। লৌহচূর্ণ ত্রিফলাচূর্ণ মধুর সহিত সেবন করিলে পরিণামশূল নাশ পায়। ১৬-২০

মধূকসারের ক্বাথজল পান করিলে অথবা মৃগশৃঙ্গ অগ্নিদগ্ধ করিয়া সেই ভস্ম গব্যাজ্যের সহিত পান করিলে হৃৎশূল ও পৃষ্ঠশূল নাশ পায়। হিঙ্গু, সৌবর্চ্চল, শুণ্ঠী ইহারা মহোদয়-

হিঙ্গু-সৌবর্চলং শুণ্ঠী যবক্ষারং মহৌষধম্ ।
এভিস্তু ক্বথিতং বারি পীতং বৈ সর্ব্বশূলহৃৎ ॥ ২১
অপামার্গস্য বৈ মূলং সামুদ্রলবণান্বিতম্ ।
আমাজীর্ণকৃতস্যাপি শূলস্য ব্যাধিমর্দ্দনম্ ॥ ২২
বটরোহাঙ্কুরো তক্র তণ্ডুলোদকঘর্ষিতঃ ।
পীতঃ সতক্রোঽতিসারং ক্ষয়ং নয়তি শঙ্কর ॥ ২৪
অঙ্কোটমূলকর্ষার্দ্ধং পিষ্টং তণ্ডুলবারিণা ।
সর্ব্বাতিসারগ্রহণীং পীতং হরতি ভূতপ ॥ ২৫
মরীচ শুণ্ঠী-কুটজত্বক্চূর্ণঞ্চ ভাগান্বিতম্ ।
ক্রমাৎ তদ্দ্বিগুণং পীতং গ্রহণীব্যাধিনাশনম্ ॥ ২৬

শ্বেতাপরাজিতামূলং হরিদ্রাঘোষলশুনম্ । অপামার্গত্রিকটুকমেতাঞ্চ বটিকাং পিব ।
বিসূচিকামহাব্যাধিং হরত্যেব ন সংশয়ঃ ॥ ২৭
ত্রিকটু ত্রিফলা চৈব শিলাজতু হরীতকী । একৈকমেষাং চূর্ণন্তু মধুনা চ বিমিশ্রিতম্ ।
পীতং সর্ব্বঞ্চ মেহন্তু ক্ষয়ং নয়তি শঙ্কর ॥ ২৮

অর্কক্ষীরং প্রস্থমেকং তিলতৈলং তথৈব চ ।
মনঃশিলামরীচানাং সিন্দূরস্য পলং পলম্ ॥ ২৯
চূর্ণং কৃত্বা তাম্রপাত্রে ভানুতাপৈঃ শোষয়েৎ ততঃ ।
পীতং ছাগীপয়ঃ যুক্তং সৈন্ধবং শূলমুদ্ধরেৎ ॥ ৩০

---

অনুবাদ : এই সমস্ত দ্রব্যের ক্বাথজল পান করিলে সর্ব্ববিধ শূলরোগ নষ্ট হয়। অপামার্গের মূল ও সমুদ্রলবণ একত্র করিয়া ভক্ষণ করিলে অজীর্ণজনিত শূল বিনাশ পায়। বটের অঙ্কুর তণ্ডুলোদকের সহিত পেষণ করিয়া ঘোলের সহিত পান করিলে অতিসাররোগ বিনষ্ট হয়। অঙ্কোটবৃক্ষের মূল একতোলা তণ্ডুলোদকের সহিত পান করিলে সর্ব্ববিধ অতিসার ও গ্রহণী-রোগ সংহরণ করে। ২১-২৫

মরীচ একভাগ, শুণ্ঠী দুইভাগ, কুড়চির ছাল চারিভাগ, এই সমস্ত চূর্ণ করিয়া তক্রের সহিত পান করিলে গ্রহণীরোগ প্রশান্ত হয়। শ্বেতাপরাজিতার মূল, হরিদ্রা, ঘোষ, রশুন, অপামার্গ, ত্রিকটু এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া বটিকা করিবে। এই বটিকা সেবনে বিসূচিকারোগ নষ্ট হয়, সন্দেহ নাই। ত্রিফলা, ত্রিকটু, শিলাজতু ও হরীতকী ইহাদিগের চূর্ণ মধুর সহিত মিশ্রিত করিয়া পান করিলে সর্ব্ববিধ প্রমেহরোগ ক্ষয় পায়। আকন্দের ক্ষীর চারিসের, তিল তৈল চারিসের, মরিচ, মনঃশিলা ও সিন্দূর প্রত্যেক এক একপল ( ৮ তোলা ), এই সমুদায় একত্র করিয়া তাম্রপাত্রে রৌদ্রে শুষ্ক করিবে। ছাগের ক্ষীর ও সৈন্ধবের সহিত এই ঔষধ পান করিলে শূলরোগ নাশ পায়। ২৬-৩০

ত্রিকটু ত্রিফলালাক্ষা তিলতৈলং তথৈব চ। মনঃশিলা নিম্বপত্রং জাতীপুষ্পমপামার্গঃ ॥ ৩১
অজামূত্রং শঙ্খনাভিশ্চ চন্দনং ঘর্ষয়েৎ ততঃ। এতৈশ্চ বর্ত্তিকাং কৃত্বা অঞ্জনী চাঞ্জয়েৎ ততঃ।
হরতে পটলং কাচং পুষ্পঞ্চ তিমিরাদিকম্ ॥ ৩২
বিভীতকস্য বৈ চূর্ণং সমধু শ্বাসনাশনম্ ॥ ৩৩
পিপ্পলী ত্রিফলাচূর্ণং মধুসৈন্ধবসংযুতম্। সর্ব্বজ্বর-কাস-শোষ-পীনসঘ্নং ভবেৎ ॥ ৩৪
সেবকালোক্ত বৈ চূর্ণমজামূত্রেণ ভাবয়েৎ। একবিংশতি বৈ বারান্ক্ষণী তেন চাঞ্জয়েৎ।
রাত্র্যন্ধতা পটলতা নশ্যেদ্বির্দোষতা তথা ॥ ৩৫
পিপ্পলী কেতকং ক্ষুদ্র হরিদ্রামলকং বচা। সর্ব্বাক্ষিরোগা নশ্যন্তি সক্ষীরাঞ্জনাৎ ততঃ ॥ ৩৬
কাকজঙ্ঘা শিগ্রুমূলং মুখেন বিধৃতং পিব। চর্ব্বিতা দন্তরোগাণাং[১] বিনাশো হি ভবেদ্ধ্রুবম্ ॥ ৩৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নামৈকো
নবত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৮৯ ॥

---

ত্রিকটু, ত্রিফলা, আলতা, তিল তৈল, মনঃশিলা, নিম্বপত্র, জাতীপুষ্প, আপাংড়, ছাগমূত্র, শঙ্খনাভি ও রক্তচন্দন এই সকল দ্রব্য পেষণপূর্ব্বক বর্ত্তি প্রস্তুত করিবে। এই বর্ত্তি ঘর্ষণ করিয়া চক্ষুতে অঞ্জন দিলে পটল, কাচ, পুষ্প ও তিমিরাদি চক্ষুরোগ নাশ পায়। ভেলার চূর্ণ মধুর সহিত সেবন করিলে শ্বাসরোগ নষ্ট হয়। পিপ্পলী ও ত্রিফলাচূর্ণ মধু ও সৈন্ধবের সহিত সেবন করিলে সর্ব্ববিধ জ্বর, কাস, শোষ, পীনস-প্রভৃতি রোগ নাশ পায়। সেবকাদি চূর্ণ করিয়া ছাগমূত্রে একবিংশতিবার ভাবনা দিবে। তৎপরে এই ঔষধদ্বারা চক্ষুতে অঞ্জন করিলে রাত্র্যন্ধতা, পটল ও দোষপাতন প্রভৃতি চক্ষুরোগ নাশ পায়। পিপ্পলী, কেতকীপুষ্প হরিদ্রা, আমলকী ও বচ এই সমস্ত দ্রব্য দুগ্ধের সহিত পেষণ করিয়া চক্ষুতে অঞ্জন দিলে সর্ব্ববিধ চক্ষুরোগ নাশ পায়। কাকজঙ্ঘা ও শজিনার মূল মুখে ধারণ করিলে কিংবা চর্ব্বণ করিলে দন্তকীট নাশ পাইয়া থাকে। ৩১-৩৭

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক ঊননবত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৮৯।

---

১। দন্তকীটানাং।

# নবত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

পীতং সারং গুড়ূচ্যাশ্চ মধুনা চ প্রমেহনুৎ ।
পীতং গোহালিকামূলং তিলক্ষৌদ্রাজ্যসংযুতম্ ॥ ১
নিরুদ্ধমূত্রং কথিতং নিবর্ত্তয়তি শঙ্কর । তথা হিক্কা হরেৎ পীতং সৌবর্চ্চলযুতঞ্চ বৈ ॥ ২
গোরক্ষ-কর্কটীমূলং পিষ্টং বাস্তোদকেন চ । পীতং দিনত্রয়েণৈব নাশয়েদশ্ম[1]শর্করাম্ ॥ ৩
পিষ্টং[2]বৈ মালতীমূলং গ্রীষ্মকালে সমাহিতম্ । সাধিতং ছাগদুগ্ধেন পীতং শর্করয়ান্বিতম্ ।
হরেন্মূত্রনিরোধঞ্চ হরেদ্বৈ পাণ্ডুশর্করাম্ ॥ ৪
ব্রহ্মযষ্ট্যাশ্চ বৈ মূলং পিষ্টং তণ্ডুলবারিণা । গণ্ডমালাং হরেল্লেপাৎ কৃমিগণ্ড-গলগণ্ডকৌ ॥ ৫
সমাঞ্জনং হরীতক্যাশ্চূর্ণং তেনৈব গুণ্ঠনাৎ । নশ্যন্তে পুরুষব্যাধীন্ নাত্র কার্য্যা বিচারণা ॥ ৬
করবীরমূললেপাল্লেপাৎ পূগফলস্য চ । পুংব্যাধির্নশ্যতে হ্যত্র যোগমন্যং বদাম্যহম্ ॥ ৭
শমীমূলং হরিদ্রা চ চিত্রকং তস্য লেপনাৎ । ভগন্দরবিনাশঃ স্যাদন্যং যোগং বদাম্যহম্ ॥ ৮
জলৌকাদষ্টরক্তঞ্চ ভগন্দরমুখাপহে[3] । ত্রিফলাজলমুষ্টিঞ্চ মার্জ্জারাস্থিবিলেপিতম্ ॥ ৯
ভগো ন প্রবর্ত্ততেহত্র নাত্র কার্য্যা বিচারণা । হরিদ্রাদেবকাষ্ঠঞ্চ স্নুহীক্ষীরেণ ভাবিতা ॥ ১০

---

হরি বলিলেন,—গুড়ূচীর সার মধুর সহিত পান করিলে প্রমেহরোগ নষ্ট হয়। গোহালিকামূলের ক্বাথ করিয়া তিল, মধু ও ঘৃতসংযোগে পান করিলে মূত্ররোধ শান্তি হয়; ঐ ক্বাথ সৌবর্চ্চলের সহিত পান করিলে হিক্কারোগ নাশ পায়। গোরক্ষকর্কটীর মূল পেষণ করিয়া বাস্তজলের সহিত পান করিলে তিন দিনে শর্করারোগ নাশ পায়। গ্রীষ্মকালে মালতীমূল ছাগদুগ্ধের সহিত সিদ্ধ করিয়া শর্করার সহিত পান করিলে মূত্ররোধ, শর্করা ও পাণ্ডুরোগ নিবারিত হয়। ব্রহ্মযষ্টির মূল তণ্ডুলোদকের সহিত পেষণ করিয়া লেপন করিলে গণ্ডমালা গলগণ্ড ও কৃমিরোগ নাশ পাইয়া থাকে। ১-৫

সমাঞ্জন ও হরীতকী চূর্ণ করিয়া তদ্দ্বারা অবগুণ্ঠন করিলে পুরুষাঙ্গগত সর্ব্ববিধ ব্যাধিশান্তি হয়; ইহার অন্যথা হয় না। করবীর মূল ও গুবাকের ফল পেষণ করিয়া লেপন করিলে পুরুষাঙ্গের সর্ব্ববিধ ব্যাধি নিবারিত হয়। এক্ষণে অন্যান্য যোগ বলিতেছি। ৬-৭

শমীমূল, হরিদ্রা, চিতা, এই সমস্ত একত্র পেষণ করিয়া প্রলেপ দিলে ভগন্দররোগ নাশ পায়। জলৌকার দংশিত রক্ত নির্গত করিয়া লেপ দিলে ভগন্দররোগ উপশান্ত হয়। ত্রিফলা ও বিড়ালের অস্থি একত্র জলের সহিত পেষণ করিয়া লেপন করিলে ভগন্দর

---

১। নাশয়েদ্ কষ্ট। ২। পীতং। ৩। ভগন্দরবিনাশনম্।

# একনবত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

হস্তিকর্ণস্য বৈ মূলং গৃহীত্বা[1] চূর্ণয়েদ্বুধ। সর্ব্বরোগবিনির্ম্মুক্তং চূর্ণং পলমিতং পিব ॥ ১
সপ্তাহং ভক্ষিতং কুর্য্যাৎ সপ্তাহেন বৃষধ্বজ। নরঃ স্থিরবং স্যাৎ মৃগেন্দ্রসমবিক্রমম্ ॥ ২
পদ্মরাগপ্রতীকাশং মুক্তং দশশতায়ুষা। ষোড়শাব্দাকৃতিং বৃদ্ধ সততং দুগ্ধভোজনাৎ ॥ ৩
মধু-সর্পিঃসমাযুক্তং শতায়ুস্তরং ভবেৎ। তচ্চূর্ণং মধুনা সার্দ্ধং দশবর্ষসহস্রকম্।
কুর্য্যান্নরং স্থিরং প্রমদাজনবল্লভম্ ॥ ৪
দধ্না নিত্যং ভক্ষিতস্তু বজ্রদেহকরং ভবেৎ। কেশবাকিসমাযুক্তঃ নরং বর্ষসহস্রিণম্ ॥ ৫

তচ্চ কাঞ্জিকসংযুক্তং নরং কুর্য্যাচ্চ ভক্ষিতম্।
শতবর্ষং দিব্যদেহং বলীপলিতবর্জ্জিতম্ ॥ ৬

কল্কং ত্রিফলয়া যুক্তং চক্ষুষ্যং করোতি বৈ। অন্ধঃ পশ্যেত্তু চূর্ণস্য সাজ্যস্যৈব তু ভক্ষণাৎ ॥ ৭
মহিষীক্ষীরসংযুক্তলেপঃ কৃষ্ণকেশকৃৎ। খল্বাটস্য চ বৈ কেশা ভবন্তি বৃষভধ্বজ ॥ ৮
তৈলযুক্তেন চূর্ণেন বলী-পলিতনাশনম্। তদুদ্বর্ত্তনমাত্রেণ সর্ব্বরোগৈঃ প্রমুচ্যতে ॥ ৯
সচ্ছাগক্ষীরচূর্ণেন দৃষ্টিঃ স্যান্মাসতোঽঞ্জনাৎ ॥ ১০

---

হরি বলিলেন,—হস্তিকর্ণপলাশের পত্র চূর্ণ করিয়া দুগ্ধের সহিত ভক্ষণ করিলে সপ্তাহ-মধ্যে সর্ব্বরোগ হইতে বিমুক্ত হইতে পারে। উক্ত ঔষধের পূর্ণমাত্রা একশতপল। এই ঔষধ সেবনে মনুষ্য স্থিরতর হইতে পারে, তাহার শক্তি বিক্রম মৃগেন্দ্রের ন্যায় হয়, পদ্মরাগের ন্যায় শরীরকান্তি হয়, সহস্রবর্ষ জীবিত থাকে; এই ঔষধ সেবন করিয়া দুগ্ধপান করিলে বৃদ্ধ মনুষ্যও ষোড়শবর্ষীয় যুবার ন্যায় আকৃতিধারণ করে; মধু ও ঘৃতের সহিত ভক্ষণ করিলে শতমায়ু বৃদ্ধি হয়, উক্ত হস্তিকর্ণপলাশের পত্রচূর্ণ মধুর সহিত সেবন করিলে দশসহস্রবর্ষ জীবিত থাকে, সেই পুরুষ স্থিরতর ও প্রমদাজনের অতি প্রিয়পাত্র হয়। দধির সহিত সেবন করিলে তাহার দেহ বজ্রতুল্য হয়, কেশবৃদ্ধি হয়, সে ব্যক্তি সহস্রবর্ষ জীবিত থাকে। ১-৫

কাঁজির সহিত পান করিলে দিব্যদেহে বলীপলিতাদি বৃদ্ধচিহ্ন-বিনির্ম্মুক্ত হইয়া শতবর্ষ বাঁচিতে পারে; ত্রিফলাচূর্ণের সহিত ভক্ষণ করিলে চক্ষুর জ্যোতির্ব্বৃদ্ধি হয়; ঘৃতের সহিত সেবনে অন্ধব্যক্তি দর্শন করিতে পারে; মহিষদুগ্ধের সহিত মর্দ্দন করিয়া লেপন করিলে শুক্লকেশ কৃষ্ণবর্ণ হয়। ইহাদ্বারা খল্বাটরোগীর কেশ উৎপন্ন হয়। ঐ চূর্ণ তৈলের সহিত সেবন করিলে বলীপলিতাদি নাশ পায়; ঐ চূর্ণ গাত্রে উদ্বর্ত্তন করিলে সর্ব্বরোগ হইতে মুক্ত হয়। ছাগদুগ্ধের সহিত অঞ্জন করিলে মাসমধ্যে দৃষ্টিশক্তি পরিবর্দ্ধিত হয়। ৬-১০

---

১। হস্তিকর্ণপলাশস্য পত্রাণি।

পলাশস্য চ বীজানি শ্রাবণে বিতুষাণি চ। গৃহীত্বা নবনীতেন তোলকং চূর্ণকং ভক্ষয়েৎ॥ ১১
ষণ্মাসমেকং সেবেত্তু[1] নত্বা নিত্যং হরিং প্রভুম্। ভক্ষ্যং পুরাণশাল্যন্নং পথ্যমম্বু-বর্জ্জিতং হি।
জীবেদ্বর্ষসহস্রাণি বলীপলিতবর্জ্জিতঃ॥ ১২
ভৃঙ্গরাজস্য বৈ মূলং পুষ্যর্ক্ষে তু সমাহৃতম্। বিড়ালপদমাত্রন্তু[2] সগোক্ষীরঞ্চ ভক্ষয়েৎ॥ ১৩
মাসমাত্রপ্রয়োগেণ বলীপলিতবর্জ্জিতঃ। শতানি পঞ্চ জীবেচ্চ নরো নাগবলো ভবেৎ।
ভবেচ্ছ্রুতিধরো রুদ্র পুষ্যর্ক্ষে চৈব ভক্ষণাৎ॥ ১৪

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নামৈকনবত্যধিক-
শততমোঽধ্যায়ঃ॥ ১৯১॥

---

## দ্বিনবত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

নির্ব্রণঃ স্যাৎ পূয়হীনো প্রহারো ঘৃতপূরিতঃ। অপামার্গস্য বৈ মূলং হস্তাভ্যাং বিমর্দ্দিতম্।
তদ্রসেন প্রহারস্য রক্তস্রাবো ন পূরণাৎ॥ ১

---

শ্রাবণমাসে পলাশের বীজগ্রহণ করিয়া তাহাকে তুষহীন করিবে। তৎপরে ঐ বীজ চূর্ণ করিয়া নবনীতের সহিত ছয়মাস যাবৎ ভক্ষণ করিবে। ভক্ষণের পরিমাণ এক তোলা। হরিকে নমস্কার করিয়া এই ঔষধ সেবন করিবে। এই ঔষধ সেবন করিয়া পুরাতন শালিধান্যের অন্ন পথ্য করিবে; এই ঔষধ সেবনে জলপান করিবে না। ইহাতে সেই ব্যক্তি বলীপলিতাদিহীন হইয়া সহস্রবর্ষ জীবিত থাকিতে পারে। বিড়াল-পদপ্রমাণ 'ভৃঙ্গরাজের' মূল, পুষ্যানক্ষত্রে উদ্ধৃত করিয়া চূর্ণ করত গোক্ষীরের সহিত পান করিলে মাসমধ্যে বলীপলিত-বর্জ্জিত হইয়া পঞ্চশতবর্ষ জীবিত থাকিতে পারে। এই ঔষধ সেবনে পুরুষ হস্তীর ন্যায় বলশালী হয়। উক্ত ঔষধ পুষ্যানক্ষত্রে সেবন করিলে মানব শ্রুতিধর হইতে পারে। ১১-১৪

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগ কথন নামক একনবত্যধিক-
শততম অধ্যায় সমাপ্ত। ১৯১।

---

### দ্বিনবত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—ব্রণমধ্যে ঘৃতপূরণ করিয়া রাখিলে শীঘ্র সেই ক্ষত নাশ পায়।

---

১। ষণ্মাসমেকং মাসমিতি পাঠান্তরম্। ২। গৃহীত্বা বৈ তচ্চূর্ণম্।

কল্কং লাঙ্গলিকামূলং হিজ্জলস্য তথৈব চ। তেন ব্রণমুখং লিপ্তং শল্যো নিঃসরতি ক্ষণাৎ।
চিরকালপ্রবিষ্টোঽপি তেন মার্গেণ শঙ্কর ॥ ২

বালমূলং মেষশৃঙ্গী-মূলং বা বারিঘর্ষিতম্।
তেন লিপ্তং চিরং জাতং নাড়ীব্রণং প্রশাম্যতি ॥ ৩

মাহিষদধিযুক্তেন জগ্ধং কোদ্রবতণ্ডুলম্। কদম্বমূলস্য বৈ চূর্ণং দগ্ধং নাড়ীব্রণাপহম্ ॥ ৪

ব্রহ্মযষ্টিফলং পিষ্টং বারিণা তেন লেপিতম্।
তেন যুক্তং রক্তদোষঃ প্রশমেতি ন সংশয়ঃ ॥ ৫

যবক্ষারং বিড়ঙ্গঞ্চ গজপাষাণমেব চ। শুণ্ঠিরেভিঃ কৃতং চূর্ণং ভাবিতং রুধিরেণ বৈ।
কৃকলাসস্য তল্লিপ্তং বিদ্রধিং নাশয়েদ্ধ্রুবম্ ॥ ৬
শোভাঞ্জনস্য মূলঞ্চ অতসীলশুনা সহ। গৌরসর্ষপযুক্তানি সর্ব্বাণ্যেতানি শঙ্কর।
পিষ্ট্বাম্লমস্তকেন গ্রন্থিকং নাশয়েদ্ধ্রুবম্ ॥ ৭
শ্বেতাপরাজিতামূলং পিষ্টং তণ্ডুলবারিণা। তেন নস্যপ্রদানাৎ স্যাদ্ভূতগ্রহস্য বিদ্রবঃ।
অক্তাপুষ্পরসং বৈ সমরীচং শূলহৃৎ ॥ ৯
তুম্বরস্য বৈ হিঙ্গু নিম্বপত্রাণি চৈব যবাঃ। গৌরসর্ষপ এভিঃ স্যাল্লেপো কুষ্ঠহরঃ শিব ॥ ১০
গোরোচনা মরীচানি পিপ্পলী সৈন্ধবং মধু। অঞ্জনং কৃতমেভিঃ স্যাদ্ গ্রহভূতহরং শিব ॥ ১১

---

অপামার্গের মূল উভয় হস্তে মর্দ্দন করত সেই রস কর্ণস্থানে পূরণ করিলে রক্তস্রাব নিবারিত হয়। লাঙ্গলিকাবৃক্ষ ও হিজ্জলবৃক্ষের মূল একত্র পেষণ করিয়া ব্রণমুখে লেপন করিলে ব্রণমধ্যগত শল্যকণ্টকাদি বহির্গত হয়। ইহাতে চিরকাল প্রবিষ্ট শল্যও নিঃসারিত হইয়া থাকে। বালামূল ও মেষশৃঙ্গীর মূল জলে ঘর্ষণ করিয়া ব্রণে লেপ দিলে চিরকালীন নাড়ীব্রণ আরোগ্য হয়। কোদ্রবার মহিষদধির সহিত ভক্ষণপূর্ব্বক কদম্বমূলের মূল চূর্ণ করত ব্রণে প্রদান করিলে নাড়ীব্রণ শান্তি হয়। জলের সহিত ব্রহ্মযষ্টি ফলদ্বারা পেষণ করিয়া ব্রণস্থানে লেপন করিলে নিঃসংশয় রক্তদোষ প্রশান্ত হয়। যবক্ষার, বিড়ঙ্গ, গজপাষাণ ও শুণ্ঠী এই সমস্ত দ্রব্য চূর্ণ করিয়া কৃকলাসের রক্তদ্বারা ভাবনা দিবে। এই ঔষধ লেপন করিলে বিদ্রধিরোগ শান্ত হয়। ১-৬

সজিনার মূল, তিসি, রশুন, শ্বেতসর্ষপ এই সমস্ত দ্রব্য একত্র অম্লকাঞ্জির সহিত পেষণপূর্ব্বক লেপন করিলে গ্রন্থিকরোগ নাশ পায়। শ্বেতাপরাজিতার মূল তণ্ডুলোদকের সহিত পেষণপূর্ব্বক নস্যগ্রহণ করিলে ভূতোপদ্রব শান্তি হইয়া থাকে। অক্তপুষ্পের রস ও মরিচ একত্র পেষণপূর্ব্বক নস্যগ্রহণ করিলে শূলরোগ নিবারিত হয়। তাম্বরের খোলস, হিঙ্গু, নিম্বপত্র, যব, শ্বেতসর্ষপ, এই সকল একত্র পেষণপূর্ব্বক লেপন করিলে কুষ্ঠাবেশ দূর হয়। গোরোচনা, মরীচ, পিপ্পলী, সৈন্ধব, মধু, এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া অঞ্জন করিলে গ্রহভূতাদিদোষ শান্তি হয়। অম্বুজ ও লেবুকের পুষ্প একত্র করিয়া

যস্য লজ্জালুকামূলং দীয়তে চ করেণ তদা।
সার্দ্ধং স বৈরং সংযাতি পুমান্ স্ত্রী বা ন সংশয়ঃ ॥ ৮
পিষ্ট্বা ধবাম্বুতেনৈব পাঠামূলং পিবেত্তু যঃ।
সর্ব্বং বিষং বিনশ্যেত্ত নাত্র কার্য্যা বিচারণা ॥ ৯

শঙ্খোদকযুতং মূলং শিরীষস্য যথা তথা। শ্বেতচিত্রকমূলস্য রসস্য কর্ণপূরণাৎ।
কর্ণয়োঃ কামলাব্যাধি-নাশঃ স্যান্নাত্র সংশয়ঃ ॥ ১০

শ্বেতকোকিলাক্ষমূলং ছাগীক্ষীরেণ সংযুতম্।
ত্রিসপ্তাহেন বৈ পীতং ক্ষয়রোগং ক্ষয়ং নয়েৎ ॥ ১১

নারিকেলস্য বা পুষ্পং ছাগীক্ষীরেণ সংযুতম্। পিবেত্ত্রিদিবসং তস্য বাতরক্তো বিনশ্যতি ॥ ১২
কুর্য্যাৎ সুবর্ণমাকূলং মালেন সুগবাহকম্। কণ্ঠবদ্ধং আহ্নিকাদি-গ্রহভূতবিনাশনম্ ॥ ১৩
পুষ্যে শ্বেতগুঞ্জায়া গৃহীতং মূলমুত্তমম্। মুখে তু নিহিতং কস্য হরেন্নানাবিষং বহু ॥ ১৪
হস্তে বদ্ধং কাণ্ডমূলং কণ্ঠে বদ্ধং গ্রহাদিনুৎ। কৃষ্ণায়াঞ্চ চতুর্দ্দশ্যাং কটিবদ্ধং সমাহৃতম্।
সিংহাদিশ্বাপদাদ্ভীতিং হরেত্ত নীললোহিত ॥ ১৫
বিষ্ণুক্রান্তামূলমীশ কর্ণবদ্ধং ধারয়েৎ। পট্টসূত্রেণ কুণ্ডলং মকরাদিভয়ং ন বৈ ॥ ১৬

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বৈদ্যশাস্ত্রং নাম
ত্রিনবত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৯৩ ॥

---

ধারণ করিলে ঐকাহিকজ্বর নাশ পায়। ঐ মূল বাসিজলের সহিত পান করিলে সর্ব্ববিধ বিষদোষ হরণ করে। স্ত্রী কিম্বা পুরুষ যাহার হস্তে স্বীয় হস্তের সহিত লজ্জালুলতার মূলপ্রদান করা যায়, তাহাদিগের মধ্যে মহান্ বৈরভাব হইয়া থাকে। আকনাদির মূল পেষণ করিয়া ধবাম্বুর সহিত পান করিলে সর্ব্বপ্রকার বিষবিনাশ হয়, ইহার অন্যথা হয় না। শিরীষবৃক্ষের মূল বাসিজলের সহিত পান করিলেও বিষদোষ নাশ পায়। শ্বেতচিতার মূলের রস কর্ণে পূরণ করিলে কামলারোগ বিনষ্ট হয়, সন্দেহ নাই। ৮-১০

শ্বেত কুলেখাড়ার মূল ছাগীদুগ্ধের সহিত পান করিলে তিন সপ্তাহ মধ্যে ক্ষয়রোগ নাশ পায়। নারিকেল পুষ্প ছাগীদুগ্ধের সহিত পান করিলে ত্রিদিনে বাতরক্ত রোগ নষ্ট হয়। সুবর্ণমাকুল মালার মধ্যে করিয়া কণ্ঠে ধারণ করিলে আহ্নিক জ্বর ও গ্রহভূতাদিদোষ নাশ পায়। শ্বেতগুঞ্জার মূল পুষ্যানক্ষত্রে তুলিয়া ধারণ করিলে সর্ব্বপ্রকার বিষ বিনষ্ট হয়। শ্বেতগুঞ্জার মূল হাতে বা কণ্ঠে ধারণ করিলে গ্রহদোষাদি নিবারণ হয়। ঐ মূল কৃষ্ণচতুর্দ্দশীতে আহরণ করিয়া কটিতে ধারণ করিলে সিংহাদি হিংস্রজন্তুর ভয় নিবৃত্তি পাইয়া থাকে। অপরাজিতার মূল পট্টসূত্রদ্বারা কর্ণে ধারণ করিলে মকরাদি জলজন্তুর ভয় থাকে না। ১১-১৬

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বৈদ্যশাস্ত্র নামক ত্রিনবত্যধিক শততম অধ্যায় সমাপ্ত ॥ ১৯৩ ॥

# চতুর্নবত্যধিকশততমোঽধ্যায়ঃ

### হরিরুবাচ

অপরাজিতায়া মূলঞ্চ গোমূত্রেণ সমন্বিতম্। পীতঞ্চাপি হরত্যেব গণ্ডমালাং ন সংশয়ঃ ॥ ১
অথেন্দ্রবারুণীমূলং বিধিনা পীতমীশ্বর। জিঙ্গিত্বেগ্রসকং[1] কৃত্বা শুকশিম্বা সমন্বিতম্।
শীতোদকেন তন্নস্যো বাহু-গ্রীবাব্যথাং হরেৎ ॥ ২
মাহিষং নবনীতঞ্চ অশ্বগন্ধা চ পিপ্পলী। বচা-কুষ্ঠদ্বয়ং লেপো লিঙ্গস্রোতঃস্তনার্ত্তিহৃৎ ॥ ৩
কুষ্ঠ-নাগবলাচূর্ণং নবনীতসমন্বিতম্। তল্লেপো যুবতীনাঞ্চ কুর্য্যান্মনোহরং স্তনম্ ॥ ৪
ইন্দ্রবারুণিকামূলং যস্য নাম্না সমুদ্ধৃতঃ। নিক্ষিপ্যতে সমুৎপাট্য তস্য প্লীহা বিনশ্যতি ॥ ৫
শ্বেতপুনর্নবায়াঃ তৎকালং মূলং তণ্ডুলবারিণা। পীতং বিদ্রধিনুৎ স্যাত্তু নাত্র কার্য্যা বিচারণা ॥ ৬
কদলীপত্রক্ষারস্য পানীয়েন প্রপাচিতম্। তস্যাদনাচ্চ নশ্যন্তি উদরব্যাধয়োঽখিলাঃ ॥ ৭
কদল্যা মূলমাদায় গুড়াজ্যেন সমন্বিতম্। অগ্নিনা পাচিতং ভক্ষ্যমুদরস্থক্রিমীন্ হরেৎ ॥ ৮
নিত্যং নিম্বদলানাঞ্চ চূর্ণমামলকস্য চ। ঋতুত্রয়ে ভক্ষয়েত্তস্য কুষ্ঠং বিনশ্যতি ॥ ৯
হরীতকী ত্রিকটুকং হরিদ্রা সিতসর্ষপাঃ। সোমরাজ্যাস্ত বীজানি[2] করঞ্জস্য চ সৈন্ধবম্।
গোমূত্রপিষ্টান্যেতানি কুষ্ঠরোগহরাণি বৈ ॥ ১০
একশ্চ ত্রিফলাভাগস্তথা ভাগদ্বয়ং শিব। সোমরাজস্য বীজানাং ভক্ষং পথ্যায়াঃ সকুষ্ঠনুৎ ॥ ১১

---

হরি বলিলেন,—অপরাজিতার মূল গোমূত্রের সহিত পান করিলে গণ্ডমালারোগ হরণ করে, সংশয় নাই। রাখালশশার মূল, জিঙ্গার রস, শুকশিম্বী এই সমস্ত একত্র শীতলজলের সহিত পেষণ করিয়া পান বা নস্যগ্রহণ করিলে বাহু ও গ্রীবার ব্যথা হরণ করে। মাহিষ নবনীত, অশ্বগন্ধা, পিপ্পলী, বচ, কুড় এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া লিঙ্গ, শিরা ও স্তনগত রোগ নাশ পায়। গোরক্ষচাকুলিয়া ও কুড় এই দুই দ্রব্য চূর্ণ করিয়া নবনীতের সহিত লেপন করিলে যুবতীদিগের স্তন, অতিমনোরম হয়। ১-৪

যাহার নামে রাখালশশার মূল উৎপাটন করিয়া দূরে নিক্ষেপ করা যায়, তাহার প্লীহারোগ নাশ পায়। শ্বেতপুনর্নবার মূল তণ্ডুলোদকের সহিত পান করিলে বিদ্রধিরোগ নষ্ট হয়, ইহার অন্যথা হয় না। কদলীপত্রের ক্ষার জলে সিদ্ধ করিয়া পান করিলে সর্ব্বপ্রকার উদররোগ নাশ পায়। কদলীর মূল, গুড় ও ঘৃত একত্র অগ্নিপক্ক করিয়া ভক্ষণ করিলে উদরস্থ ক্রিমি হরণ করে। প্রতিদিন ঋতুত্রয়ে নিম্বপত্র আমলকীচূর্ণ ভক্ষণ করিলে তাহার সর্ব্ববিধ কুষ্ঠরোগ অপনীত হয়। ৫-১০

ত্রিফলা একভাগ ও সোমরাজীবীজ দুইভাগ হরিতকীর সহিত ভক্ষণ করিলে দদ্রু ও

---

১। জিঙ্গিন্যা রসকং। ২। মূলানীতি বা পাঠঃ।

অম্লতক্রং সগোমূত্রং ক্বথিতং লবণান্বিতম্ ।
কাংস্যঘৃষ্টং খরং লেপাৎ কুষ্ঠরোগবিনাশনম্ ॥ ১২
হরিদ্রা হরিতালঞ্চ দূর্ব্বাগোমূত্রসৈন্ধবম্ ।
খরং লেপো হন্তি দদ্রুং পামামেব গরং তথা ॥ ১৩
সোমরাজ্যা বীজানি নবনীতযুতানি চ । মধুনালোড়িতানি স্যুঃ শুক্লকুষ্ঠহরাণি বৈ ।
তক্রাশনপথ্যো হ্যত্র নাত্র কার্য্যা বিচারণা ॥ ১৪
শ্বেতাপরাজিতামূলং বর্ত্তিকাম্ল বারিণা । তল্লেপো হ্যত্র মাসেন শুক্লকুষ্ঠবিনাশনঃ ॥ ১৫
মাহিষং নবনীতঞ্চ সিন্দূরঞ্চ মরীচকম্ । পামা বিলেপনাদ্ধন্যেদ্দুর্ণামা বৃষভধ্বজ ॥ ১৬
বিষ্ণুক্রান্তারীমূলং পয়ঃ ক্ষীরেণ সংযুতম্ ।
ভক্ষিতং শ্লেষ্মপিত্তস্য বিনাশকরমৌষধম্ ॥ ১৭
মূলকস্য তু বীজানি অপামার্গরসেন বৈ । পিষ্টানি তেন লেপেন সিহ্লিকা হন্ত নশ্যতি ।
কদলীক্ষারসংযুক্তহরিদ্রা সিহ্লিকাপহা ॥ ১৮
রম্ভাপামার্গয়োঃ ক্ষার এরণ্ডতৈলমিশ্রিতঃ । তদভ্যঙ্গাদ্ধাদেব সদ্যঃ সিধ্ম বিনশ্যতি ॥ ১৯
কুষ্মাণ্ডলতাক্ষারশ্চ সগোমূত্রশ্চ তত্ত্বতঃ[1] । জলপিষ্টা হরিদ্রা চ সিদ্ধা মন্দানলেন হি ॥ ২০
মাহিষেণ পুরীষেণ বেষ্টিতা বৃষভধ্বজ । অস্যা উদ্বর্ত্তনং কুর্য্যাদঙ্গসৌষ্ঠবমীশ্বর ॥ ২১

---

নষ্ট হয়। অম্লতক্র ও গোমূত্র একত্র ক্বাথ করিয়া লবণের সহিত কাংস্যপাত্রে ঘর্ষণ করিয়া তাহা কুষ্ঠরোগ নাশ পায়। হরিদ্রা, হরিতাল, দূর্ব্বা, গোমূত্র ও সৈন্ধব এই সমস্ত দ্রব্য একত্র পেষণ করিয়া লেপন করিলে দদ্রু, পামা ও বিষরোগ নষ্ট হয়। সোমরাজীবীজ, নবনীত ও মধুর সহিত ভক্ষণ করিলে শুক্লকুষ্ঠ ( শ্বিত্ররোগ ) নাশ পায়। এই ঔষধ সেবন-সময়ে তক্রের সহিত অন্নপথ্য করিবে, ইহার অন্যথা করিবে না। অপরাজিতার মূল কাঞ্জির রসের সহিত পেষণ করিয়া বর্ত্তি প্রস্তুত করিবে। এই বর্ত্তি ঘর্ষণ করিয়া লেপ দিলে একমাসমধ্যে শ্বেতকুষ্ঠ নাশ পায়। ১২-১৫

মাহিষ নবনীত, সিন্দূর, মরিচ এই সমস্ত দ্রব্য একত্র পেষণপূর্ব্বক লেপন করিলে পামা ও দুর্ণামারোগ নষ্ট হয়। শুক্লাপারাজীমূল দুগ্ধের সহিত পান করিবে। ইহাতে শ্লেষ্মপিত্ত নাশ পায়। মূলার বীজ অপামার্গের রসে পেষণপূর্ব্বক লেপন করিলে সিহ্লিকারোগ বিনষ্ট হয়। কদলীর ক্ষার ও হরিদ্রা এই দুই দ্রব্য একত্র সেবন করিলে সিহ্লিকারোগ নাশ পায়। রম্ভা ও অপামার্গের ক্ষার এরণ্ডতৈলের সহিত মিশ্রিত করিয়া গাত্রে অভ্যঙ্গ করিলে তৎক্ষণাৎ সিধ্মরোগ নষ্ট হয়। গোমূত্রপিষ্ট কুষ্মাণ্ডলতার ক্ষার ও জলপিষ্ট হরিদ্রা এই দুই দ্রব্য মন্দাগ্নিতে পাক করিয়া মহিষবিষ্ঠাদ্বারা বেষ্টন করিয়া রাখিবে। এই ঔষধদ্বারা গাত্রে উদ্বর্ত্তন করিলে অঙ্গসৌষ্ঠব বৃদ্ধি পায়। ১৬-২১

---

১। তত্ত্বতঃ।

তিলসর্ষপসংযুক্তং হরিদ্রাদ্বয়কুষ্ঠকম্। তেনোদ্বর্ত্তিতদেহঃ স্যাদ্দুর্গন্ধঃ[1] সুরভিঃ পুমান্ ॥ ২২
মনোহরশ্চানুদিনং দূর্ব্বাণাং কাকজঙ্ঘয়া। অর্জ্জুনস্য তু পুষ্পাণি জম্বুপত্রযুতানি চ।
সলোধ্রাণি চ তল্লেপো দেহদুর্গন্ধতাং হরেৎ ॥ ২৩

সূক্ষ্মং লোধ্রভবৈর্নীরৈশ্চূর্ণঞ্চ কনকস্য চ।
তেনোদ্বর্ত্তিতদেহস্য ন স্যাদ্ গ্রীষ্মপ্রবাধনম্ ॥ ২৪
ছুছুন্দরীবসি সেকশ্চ ঘর্ম্মদোষশ্চ নশ্যতি।
কাকজঙ্ঘোদ্বর্ত্তনন্তু অঙ্গরাগকরং ভবেৎ ॥ ২৫

যষ্টিমধু শর্করা চ বাসকস্য রসো মধু। এতৎ পীতং রক্তপিত্ত-কামলা-পাণ্ডুরোগনুৎ ॥ ২৬

রক্তপিত্তং হরেৎ পীতো বাসকস্য রসো মধু।
প্রাতঃকালে তোয়পানাৎ পীনসং দারুণং হরেৎ ॥ ২৭
বিভীতকস্য বৈ চূর্ণং পিপ্পল্যাঃ সৈন্ধবস্য চ।
পীতং সকাঞ্জিকং হন্তি স্বরভেদং মহেশ্বর ॥ ২৮
চূর্ণমামলকং সেব্যং পীতং পয্যপয়োঽন্বিতম্।
মনঃশিলা বলামূলং কোলপর্ণঞ্চ গুগ্গুলুঃ ॥ ২৯

জাতিপত্রং কোলপত্রং তথা চৈব মনঃশিলা। এভিশ্চৈব কৃতা বর্ত্তির্ধূমার্থো মহেশ্বর।
ধূমপানং কাসহরং নাত্র কার্য্যা বিচারণা ॥ ৩০

---

তিল, সর্ষপ, হরিদ্রা দারুহরিদ্রা ও কুড় এই সমস্ত দ্রব্য একত্র পেষণপূর্ব্বক গাত্রোদ্বর্ত্তন করিলে যাহার গাত্রে অতিশয় দুর্গন্ধ, সেও অতি সুগন্ধযুক্ত হয়। দূর্ব্বা, কাকজঙ্ঘা, অর্জ্জুনপুষ্প, জামের পাতা ও লোধ এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া অঙ্গলেপন করিলে তাহার গাত্রদুর্গন্ধ নাশ হয়; দিন দিন তাহার শরীর মনোরম কান্তি ধারণ করে। ধুতুরার চূর্ণ লোধের কাথে পেষণ করিয়া গাত্রোদ্বর্ত্তন করিলে তাহার শরীরে গ্রীষ্ম বাধা দিতে পারে না। ছুছুন্দরী দ্বারা গাত্রে সেক করিলে ঘর্ম্মদোষশান্তি হয়। কাকজঙ্ঘা দ্বারা গাত্রোদ্বর্ত্তন করিলে শরীরের সমধিক কান্তি বৃদ্ধি পায়। যষ্টিমধু, শর্করা, বাসকের রস ও মধু এই সমস্ত একত্র পান করিলে রক্ত, কমলা ও পাণ্ডুরোগ নাশ পাইয়া থাকে। বাসকের রস ও মধু পান করিলে রক্তপিত্তরোগ দূরীভূত হয়। প্রাতঃকালে জলপান করিলে দারুণ পীনসরোগ নিবারিত হয়। ২২-২৭

বহেড়া, পিপ্পলী ও সৈন্ধব একত্র চূর্ণ করত কাঁজির সহিত পান করিলে স্বরভঙ্গ রোগ নিবারিত হয়। আমলকীর চূর্ণ, মনঃশিলা, বেড়েলামূল, বদরীপত্র, গুগ্গুলু, এই সমস্ত পয়োঘৃতের সহিত পান করিলেও স্বরভঙ্গরোগ বিনাশ পায়। জাতীপত্র, বদরীপত্র এবং মনঃশিলা এই সকল দ্রব্য একত্র পেষণ করিয়া বর্ত্তি প্রস্তুত করিবে। এই বর্ত্তি

১। স্যাদ্ দুর্গন্ধঃ।

ত্রিফলা-পিপ্পলীচূর্ণং ভক্ষিতং মধুনা যুতম্ ।
ভোজনাদৌ হি সমধু পিপাসাজ্বরজিৎ ভবেৎ ॥ ৩১
বিল্বমূলস্য সমধু গুড়ূচীক্বথিতং জলম্ । পীতং হরেচ্চ ত্রিবিধং ছর্দ্দিং নৈবাত্র সংশয়ঃ ।
পীতা দূর্ব্বা হরেচ্ছর্দ্দিং ক্ষিপ্রং পিষ্টা তণ্ডুলবারিণা ॥ ৩২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানারোগহরকথনং নাম
চতুর্নবত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৯৪ ॥

---

## পঞ্চনবত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

পুনর্নবায়া মূলন্তু পুষ্যে সমাহৃতম্ । বারিপীতং তস্য পার্শ্বে ভবেন্নু ন পন্নগাঃ ॥ ১
তার্ক্ষ্যমূর্ত্তিং ধরেদ্ যো বৈ তক্ষকদন্তনির্ম্মিতাম্ ।
ন সর্পৈর্দ্দশ্যতে যাবজ্জীবং বৃষধ্বজ ॥ ২
পিবেচ্ছ্বেতার্কমূলং যঃ পুষ্যার্কে কৃত বারিণা ।
তস্মিন্ পার্শ্বগৃহে ন পন্নগাঃ স্যুর্নাত্র সংশয়ঃ ॥ ৩

---

যজ্ঞীকাষ্ঠের অগ্নিতে নিক্ষেপপূর্ব্বক সেই ধূমপান করিলে কাসরোগ হরণ করে; ইহার অন্যথা হয় না। ত্রিফলা ও পিপ্পলী চূর্ণ করিয়া মধুর সহিত ভোজনের আদিতে পান করিলে পিপাসা ও জ্বরশান্তি হয়। বিল্বমূল ও গুড়ূচীর কাথ করিয়া মধুর সহিত পান করিলে ত্রিবিধ ছর্দ্দি ( বমিরোগ ) বিনাশ পায়। দূর্ব্বা তণ্ডুলোদকের সহিত পেষণ করিয়া পান করিলে ছর্দ্দিরোগ নিবারিত হয়। ২৮–৩২

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানা রোগহরণ নামক চতুর্নবত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৯৪।

---

### পঞ্চনবত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—পুনর্নবার মূল পুষ্যানক্ষত্রে আহরণপূর্ব্বক জলের সহিত পান করিলে তাহার নিকটে অথবা গৃহে সর্প থাকিতে পারে না। তক্ষকের দন্তদ্বারা গরুড়ের প্রতিমূর্তি করিয়া ধারণ করিলে যাবজ্জীবন তাহাকে সর্পে দংশন করিতে পারে না। শ্বেতার্কের মূল পুষ্যানক্ষত্রে আহরণ করিয়া জলের সহিত পান করিলে তাহার নিকট সর্পের ভয়

কুসুম্ভং কুঙ্কুমঞ্চৈব হরিতালং মনঃশিলা। করঞ্জং শিগ্রিকঞ্চৈব অর্কমূলঞ্চ শঙ্কর।
বিষং লূতাং বিনশ্যেত এতেষাং তু পানাচ্ছিব ॥ ১৫
দীপতৈলপ্রদানাচ্চ দংশৈর্বৃশ্চিককৈঃ¹ শিব। বর্দ্ধুকবিষং নশ্যেৎ তথা বৈ নাত্র সংশয়ঃ ॥ ১৬
দংশস্থানং বৃশ্চিকস্য রুদ্র গুগ্গুলুধূপিতম্। বিষং নশ্যেত্ততো রুদ্র নাত্র কার্য্যা বিচারণা ॥ ১৭
অঙ্কোঠপত্রধূপেন নশ্যেন্মূষিকজং বিষম্ ॥ ১৮
নাগেশ্বর-মরীচানি শুণ্ঠী তগরপাদিকা। নশ্যেন্মধুমক্ষিকায়া এতেষাং লেপতো বিষম্।
শতপুষ্পা সৈন্ধবঞ্চ ঘৃতাক্তং বা তেন লেপয়েৎ ॥ ১৯
শিরীষস্য তু বীজং বৈ সিদ্ধং ক্ষীরেণ মর্দ্দিতম্। তল্লেপেন মহাদেব নশ্যেন্মূষিকজং² বিষম্।
অগ্নিতাপঃ শীতবারিসেকৌ তথা দর্দ্দুরজং বিষম্ ॥ ২০
মধুরাম্লরসমিশ্রং ক্ষীরাজ্যগুড়পানতঃ। শুনাং বিষং বিনশ্যেত শশাঙ্ককৃতশেখর ॥ ২১
বটনিম্বশমীনাঞ্চ বল্কলৈঃ কথিতং জলম্। তৎসেকান্মুখদন্তানাং নশ্যেদ্বৈ বিষবেদনা ॥ ২২
দেবদারু দেবদালো চ গৈরিকস্য চ লেপনাৎ। নাগেশ্বরো হরিদ্রে দ্বে তথা চৈব মঞ্জিষ্ঠিকা।
এভির্লেপাদ্বিনশ্যেত লূতাবিষমুমাপতে ॥ ২৩
করঞ্জস্য তু বীজানি অরুণচ্ছদমেব চ। তিলাশ্চ সর্ষপা হন্যুর্বিষং বৈ নাত্র সংশয়ঃ ॥ ২৪

---

নষ্ট হয়। কুসুম্ভ, কুঙ্কুম, হরিতাল, মনঃশিলা, করঞ্জ ও আকন্দের মূল এই সমস্ত পেষণ করিয়া পান করিলে বিষদোষ শান্তি হয়। ১৩-১৫

দংশস্থানে প্রদীপের তৈল লেপন করিলে কীটাদির দংশনজন্য বেদনা নাশ পায়। ইহাতে বর্দ্ধুকবিষও নাশ পাইয়া থাকে, সন্দেহ নাই। বৃশ্চিক-দষ্ট স্থান গুগ্গুলু দ্বারা ধূপিত করিলে সেই বিষ নষ্ট হয়; হে রুদ্র! ইহাতে সন্দেহ নাই। আঁকোড় বৃক্ষের পুষ্প আঘ্রাণে মূষিকদংশনজ বিষ বিনষ্ট হয়। মধুমক্ষিকা দংশন করিলে নাগেশ্বর, মরীচ, শুণ্ঠী ও তগরপাদিকা পেষণপূর্ব্বক দংশনে লেপ দিবে। ইহাতে দংশনের জ্বালা নিবারিত হয়। শুলফা ও সৈন্ধব একত্র পেষণ করিয়া ঘৃতসংযোগে লেপন করিবে, কিংবা শিরীষবীজ দুগ্ধের সহিত সিদ্ধ করিয়া মর্দ্দন করিবে। পরে তাহা দংশনস্থানে লেপন করিলে মূষিকদংশনজনিত বিষ নাশ পায়। অগ্নিজ্বালা কিংবা শীতলজলের সেক করিলে ভেকের বিষ নষ্ট হয়। ১৬-২০

হে শশাঙ্কশেখর! মধুরাম্ল রসের সহিত দুগ্ধ, ঘৃত ও গুড় মিশ্রিত করিয়া পান করিলে কুক্কুরবিষ নাশ পায়। বট, নিম্ব ও শমীবৃক্ষ ইহাদিগের বল্কলের ক্বাথজল দ্বারা সেক করিলে মুখ ও দন্তের বিষবেদনা নাশ পায়। দেবদারু, গেরিমাটি, নাগেশ্বর, হরিদ্রা, দারুহরিদ্রা ও মঞ্জিষ্ঠা এই সমস্ত দ্রব্য পেষণ করিয়া লেপ দিলে লূতা (মাকড়সা) বিষ নাশ পাইয়া থাকে। করঞ্জবীজ, অরুণবৃক্ষের পত্র, তিল ও সর্ষপ এই সমস্ত দ্রব্য নিশ্চয় বিষ বিনাশ করে।

---

১। দংশৈশ্চাকীটকৈঃ। ২। নশ্যেৎ কুক্কুরজং।

নীলী-পটোলমূলানি আজ্যানি তিলবারিণা।
পিষ্টান্যেষাং প্রলেপো বৈ জ্বালা-গর্দভরোগনুৎ ॥ ৬
পাঠামূলং রুদ্র পীতং পিষ্টং তণ্ডুলবারিণা। পাপরোগহরং স্যাচ্চ কুষ্ঠপানং তথৈব চ ॥ ৭
বাস্তোদকঞ্চ সমধু পীতমন্তর্গতস্য বৈ। পাপরোগস্য সন্তাপ-নিবৃত্তিং কুরুতে শিব ॥ ৮
ঘৃততুল্যা রুদ্র লাক্ষা পীতা ক্ষীরেণ বৈ সহ।
প্রদরং হরতে রোগং নাত্র কার্য্যা বিচারণা ॥ ৯
ব্রহ্মযষ্টি-ত্রিকটুকং চূর্ণং পীতং হরেচ্ছিব। তিলক্বাথেন সংযুক্তং রক্তগুল্মং স্ত্রিয়া হর ॥ ১০
কুসুমস্য নিবৃত্তস্য তরুণীনাং মহেশ্বর। রক্তোৎপলস্য বৈ কন্দং শর্করাতিলসংযুতম্।
পীতং সশর্করং স্ত্রীণাং বারয়েদ্গর্ভপাতনম্ ॥ ১১
রক্তস্রাবস্য নাশঃ স্যাচ্ছীতোদকনিষেবণাৎ ॥ ১২
পীতঞ্চ কাঞ্জিকং রুদ্র কথিতং শরপুঙ্খয়া। হিঙ্গুসৈন্ধবসংযুক্তং শীঘ্রং স্ত্রীণাং প্রসূতিকৃৎ।
মাতুলুঙ্গস্য বৈ মূলং কটিবদ্ধং প্রসূতিকৃৎ ॥ ১৩
অপামার্গস্য বৈ মূলং গর্ভবত্যাস্তু নামতঃ। উৎপাটিতাযানে সকলে পুত্রঃ স্যাদন্যথা সুতা ॥ ১৪
অপামার্গস্য বৈ মূলে নারীণাং শিরসি স্থিতে।
গর্ভশূলং বিনশ্যত্ত নাত্র কার্য্যা বিচারণা ॥ ১৫

---

নীলিবৃক্ষ ও পটোলমূল ঘৃত মিশ্রিত করিয়া তিলের ক্বাথের সহিত পেষণ করিবে ; ইহা দ্বারা প্রলেপ দিলে গাত্রজ্বালা নিবারণ হয়। হে রুদ্র! তণ্ডুলজল দ্বারা পেষণ করিয়া আমরুলের মূল পান করিলে অথবা ক্ষুক পান করিলে কুষ্ঠ নিবারণ হয়। হে শিব! মধুসহ বাসীজল পান করিলে অন্তর্গত পাপরোগের সন্তাপ বিনাশ করে। সমপরিমাণে ঘৃত ও লাক্ষা দুগ্ধসহ পান করিলে প্রদররোগ হরণ করে ; সন্দেহ নাই। ব্রহ্মযষ্টী ও ত্রিকটু সমপরিমাণে চূর্ণ করিয়া তিলক্বাথের সহিত পান করিলে নারীদিগের রক্তগুল্ম বিনাশ হয়। ৬-১০

হে মহেশ্বর! তরুণীদিগের রজঃ-প্রবৃত্তি নিবৃত্ত হইলে রক্ত উৎপলের মূল, শর্করা ও তিল একত্র মিলিত করিয়া তিনির শর্করাতের সহিত পান করিবে। ইহা দ্বারা গর্ভপাতও নিবারিত হয়। শীতল জল পান করিলে স্ত্রীদিগের রক্তস্রাব নিবারিত হয়। শরপুঙ্খার ক্বাথ কাঞ্জির সঙ্গে মিশাইয়া তাহাতে সৈন্ধব ও হিঙ্গু প্রক্ষেপ দিয়া পান করিবে তাহাতে সত্বর স্ত্রীদিগের প্রসব হয়। বাতাবী লেবুর শিকড় কটিদেশে বন্ধন করিলে রমণীদিগের সত্বর প্রসব হয়। গর্ভবতীর নামোচ্চারণপূর্ব্বক অপামার্গের মূল উৎপাটন করিবে। একটানে যদি সম্পূর্ণ মূলটি উৎপাটন করিতে পারে, তবে পুত্র অন্যথা কন্যা সন্তান তৎক্ষণাৎ প্রসূত হয়। অপামার্গের মূল নারীগণের মস্তকে থাকিলে গর্ভশূল বিনষ্ট হয়, ইহাতে সন্দেহ নাই। ১১-১৫

কর্পূর-মদনফল-মধুকৈঃ পূরিতঃ শিব। যোনিঃ স্তব্ধা স্যাদ্ বৃদ্ধায়া যুবত্যাঃ কিং পুনর্ভব ॥ ১৬
যস্য বালস্য তিলকঃ কৃতো গোরোচনাখ্যয়া। শর্করা-ক্ষৌদ্রপানকং যস্য ন তস্য নির্ভয়ঃ।
বিষ-ভূত-গ্রহাদিভ্যো ব্যাধিভ্যো বালকঃ শিব ॥ ১৭

শঙ্খ-নাভি-বচা-কুষ্ঠ-লোহানাং ধারণং সদা।
বালানামুপসর্গেভ্যো রক্ষা রক্ষাকরং ভবেৎ ॥ ১৮

পলাশচূর্ণং সমধু গব্যাজ্যামলকান্বিতম্। সবিড়ঙ্গং পীতমাত্রং নরং কুর্য্যান্মহামতিম্ ॥ ১৯
মাসেনৈকেন মহাদেব জরা-মরণবর্জ্জিতঃ ॥ ২০

পলাশবীজং সঘৃতং তিল-মধ্বন্বিতং সমম্।
সপ্তাহং ভক্ষিতং রুদ্র জরাং নয়তি সংক্ষয়ম্ ॥ ২১
রুদ্রামলকচূর্ণং বৈ মধু-তৈল-ঘৃতান্বিতম্।
ভক্ত্বা মাসং যুবা স্যাচ্চ নরো বাগীশ্বরো ভবেৎ ॥ ২২

শিবামলকচূর্ণং বৈ মধুনা উদকেন বা। বলানি কুর্য্যান্নাশায় প্রত্যূষে ভক্ষিতং শিব ॥ ২৩
কুষ্ঠচূর্ণং সাজ্য-মধু প্রাতর্ভক্ষ্য ভবেন্নরঃ। সাক্ষাৎ সুরভিদেহো বৈ জীবেদ্বর্ষসহস্রকম্ ॥ ২৪
মাষস্য বিদলানেব বিতুষাণি মহেশ্বর। ঘৃতভাবিততপ্তানি পয়সা সাধিতানি বৈ ॥ ২৫

সমধ্বাজ্যপয়োভিশ্চ ভক্ষয়িত্বা চ কাময়েৎ।
স্ত্রীণাং শতং মহাদেব তৎক্ষণান্নাত্র সংশয়ঃ ॥ ২৬

---

হে শিব! কর্পূর, মদন ফল ও মধুক একত্র চূর্ণ করিয়া পূরণ করিলে বৃদ্ধা রমণীরও বরাঙ্গ সঙ্কোচ হয়; যুবতীদিগের কথা আর কি বলিব? যে বালকের ললাটে গোরোচনা দ্বারা তিলক দিয়া শর্করা ও ক্ষৌদ্র মিলিত করিয়া পান করান হয়, সেই বালকের গ্রহভূত বিষ ব্যাধি প্রভৃতি কোন প্রকার ভয় থাকে না। শঙ্খ, মৃগনাভি, বচ, কুড়, লৌহ, এই সকল দ্রব্য নিয়ত ধারণ করা কর্তব্য, বালকগণের পক্ষে ইহা উত্তম রক্ষা। পলাশচূর্ণ, আমলকী, বিড়ঙ্গ ইহার সহিত গব্য ঘৃত ও মধু মিশ্রিত করিয়া পান করিলে মানব অল্পদিন মধ্যেই মহামতি ( মেধাবী ) হইতে পারে। হে মহাদেব! উক্ত ঔষধ একমাস কাল ব্যবহার করিলে মনুষ্য জরা-মরণ-বর্জ্জিত হইয়া থাকে। ১৬-২০

সমপরিমাণে পলাশবীজ, তিল, ঘৃত ও মধু এই কয়েকটি দ্রব্য সপ্তাহকাল ভক্ষণ করিলে জরা ক্ষয় পায়। আমলকীচূর্ণ, মধু, তৈল, ঘৃত একত্র মিলিত করিয়া একমাস কাল ভক্ষণ করিলে মনুষ্যের যৌবন স্থির থাকে; এই ঔষধে মনুষ্য বাগীশ্বর তুল্য হইতে পারে। মধু ও জলের সহিত আমলকী ও হরীতকী সমপরিমাণে চূর্ণ করিয়া প্রত্যূষে ভক্ষণ করিলে মনুষ্যের বলবৃদ্ধি ও পলিতরোগ বিনাশ হয়। কুষ্ঠচূর্ণ ঘৃত-মধু সহযোগে প্রাতঃকালে ভক্ষণ করিলে মনুষ্য দেবতার ন্যায় মূর্তি-দেহধারী হইয়া দুইশত বৎসর জীবিত থাকিতে পারে। মাষকলাই দাইল তুষহীন করিয়া ঘৃত দ্বারা ভাবিত করত তপ্ত করিয়া দুগ্ধ দ্বারা পাক

রসগন্ধকতৈলেন মর্দনেন লেপো ভবেৎ ।
ত্রিফলোদকসংযুক্তো বলকৃল্লেপনাদ্ভবেৎ ॥ ২৭
ভুক্তং বিতুষমাষৈস্ত শিবাবীজৈশ্চ মাহিষম্ । অপামার্গস্য তৈলেন পীতং স্ত্রীশতকামকৃৎ ॥ ২৮

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নাম ষণ্ণবত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৯৬ ॥

---

## সপ্তনবত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

যা গৌর্ন ঘ্নতি স্বকং বৎসং তস্যা দেয়ং স্বকং পয়ঃ ।
লবণেন সমাযুক্তং তস্যা বৎসঃ প্রিয়ো ভবেৎ ॥ ১
কুক্কুরাস্থি কণ্ঠবদ্ধং হি মহিষীণাং গবাং তথা ।
কৃমিজালং পাতয়তি সকলং নাত্র সংশয়ঃ ॥ ২
গোক্ষুরনাড়িনাশঃ স্যাৎ গুঞ্জামূলস্য তক্রপাৎ ॥ ৩

---

করিবে, পরে মধু ঘৃত ও দুগ্ধসহ ভক্ষণ করিয়া তৎক্ষণাৎ শত কামিনী কামনা করিতে পারে ; হে মহাদেব ! ইহাতে সন্দেহ নাই । ২১-২৬

রস ও গন্ধক একত্র এবং তৈলসহ ত্রিফলার রসে মর্দন করিয়া লেপন করিবে । ইহা অত্যন্ত বলকারক । তুষহীন মাষকলাই এবং শিবাবীজ একত্র দুগ্ধসহ পাক করিবে, পরে তাহা অপামার্গ-তৈলের সহিত পান করিবে । ইহাতে মানব শত রমণীর কামপূরণে সমর্থ হয় । ২৭-২৮

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক ষণ্ণবত্যধিক শততম অধ্যায় সমাপ্ত । ১৯৬ ।

---

### সপ্তনবত্যধিক শততম অধ্যায়

হরি বলিলেন,—যে গাভী নিজ বৎসকে দ্বেষ করে, তাহাকে তাহার স্বকীয় দুগ্ধে লবণ মিশ্রিত করিয়া পান করাইবে ; ইহাতে বৎস তাহার প্রিয় হইবে । গো-মহিষগণের কণ্ঠে কুক্কুরের অস্থি বন্ধন করিয়া দিলে তাহাদিগের দেহের সমস্ত ক্রিমি পতিত হয় । কুঁচের মূল

অর্কপত্রস্য রসং করেণ মর্দ্দিতং শিব ।
চতুষ্পাদ-দ্বিপদয়োঃ কৃমিজালং নিপাতয়েৎ ॥ ৪
ব্রণশ্চ শময়েত্তৈলং ভল্লাতঃ পূরণাৎ তথা ।
পশুমূত্রস্য বৈ পানং গো-মহিষ্যাময়মর্দ্দনম্ ॥ ৫
মসূরং শালিধান্যং পীতং তক্রেণ মর্দ্দিতম্ ।
ক্ষীরে গোমহিষ্যৈব গোঃ পুংসশ্চ স্থিরং ভবেৎ ॥ ৬
পত্রঞ্চ শরপুঙ্খায়া দত্তং সলবণং শিব ।
বারিস্ফোটং হয়ানাঞ্চ কেশরাণাং বিনাশয়েৎ ॥ ৭
ঘৃতকুমারীপত্রমেব দত্তং সলবণং হর ।
তুরঙ্গ-কেশরাণাং কণ্ডূর্নশ্যেন্ন সংশয়ঃ ॥ ৮

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নাম
সপ্তনবত্যধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১৯৭ ॥

---

ভক্ষণ করাইলে গো-মহিষাদি পশুগণের শরীরস্থ গোক্ষুর কীটপাত হয়। বরুণ ফলের রস হস্তে মর্দন করিয়া প্রয়োগ করিলে চতুষ্পদ দ্বিপদ সমস্ত প্রাণীর শরীরস্থ কৃমিজাল বিনষ্ট হয়। ১-৪

ভল্লাতক তৈল দ্বারা পূরণ করিলে পশুদিগের শরীরের ক্ষত ব্রণ প্রশমিত হয়। পশুমূত্র পান করাইলে গো-মহিষাদি পশুর নানাবিধ রোগ বিনষ্ট হয়। শালিধান্য ও মসূর একত্র ঘোলের সহিত পেষণ করিয়া পান করাইবে। ইহাতে গো-মহিষাদি পশুর সবিশেষ পুষ্টি হয়, স্ত্রী পশুদিগের দুগ্ধ বৃদ্ধি হয়। হে শিব ! শরপুঙ্খার পত্র, বনকোটা, অশ্বখণ্ডা এই সমস্ত দ্রব্যের সহিত লবণ মিশ্রিত করিয়া খাইতে দিবে। ইহাতে কেশরজাত কীট বিনষ্ট হয়। হে হর ! ঘৃতকুমারীপত্র লবণের সহিত খাওয়াইলে তুরঙ্গগণের কেশরস্থ কণ্ডূ বিনাশ পায়, ইহাতে সংশয় নাই। ৫-৮

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক সপ্তনবত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত ॥ ১৯৭ ॥

# অষ্টনবত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

চিত্রকস্যাষ্টভাগানি গুড়স্য চ ষোড়শ।
শুণ্ঠ্যাশ্চত্বারি ভাগানি মরীচানাং দ্বয়ং তথা॥১
ত্রিতয়ং পিপ্পলীমূলং বিড়ঙ্গানাং চতুষ্টয়ম্।
অষ্টৌ মুষলিকাভাগাস্ত্রিফলায়াশ্চতুষ্টয়ম্॥২
দ্বিগুণেন গুড়েনৈষাং মোদকানি হি কারয়েৎ।
তদ্ভক্ষণমজীর্ণং হি পাণ্ডুরোগঞ্চ কামলাম্।
অতিসারাগ্নিমান্দ্যং প্লীহানঞ্চৈব নিবারয়েৎ॥৩

বিল্বাগ্নিমন্থঃ শ্যোনাকঃ পাটলা পারিভদ্রকঃ। প্রসারণ্যশ্বগন্ধা চ বৃহতী কণ্টকারিকা॥৪
বলা চাতিবলা রাস্না শ্বদংষ্ট্রা চ পুনর্নবা। এরণ্ডঃ শারিবা পর্ণী গুড়ূচী কপিকচ্ছুকা॥৫

এষাং দশ পলান্ ভাগান্ ক্বাথয়েজ্জলেঽমলে।
তেন পাদাবশেষেণ তৈলপাত্রং বিপাচয়েৎ॥৬
আজং বা যদি বা গব্যং ক্ষীরং দত্ত্বা চতুর্গুণম্।
শতাবরীং সৈন্ধবঞ্চ তৈলতুল্যং প্রদাপয়েৎ॥৭

দ্রব্যাণি যানি পেষ্যাণি তানি বক্ষ্যামি শঙ্কর। শতপুষ্পা দেবদারু বলা পর্ণী বচাগুরু॥৮
কুষ্ঠং মাংসী সৈন্ধবঞ্চ পলমেকং পুনর্নবা। পানে নস্যে তথাভ্যঙ্গে তৈলমেতৎ প্রদাপয়েৎ॥৯

---

হরি বলিলেন,—চিতা আটভাগ, গুড় ষোলভাগ, শুঠী চারিভাগ, মরীচ দুইভাগ, পিপ্পলী-মূল তিনভাগ, বিড়ঙ্গ চারিভাগ, এই সমস্ত দ্রব্যের দ্বিগুণ পরিমাণে গুড় মিশ্রিত করিয়া মোদক প্রস্তুত করিবে। এই মোদক ভক্ষণ করিলে অজীর্ণ, পাণ্ডুরোগ, কামলা, অতিসার, অগ্নিমান্দ্য ও প্লীহা এই সমুদয় রোগ নিবারিত হয়। বিল্বমূল, গণিয়ারি, সোনাল, পারুলী, নিমছাল, গেন্ধাইল, অশ্বগন্ধা, বৃহতী, কন্টকারী, বেড়েলা, গোরক্ষকর্কটী, রাস্না, গোক্ষুর, পুনর্নবা, এরণ্ড, অনন্তমূল, শালপাণী, গুড়ুচী, শূকশিম্বী, এই সমস্ত দ্রব্য প্রত্যেক দশপল পরিমাণে লইয়া নির্মল জলে ক্বাথ করিবে। এই ক্বাথ পাদমাত্র অবশিষ্ট থাকিতে তাহা তৈলপাত্রে পাক করিবে। পাককালে গব্য অথবা ছাগদুগ্ধ তৈলের চতুর্গুণ পরিমাণে দিবে এবং তৈলের তুল্য পরিমাণে শতমূলী ও সৈন্ধব প্রদান করিবে। ১-৭

অতঃপর যে সমস্ত দ্রব্য পেষণ করিয়া দিতে হইবে, তাহা বলিতেছি শ্রবণ কর। শুল্পা, দেবদারু, বেড়েলা, শালপাণী, বচ, অগুরু, কুড়, জটামাংসী, সৈন্ধব ও পুনর্নবা এই

সরলং সপ্তপর্ণঞ্চ পাঠা চামলকী তথা। তথা তু পদ্মকাষ্ঠেন এতৈস্তৈলং প্রসাধয়েৎ ॥ ২২
প্রদোষাপস্মারক-কণ্ডূকুষ্ঠহরং পরম্ । স্যাৎ পুমাংশ্চৈব স্ত্রীণাং প্রীণাকাভোজনক্ষমঃ ।
স্ত্রীণাং গর্ভদে তত্র বন্ধ্যাপি লভতে সুতম্ ॥ ২৩
যমানী চিত্রকং ধন্যং ত্র্যূষণং জীরকং তথা। সৌবর্চ্চলং বিড়ঞ্চ পিপ্পলীমূলসৈন্ধবম্ ॥ ২৪

এভিঃ পচেদ্ ঘৃতপ্রস্থং জলপ্রস্থাষ্টসংযুতম্ ।
তথার্শোগুল্মশ্বয়থূন্ হন্তি বহ্নিং করোতি বৈ ॥ ২৫

মরিচং ত্রিবৃতং কুষ্ঠং হরিতালং মনঃশিলা। দেবদারুহরিদ্রে দ্বে কুষ্ঠং মাংসী চ চন্দনম্ ॥ ২৬
বিশালা করবীরঞ্চ অর্কক্ষীরং শকৃদ্রসম্ । এষাঞ্চ কার্ষিকো ভাগো বিষস্যার্দ্ধপলং ভবেৎ ॥ ২৭

প্রস্থং কটুকতৈলস্য গোমূত্রেঽষ্টগুণে পচেৎ ।
মৃৎপাত্রে লৌহপাত্রে বা শনৈর্মৃদ্বগ্নিনা পচেৎ ॥ ২৮

পামা বিচর্চ্চিকা চৈব দদ্রু বিস্ফোটকানি চ। অভ্যঙ্গেন প্রণশ্যন্তি কোমলত্বঞ্চ জায়তে ॥ ২৯

প্রভূতান্যপি চিত্রাণি তৈলেনানেন মর্দ্দয়েৎ।
চিরোত্থিতমপি শ্বিত্রং বিনষ্টং তৎক্ষণাদ্ ভবেৎ ॥ ৩০

পটোলপত্রং কটুকা মঞ্জিষ্ঠা শারিবা নিশা। জাতীশমীনিম্বপত্রং মধুকং কথিতং শুভম্ ।
এভির্লেপাৎ স্মৃতঃ শুদ্ধো ব্রণো বিস্রাবিণঃ শিব ॥ ৩১

---

ও পদ্মকাষ্ঠ, এই সমস্ত দ্রব্যের সহিত তৈল পাক করিবে। এই তৈল সেবন করিলে অর্শঃ, অসিত পামাদদ্রু, কণ্ডূ ও কুষ্ঠরোগ নাশ পায়। ইহা দ্বারা অত্যন্ত শুক্রবৃদ্ধি হয়, এই তৈল পুরুষে সেবন করিলে সে নারিগণের অত্যন্ত প্রিয় হয়, শতস্ত্রীগমন করিতে পারে; ইহা সেবন করিলে বন্ধ্যানারীও গর্ভবতী হয়। যমানী, চিতা, ধনিয়া, ত্রিকটু, জীরা, সাচিলবণ, বিড়, পিপ্পলীমূল ও সৈন্ধব এই সমস্ত দ্রব্যের সহিত একপ্রস্থ ঘৃত পাক করিবে। পাককালে অষ্টপ্রস্থ জল দিবে। এই তৈল যথাবিধি পাক করিয়া সেবন করিলে অর্শ, গুল্ম ও শোথ এই সমস্ত রোগ নাশ করে; ইহা দ্বারা জঠরাগ্নির বৃদ্ধি হইয়া থাকে। ২০-২৫

মরিচ, তেউড়ী, কুড়, হরিতাল, মনঃশিলা, দেবদারু, হরিদ্রা, দারুহরিদ্রা, কুড়, জটামাংসী, রক্তচন্দন, গোরক্ষকর্কটী, করবীর, আকন্দের ক্ষীর ও গোময়রস এই সমস্ত দ্রব্য প্রত্যেক দুই তোলা, বিষ চারি তোলা মিলিত সমুদায় দ্রব্যের সহিত কটু তৈল একপ্রস্থ পাক করিবে; পাককালে তৈলের আটগুণ গোমূত্র দিবে। মৃৎপাত্রে বা লৌহপাত্রে মৃদু অগ্নিতে পাক করা বিধেয়। এই তৈল সেবন করিলে পামা, বিচর্চ্চিকা, দদ্রু ও বিস্ফোটকাদি রোগ নষ্ট হয়। গাত্রে মর্দ্দন করিলে গাত্র কোমল হয়, সর্বাঙ্গব্যাপ্ত চিরকালীন শ্বিত্ররোগও নাশ পায়। ২৬-৩০

পটোলপত্র, কট্কী, মঞ্জিষ্ঠা, অনন্তমূল, হরিদ্রা, জাতীপত্র, নিম্বপত্র, শমীপত্র ও যষ্টিমধু এই সমস্ত দ্রব্যের কাথ করিয়া সেই কাথদ্বারা দুষ্টসংশোধনে ব্রণে লেপ দিলে বেদনা ও

শঙ্খপুষ্পী বচা সোম ব্রাহ্মী ব্রহ্মসুবর্চ্চলাঃ ।
অভয়া চ গুড়ূচী চ অটরূষকবাকুচী ॥ ৩২

এতৈরক্ষসমৈর্ভাগৈর্ঘৃতপ্রস্থং বিপাচয়েৎ । কণ্টকার্য্যারসপ্রস্থং ক্ষীরপ্রস্থসমন্বিতম্ ।
এতদ্ব্রাহ্মীঘৃতং নাম স্মৃতিমেধাকরং পরম্ ॥ ৩৩
অগ্নিমন্থো বচা বাসা পিপ্পলীমধুসৈন্ধবম্ । সপ্তরাত্রপ্রয়োগেণ কিন্নরৈরিব গীয়তে ॥ ৩৪
অপামার্গো গুড়ূচী চ শুণ্ঠী শতাবরী বচা । শঙ্খপুষ্প্যভয়া সাজ্যং বিড়ঙ্গং ভক্ষিতং সমম্ ।
ত্রিভির্দিনৈর্নরং কুর্য্যাৎ গ্রন্থাষ্টশতধারিণম্ ॥ ৩৫
অদ্ভির্বা পয়সাজ্যেন মাসমেকন্তু সেবিতা । বচা কুর্য্যান্নরং প্রাজ্ঞং শ্রুতিধারণসংযুতম্ ॥ ৩৬

চন্দ্র-সূর্য্যগ্রহে পীতং পলমেকং পয়োম্বিতম্ ।
বচায়াস্তৎক্ষণং কুর্য্যান্মহাপ্রজ্ঞাযুতং নরম্ ॥ ৩৭

ভূনিম্ব-নিম্ব-ত্রিফলা-পর্পটৈশ্চ শৃতং জলম্ । পটোলী-মুস্তকাভ্যাঞ্চ বাসকেন চ নাশয়েৎ ।
বিস্ফোটকানি রক্তানি নাত্র কার্য্যা বিচারণা ॥ ৩৮
বেতকস্য ফলং শঙ্খং সৈন্ধবং ত্র্যূষণং বচা । ফেনো রসাঞ্জনং ক্ষৌদ্রং বিড়ঙ্গানি মনঃশিলা ।
এষাং বর্ত্তিরিয়ং হন্তি কাচং[১] তিমিরং পটলং তথা ॥ ৩৯

---

পূর্ব্বব্যাধ নিবারিত হয়। শঙ্খপুষ্পী, বচ, কর্প্পূর, ব্রাহ্মীশাক, সাজিমাটি, হরীতকী, গুড়ূচী, বাসক ও সোমরাজী ইহাদিগের প্রত্যেক দুই তোলা পরিমাণে লইয়া একপ্রস্থ ঘৃতসহ পাক করিবে, পাককালে কণ্টকারীর রস এক প্রস্থ ও দুগ্ধ একপ্রস্থ দিবে। ইহার নাম ব্রাহ্মীঘৃত; এই ঘৃত সেবন করিলে স্মৃতি ও মেধা বৃদ্ধি হয়। গণিয়ারি, বচ, বাসক, পিপ্পলী, মধু ও সৈন্ধব এই সমস্ত দ্রব্য একত্র সেবন করিলে কিন্নরের ন্যায় কণ্ঠস্বর হয়। অপামার্গ, গুড়ূচী, শুণ্ঠ, শতমূলী, বচ, শঙ্খপুষ্পী, হরীতকী ও বিড়ঙ্গ এই সমস্ত দ্রব্য ঘৃতের সহিত তিন দিন ভক্ষণ করিলে তাহার এরূপ মেধাশক্তি হয় যে, সে অষ্টোত্তরশত গ্রন্থ কণ্ঠস্থ করিতে পারে। ৩১-৩৫

জল, দুগ্ধ কিম্বা ঘৃতের সহিত একমাস বচ ভক্ষণ করিলে সেই ব্যক্তি শ্রুতিধর হয়, সে যাহা শ্রবণ করে, তাহা বিস্মৃত হয় না। চন্দ্রগ্রহণ বা সূর্য্যগ্রহণকালে যে ব্যক্তি দুগ্ধের সহিত একপল বচ ভক্ষণ করে, সে ব্যক্তি মহাপ্রাজ্ঞ (শাস্ত্রে অধিকারী) হয়। চিরতা, নিম, ত্রিফলা, ক্ষেতপাপড়া, পটোল, মুথা ও বাসক এই সমস্ত দ্রব্যের কাথ করিয়া সেই কাথজল পান করিলে বিস্ফোটক ও রক্তদোষ নিবারিত হয়; ইহার অন্যথা হয় না। বেতকীফল, শঙ্খ, সৈন্ধব, ত্রিকটু, বচ, সমুদ্রফেনা, রসাঞ্জন, মধু, বিড়ঙ্গ, মনঃশিলা এই সমস্ত দ্রব্য একত্র পেষণ করিয়া বর্ত্তি প্রস্তুত করিবে, এই বর্ত্তিদ্বারা নেত্রে অঞ্জন দিলে কাচ, তিমির ও পটল প্রভৃতি চক্ষুরোগ নাশ পায়। ৩৬-৩৯

১। কাচং।

প্রস্থদ্বয়ং মাষকস্য ক্বাথস্য দ্রোণমম্ভসাম্। চতুর্ভাগাবশেষেণ তৈলপ্রস্থং বিপাচয়েৎ ॥ ৪০

কাঞ্জিকস্যাঢ়কং দত্ত্বা পিষ্টান্যেতানি দাপয়েৎ।
পুনর্নবা গোক্ষুরকং সৈন্ধবং ত্র্যূষণং বচা ॥ ৪১

লবণং সুরদারু চ মঞ্জিষ্ঠা কণ্টকারিকা। নস্যাৎ পানাত্তথৈতেন কর্ণশূলং সুদারুণম্ ॥ ৪২
বাধির্য্যং সর্ব্বরোগাংশ্চ অভ্যঙ্গাচ্চ মহেশ্বর। পলদ্বয়ং সৈন্ধবস্য শুণ্ঠীচিত্রকপঞ্চকম্ ॥ ৪৩

সৌবীরপঞ্চপ্রস্থং[1] তৈলপ্রস্থং পচেৎ ততঃ।
অসৃগ্দর-জ্বর-প্লীহা-সর্ব্ববাতবিকারনুৎ ॥ ৪৪
উদুম্বরং বটং প্লক্ষং জম্ব্বশ্বত্থার্জ্জুনম্।
শিংশপস্য কদম্বস্য পলাশং লোধ্রতিন্দুকম্ ॥ ৪৫

মধূকাম্রসর্জ্জস্য বদরং পদ্মকেশরম্। শিরীষবীজং কেতকমেতৎ ক্বাথেন সাধিতম্।
তৈলং হন্তি ব্রণান্ লেপাচ্চিরকালভবানপি ॥ ৪৬

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথনং নামাষ্টনবত্যধিক-
শততমোঽধ্যায়ঃ ॥ ১৯৮ ॥

---

দুই প্রস্থ মাষকলাই একদ্রোণ জলে কাথ করিবে; জলের চতুর্থাংশমাত্র অবশিষ্ট থাকিতে তাহাতে একপ্রস্থ তৈল দিয়া পাক করিবে। পাককালে কাঁজি এক আঢ়ক (আটসের) দিবে। অতঃপর যে সমস্ত দ্রব্য পেষণ করিয়া দিতে হইবে, তাহা শ্রবণ কর। পুনর্নবা, গোক্ষুর, সৈন্ধব, ত্রিকটু, বচ, লবণ, দেবদারু, মঞ্জিষ্ঠা, কণ্টকারী এই সমস্ত দ্রব্যের সহিত যথাবিধি পাক করিবে। এই তৈলের নস্যগ্রহণ অথবা পান করিলে সুদারুণ কর্ণশূল নাশ পায়। এই তৈল মর্দ্দন করিলে বধিরতা এবং অন্যান্য রোগরাশি নাশ পাইয়া থাকে। সৈন্ধব দুইপল, শুণ্ঠী ও চিতা পঞ্চপল, কাঁজি পাঁচপ্রস্থ এই সমুদায় দ্রব্যের সহিত এক প্রস্থ তৈল পাক করিবে। এই তৈল অসৃগ্দর, জ্বরজ, প্লীহা ও সর্ব্ববিধ বাতরোগ নাশ করে। যজ্ঞডুমুর, বট, পাকুড়, দ্বিবিধ জাম, অর্জ্জুনবৃক্ষ, অশ্বত্থ, কদম্ব, পলাশ, লোধ, শাল, মধুক, আম্র, সর্জ্জ, বদরী, পদ্ম, নাগকেশর এবং শিরীষবীজ ও নিশাপী ফল এই সমস্ত কাথের সহিত তৈল পাক করিয়া ব্রণে লেপন করিলে চিরকালজাত ব্রণ নষ্ট হয়। ৪০-৪৬

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানাযোগকথন নামক অষ্টনবত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৯৮।

---

১। পঞ্চপ্রস্থং তু মূলকমিতি বা পাঠঃ।

# নবনবত্যধিকশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

পাঠা চ রজনী¹ কুষ্ঠমশ্বগন্ধাজমোদকম্। বচা ত্রিকটুকঞ্চৈব লবণং চূর্ণমুত্তমম্ ॥ ১
ব্রাহ্মীরসেনভাবিতঞ্চ সর্পির্মধুসমন্বিতম্। সপ্তাহং ভক্ষিতং কুর্য্যান্নির্ম্মলাঞ্চ মতিং পরাম্ ॥ ২
সিদ্ধার্থকং বচা হিঙ্গুঃ করঞ্জং দেবদারু চ। মঞ্জিষ্ঠা ত্রিফলা বিশ্বং শিরীষো রজনীদ্বয়ম্ ॥ ৩
প্রিয়ঙ্গু-নিম্ব-ত্রিকটু-গোমূত্রেণৈব ঘর্ষিতম্। নস্যমালেপনঞ্চৈব তথা চোদ্বর্ত্তনং হি তৎ ॥ ৪
অপস্মারবিষোন্মাদ-শোষালক্ষ্মীজ্বরাপহম্। ভূতেভ্যশ্চ ভয়ং হন্তি রাজদ্বারে তু পূজনম্ ॥ ৫
নিম্বং কুষ্ঠং হরিদ্রে দ্বে শিগ্রু-সর্ষপকং তথা। দেবদারু পটোলঞ্চ ধনং তক্রেণ ঘর্ষিতম্ ॥ ৬

দেহং তৈলাক্তগাত্রং বৈ অনেনোদ্বর্ত্তনং তথা।
পামাঃ কুষ্ঠানি নশ্যেয়ুঃ কণ্ডুং হন্তি চ নিশ্চিতম্ ॥ ৭

শম্বুকং সৈন্ধবং ক্ষারং রাজিকা লবণং বিড়ম্ কটুকা লৌহকঞ্চৈব ত্রিবৃদ্দন্তকং² সমম্।
দধি-গোমূত্র-পয়সা মন্দপাবকপাচিতম্ ॥ ৮
অক্ষাগ্নিবলকং চূর্ণং পিবেদুষ্ণেন বারিণা। জীর্ণে জীর্ণে³ তু ভুঞ্জীত মাংসাদি ঘৃতভোজনম্ ॥ ৯

---

হরি কহিলেন,—পিপ্পলী, জীরা, কৃষ্ণজীরা, কুড়, অশ্বগন্ধা, যমানী, বচ, ত্রিকটু ও লবণ এই সমস্ত দ্রব্য চূর্ণ করিয়া ব্রাহ্মীরসে ভাবনা দিবে, তারপর এই চূর্ণ মধু ও ঘৃতের সহিত সপ্তাহ ভক্ষণ করিলে তাহার বুদ্ধি নির্ম্মল হইয়া থাকে। সর্ষপ, বচ, হিঙ্গু, করঞ্জ, দেবদারু, মঞ্জিষ্ঠা, ত্রিফলা, শুণ্ঠী, শিরীষ, হরিদ্রা, দারুহরিদ্রা, প্রিয়ঙ্গু, নিম্ব ও ত্রিকটু এই সমস্ত দ্রব্য গোমূত্রের সহিত ঘর্ষণ করিবে, পরে ইহার নস্য গ্রহণ করিলে কিংবা গাত্রলেপ ও উদ্বর্ত্তন করিলে অপস্মার, বিষোন্মাদ, শোষ, অলক্ষ্মী ও জ্বর নাশ পায়। তাহার কোন ভূতের ভয় থাকে না; সে রাজদ্বারে পূজনীয় হয়। ১-৫

নিম্বপত্র, কুড়, হরিদ্রা, দারুহরিদ্রা, সজিনা, সর্ষপ, দেবদারু, পটোল, ধনিয়া এই সমস্ত দ্রব্য ঘোলের সহিত ঘর্ষণ করিবে; পরে শরীরে তৈলমর্দ্দন করিয়া এই ঔষধদ্বারা উদ্বর্ত্তন করিবে। ইহাদ্বারা পামা, কুষ্ঠ, কণ্ডু প্রভৃতি রোগ নাশ পায়। কনকচ, সৈন্ধব, যবক্ষার, সর্ষপ, লবণ, বিটলবণ, কটুকী, লৌহচূর্ণ, তেউড়ী, রসোন এই সমস্ত দ্রব্য দধি, গোমূত্র ও দুগ্ধের সহিত মৃদু অগ্নিতে পাক করিবে। এই ঔষধ উষ্ণজলের সহিত পান করিলে অগ্নি ও বল বৃদ্ধি পায়। একমাস ভক্ষণ করিয়া নিজ পরিপাকশক্তি-অনুসারে

---

১। পলাণ্ডু জীরকে ইতি ক্বচিৎ পাঠঃ। ২। ত্রিবৃৎ সুবর্ণকং।
৩। জীর্ণেঽজীর্ণে।

নাড়িশূলং মূত্রশূলং গুল্ম-প্লীহোদরঞ্চ যৎ। শর্করং শূলহন্তং চূর্ণং জঠরানলদীপনম্ ।
পরিণামসমুত্থস্য শূলস্য চ হিতং পরম্ ॥ ১০
অভয়ামলকং দ্রাক্ষা পিপ্পলী কণ্টকারিকা। শৃঙ্গী পুনর্নবা শুণ্ঠী মধু। কাসং নিহন্তি বৈ ॥ ১১
অভয়ামলকং দ্রাক্ষা পাঠা চৈব বিভীতকম্। শর্করা চ সমাংশেন কল্কং জ্বরহরং ভবেৎ ॥ ১২
ত্রিফলা বদরং দ্রাক্ষা পিপ্পলী চ বিরেচকৃৎ। হরিতকী সোষ্ণনীর-লবণঞ্চ বিরেচকৃৎ ॥ ১৩

কূর্ম্ম-মৎস্যাশ্ব-মহিষ-গো-শৃগালাশ্চ বানরাঃ।
বিড়াল-বর্হি-কাকাশ্চ বরাহোলূককুক্কুটাঃ ॥ ১৪
হংস এষাঞ্চ বিণ্মূত্রং মাংসং বা রোম-শোণিতম্।
ধূপং দদ্যাজ্জ্বরার্ত্তেভ্য উন্মত্তেভ্যশ্চ শান্তয়ে ॥ ১৫

এতান্যৌষধজাতানি ধূপিতানি[1] মহেশ্বর। নিহন্তি[2] তানি রোগাণি বৃক্ষমিন্দ্রাশনির্যথা ॥ ১৬

ঔষধে ভগবান্ বিষ্ণুঃ স স্মৃতো রোগমুদ্ধরেৎ।
ধ্যাতোঽর্চ্চিতঃ স্তুতো বাপি নাত্র কার্য্যা বিচারণা ॥ ১৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে নানারোগকথনং নাম নবনবত্যধিক-
শততমোঽধ্যায়ঃ ॥ ১৯৯ ॥

---

গুড়ভোজন করিবে। ইহাতে নাড়িশূল, মূত্রশূল, গুল্ম ও প্লীহা জন্য শূল, পরিণামশূল প্রভৃতি নাশ পায় এবং জঠরাগ্নি সন্দীপিত হইয়া থাকে। ৯-১০

হরীতকী, আমলকী, দ্রাক্ষা, পিপ্পলী, কণ্টকারী, কাকড়াশৃঙ্গী, পুনর্ণবা ও শুণ্ঠী এই সমস্ত দ্রব্য ভক্ষণ করিলে কাসরোগ নাশ পায়। হরীতকী, আমলকী, দ্রাক্ষা, আকনাদি লতা ও শর্করা এই সমস্ত দ্রব্য সমপরিমাণে লইয়া ভক্ষণ করিলে জ্বররোগ নষ্ট হয়। ত্রিফলা, বদরী, দ্রাক্ষা, পিপ্পলী, হরীতকী ও লবণ এই সমস্ত দ্রব্য উষ্ণজলসহ ভক্ষণ করিলে বিরেচন হয়। কূর্ম্ম, মৎস্য, অশ্ব, মহিষ, গো, শৃগাল, বানর, বিড়াল, ময়ূর, কাক, শূকর, পেচক, কুক্কুট, হংস এই সমস্ত প্রাণীর বিষ্ঠা, মূত্র, শোণিত, মাংস ও রোম সংগ্রহ করিয়া জ্বররোগী ও উন্মাদরোগীর শান্তির নিমিত্ত ধূপপ্রদান করিবে। এই সকল ঔষধ নানাবিধ রোগ নাশ করিয়া থাকে। যেমন ইন্দ্রের অশনি বৃক্ষ নিপাতিত করে, সেইরূপ উক্ত ঔষধ রোগরাশি নাশ করিয়া থাকে। ঔষধ সেবনকালে ভগবান্ বিষ্ণুকে স্মরণ করিলে এই ঔষধ রোগহারী হয়। অতএব বিষ্ণুর ধ্যান ও পূজা করিয়া ঔষধ সেবন করিবে, ইহার অন্যথা করিবে না। ১১-১৭

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নানারোগকথন নামক নবনবত্যধিক
শততম অধ্যায় সমাপ্ত। ১৯৯।

---

১। হন্তি রোগান্। ২। নিঘ্নন্তি।

# দ্বিশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

সর্ব্বব্যাধিহরং বক্ষ্যে বৈষ্ণবং কবচং শুভম্ ।
যেন রক্ষা কৃতা শম্ভোর্নাত্র কার্য্যা বিচারণা ॥ ১

প্রণম্য দেবমীশানমজং নিত্যমনাময়ম্ । দেবং সর্ব্বেশ্বরং বিষ্ণুং সর্ব্বব্যাপিনমব্যয়ম্ ॥ ২
বধ্নাম্যহং প্রতীকারং নমস্কৃত্য জনার্দ্দনম্ । অমোঘাপ্রতিমং সর্ব্বং সর্ব্বদুঃখনিবারণম্ ॥ ৩
বিষ্ণুর্মামগ্রতঃ পাতু কৃষ্ণো রক্ষতু পৃষ্ঠতঃ । হরির্মে রক্ষতু শিরো হৃদয়ঞ্চ জনার্দ্দনঃ ॥ ৪

মনো মম হৃষীকেশো জিহ্বাং রক্ষতু কেশবঃ ।
পাতু নেত্রে বাসুদেবঃ শ্রোত্রে সঙ্কর্ষণো বিভুঃ ॥ ৫

প্রদ্যুম্নঃ পাতু মে ঘ্রাণমনিরুদ্ধস্তু চর্ম্ম চ । বনমালী গলস্যান্তং শ্রীবৎসো রক্ষতামধঃ ॥ ৬
পার্শ্বং রক্ষতু মে চক্রো[১] বামং দৈত্যনিবারণঃ । দক্ষিণন্তু গদা দেবী সর্ব্বাসুরনিবারিণী ॥ ৭

উদরং মুষলং পাতু পৃষ্ঠং মে পাতু লাঙ্গলম্ ।
ঊর্দ্ধং রক্ষতু মে শার্ঙ্গং জঙ্ঘে রক্ষতু নন্দকঃ ॥ ৮

পার্ষ্ণিং রক্ষতু শঙ্খশ্চ পদ্মং মে চরণাবুভৌ । সর্ব্বকার্য্যার্থসিদ্ধ্যর্থং পাতু মাং গরুড়ঃ সদা ॥ ৯

বরাহো রক্ষতু জলে বিষমেষু চ বামনঃ ।
অটব্যাং নারসিংহশ্চ সর্ব্বতঃ পাতু কেশবঃ ॥ ১০

---

হরি কহিলেন,—অতঃপর সর্ব্বব্যাধিনাশক শুভপ্রদ শ্রীবিষ্ণু-কবচ বলিব। এই রক্ষা-কবচদ্বারা শম্ভুরও রক্ষাকার্য্য সাধিত হইয়াছে। আমি অনাময়, অজ, সনাতন ঈশান দেবকে ও সর্ব্বদেবেশ্বর জনার্দ্দনকে নমস্কার করিয়া এই সর্ব্বরোগ-প্রতীকারক কবচ বন্ধন করিতেছি। বিষ্ণু আমার অগ্রভাগ রক্ষা করুন, কৃষ্ণ পৃষ্ঠদেশ, হরি শির ও জনার্দ্দন হৃদয় রক্ষা করুন। হৃষীকেশ আমার মন, কেশব জিহ্বা, বাসুদেব নেত্রদ্বয় ও সঙ্কর্ষণ কর্ণদ্বয় রক্ষা করুন। প্রদ্যুম্ন আমার নাসিকা, অনিরুদ্ধ চর্ম্ম, বনমালী গল ও শ্রীবৎস অধোভাগ রক্ষা করুন। দৈত্যসূদন চক্র আমার বামপার্শ্ব ও সর্ব্বাসুর-নিবারিণী গদা আমার দক্ষিণপার্শ্ব রক্ষা করুন। মুষল আমার উদর, লাঙ্গল পৃষ্ঠ, শার্ঙ্গ ঊর্দ্ধ ও নন্দক জঙ্ঘাদ্বয় রক্ষা করুন। শঙ্খ আমার পার্ষ্ণি ও পদ্ম আমার চরণদ্বয় রক্ষা করুন, গরুড় আমার সর্ব্বকার্য্য সিদ্ধি করুন। ১-৯

বরাহ আমাকে জলমধ্যে রক্ষা করুন; বামন বিষম সঙ্কটে, নরসিংহ বনমধ্যে, আর

---

১। চক্রং।

হিরণ্যগর্ভো ভগবান্ হিরণ্যং মে প্রযচ্ছতু। সাংখ্যাচার্য্যস্তু কপিলো ধাতুসাম্যং করোতু মে ॥ ১১
শ্বেতদ্বীপনিবাসী চ শ্বেতদ্বীপং নয়ত্বজঃ। সর্ব্বান্ শত্রূন্ সূদয়তু মধু-কৈটভসূদনঃ ॥ ১২

বিষ্ণুঃ সদা বিকিরতু[1] কিল্বিষং মম বিগ্রহাৎ।
হংসো মৎস্যস্তথা কূর্ম্মঃ পাতু মাং সর্ব্বতো দিশঃ ॥ ১৩
ত্রিবিক্রমস্তু মে দেবঃ সর্ব্বান্ পাপান্ নিকৃন্ততু[2]।
তথা নারায়ণো দেবো বুদ্ধিং পালয়তাং মম ॥ ১৪
শেষো মে নির্ম্মলং জ্ঞানং করোত্বজ্ঞাননাশনম্।
বড়বামুখো নাশয়তু কল্মষং যৎ কৃতং ময়া ॥ ১৫

পদ্ভ্যাং দদাতু পরমো সুখং মূর্দ্ধ্নি মম প্রভুঃ। দত্তাত্রেয়ঃ কলয়তু সপুত্র-পশু-বান্ধবম্ ॥ ১৬
সর্ব্বানরীন্ নাশয়তু রামঃ পরশুনা মম। রক্ষোঘ্নস্তু দাশরথিঃ পাতু নিত্যং মহাভুজঃ ॥ ১৭
শত্রূন্ হলেন মে হন্যাদ্রামো যাদবনন্দনঃ। প্রলম্ব কেশি-চাণূর-পূতনা-কংসনাশনঃ।
কৃষ্ণস্য যো বালভাবঃ স মে কামান্ প্রযচ্ছতু ॥ ১৮
অন্ধকারতমোঘোরং পুরুষং কৃষ্ণপিঙ্গলম্। পশ্যামি ভয়সন্ত্রস্তঃ পাশহস্তমিবান্তকম্ ॥ ১৯

ততোঽহং পুণ্ডরীকাক্ষমচ্যুতং শরণং গতঃ।
ধন্যোঽহং নির্ভয়ো নিত্যং যস্য মে ভগবান্ হরিঃ ॥ ২০

---

কেশব সর্ব্বত্র রক্ষা করুন। ভগবান্ হিরণ্যগর্ভ আমাকে হিরণ্যপ্রদান করুন, সাংখ্যাচার্য্য কপিলদেব আমার ধাতুসাম্য বিধান করুন। শ্বেতদ্বীপবাসী অজ আমাকে শ্বেতদ্বীপে নয়ন করুন; মধুকৈটভনাশন বিষ্ণু আমার সর্ব্বশত্রু বিনাশ করুন। বিষ্ণু সর্ব্বদা আমার শরীর হইতে পাপসকল আকর্ষণ করুন। হংস, মৎস্য ও কূর্ম্ম আমার সর্ব্বদিক্ রক্ষা করুন। ত্রিবিক্রম আমার সর্ব্বপাপ নাশ করুন। নারায়ণ আমার বুদ্ধি পালন করুন। অনন্ত আমার অজ্ঞান নাশ করিয়া নির্ম্মল জ্ঞান প্রদান করুন। আমি যে সকল পাপ করিয়াছি, বড়বামুখ তৎসমুদায় নাশ করুন। ১০-১৫

পরমদেব আমার মস্তকে পদদ্বয় স্থাপনপূর্ব্বক সুখবিধান করুন। দত্তাত্রেয় আমার পুত্র, পশু ও বান্ধব প্রদান করুন। পরশুরাম পরশুদ্বারা আমার সর্ব্বশত্রু নাশ করুন। রাক্ষসহন্তা দাশরথি মহাবাহু শ্রীরাম আমাকে সর্ব্বদা পালন করুন। যাদবনন্দন বলরাম হলদ্বারা আমার শত্রুসংহার করুন। প্রলম্ব, কেশী, চাণূর, পূতনা ও কংসবিনাশন শ্রীকৃষ্ণের বাল্যভাব আমার সর্ব্বকামনা পূরণ করুন। আমি অন্ধকারের ন্যায় তমোময়ী পাশহস্ত যমসদৃশ ঘোরকৃষ্ণ পিঙ্গল পুরুষ দর্শনে সন্ত্রস্ত হইয়াছি, অতএব পুণ্ডরীকাক্ষ অচ্যুতের শরণাগত হইলাম; ভগবান্ হরি আমার আশ্রয় হইলেন; অতএব আমি ধন্য ও নিত্য ভয়হীন হইলাম। ১৬-২০

---

১। চাকর্ষতু। ২। নিকৃন্ততু।

তস্করায় যোক্তব্যো ভক্তং বিশন্তু দ্রুতঃ; ভক্তৃপক্ষবিদং বিশন্তু রূপপঞ্চবিংশ-
নক্ষত্রসংখ্যযোগ্যাদ্যমপরিবিধ প্রবিশন্তি দ্রুতঃ ॥ ৩১
বাসুদেব-সঙ্কর্ষণ-প্রদ্যুম্নাদ্যনিরুদ্ধকঃ। সর্ব্বজ্বরান্ মম ঘ্নন্তু বিষ্ণুর্নারায়ণো হরিঃ ॥ ৩২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বৈষ্ণবকবচকথনং নাম দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২০০ ॥

## একাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

সর্ব্বকামপ্রদাং বিদ্যাং শঙ্করাদেশ তাং শৃণু ॥ ১
নমস্তুভ্যং ভগবতে বাসুদেবায় ধীমহি। প্রদ্যুম্নায়ানিরুদ্ধায় নমঃ সঙ্কর্ষণায় চ।
নমো বিজ্ঞানমাত্রায় চ পরমানন্দমূর্ত্তয়ে ॥ ২
আত্মারামায় শান্তায় নিবৃত্তদ্বৈতদৃষ্টয়ে।
ত্বং রূপাণি চ সর্ব্বাণি তস্মাৎ তুভ্যং নমো নমঃ ॥ ৩
হৃষীকেশায় মহতে নমস্তেঽনন্তমূর্ত্তয়ে। যস্মিন্নিদং যতশ্চৈতৎ তিষ্ঠত্যগ্রেঽপি জায়তে ॥ ৪

---

চৌরভয়ে, সর্ব্ব গ্রহনিবারণে, বিদ্যুৎপাতে, সর্পবিষোদ্বেগে, রোগে, বিষমকষ্টে, শারীরিকজ্বর হইলে "ওঁ নমোভগবতে" ইত্যাদি মন্ত্র জপ করা বিধেয়, এই কবচমন্ত্র সর্ব্বমন্ত্র প্রধান; এই কবচবিদ্যার অতিশয় গোপনীয় এবং সর্ব্বপাপনাশন। ২১-৩২

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বৈষ্ণবকবচকথন নামক দ্বিশততম অধ্যায় সমাপ্ত ॥ ২০০ ॥

### একাধিক দ্বিশততম অধ্যায়

হরি বলিলেন,—সর্ব্বকামপ্রদ বিদ্যা বলিতেছি, শ্রবণ কর। শঙ্করাত্ত এই বিদ্যার উপাসনা করিলে সর্ব্ববিধ কামনা সিদ্ধ হয়। হে ভগবন্! তোমাকে নমস্কার করি, হে বাসুদেব! তোমাকে ধ্যান করি। প্রদ্যুম্ন, অনিরুদ্ধ ও সঙ্কর্ষণকে নমস্কার করি। তুমিই বিজ্ঞান প্রদান কর। তুমিই পরমানন্দমূর্ত্তি। তুমি আত্মারাম ও শান্তমূর্ত্তি, তোমাতেই দ্বৈতজ্ঞান নিবৃত্ত হইয়াছে; তুমি ভিন্ন এই জগতে আর কিছুই নাই; তোমাকে নমস্কার। ১-৪

নমো নারায়ণায়েতি বিপর্য্যাসমথাপি চ। করন্যাসং ততঃ কুর্য্যাদ্ দ্বাদশাক্ষরবিদ্যয়া ॥ ৩
প্রণবাদি-যকারান্তমঙ্গুল্যঙ্গুষ্ঠপর্বকম্ । ন্যসেদ্ধৃদয় ওঙ্কারং মন্ত্রং মূর্দ্ধ্নি সমস্তকম্ ॥ ৪
ওঙ্কারঞ্চ ক্রমান্মধ্যে শিখানেত্রাদিষু ক্রমঃ। ওঁ বিষ্ণবে নম ইতি ইমং মন্ত্রমুদীরয়েৎ[1] ॥ ৫

আত্মানং পরমং ধ্যায়েদ্ধ্যেয়ং ষট্‌শক্তিভির্যুতম্[2] ।
মম রক্ষাং হরিঃ কুর্য্যান্মৎস্যমূর্ত্তির্জলেঽবতু ॥ ৬

ত্রিবিক্রমস্তথাকাশে স্থলে রক্ষতু বামনঃ। অটব্যাং নরসিংহশ্চ রামো রক্ষতু পর্ব্বতে ॥ ৭

ভূমৌ রক্ষতু বারাহো ব্যোম্নি নারায়ণোঽবতু।
কর্ম্মবন্ধাচ্চ কপিলো দত্তো যোগাংশ্চ রক্ষতু ॥ ৮
হয়গ্রীবো দেবতানাং কুমারো মকরধ্বজঃ।
নারদোঽপার্চ্চনাৎ পাতাৎ কূর্ম্মো বৈ নৈর্ঋতে সদা ॥ ৯
ধন্বন্তরিশ্চাপথ্যাচ্চ নাগঃ ক্রোধবশাৎ কিল।
যজ্ঞো রোগাৎ সমস্তাচ্চ ব্যাসোঽজ্ঞানাচ্চ রক্ষতু ॥ ১০
বুদ্ধঃ পাষণ্ডসঙ্ঘাতাৎ কল্কিরক্ষতু কল্মষাৎ।
পাতাং মধ্যন্দিনে বিষ্ণুঃ প্রাতর্নারায়ণোঽবতু ॥ ১১

---

ন্যাস করিবে। অনন্তর "নমো নারায়ণায়" বিপর্য্যয়ক্রমে (মন্ত্রের শেষভাগ হইতে আরম্ভ করিয়া) এই মন্ত্র ন্যাস করিবে; পরে দ্বাদশাক্ষর মন্ত্রে করন্যাস ও অঙ্গন্যাস করিবে। অঙ্গুলী ও অঙ্গুষ্ঠের পর্ব্বসমূহে প্রণবাদি যকারান্ত মন্ত্রবর্ণসমস্ত ন্যাস করিয়া হৃদয়ে ওঙ্কার ও মস্তকে সমস্ত মন্ত্র ন্যাস করিবে। তারপর ক্রমধ্যে ওঙ্কার এবং শিখা নেত্রাদিতে 'ওঁ বিষ্ণবে' এই মন্ত্র ন্যাস করিবে। ১-৫

অতঃপর পরমাত্মার ধ্যান করিয়া পাঠ করিবে।—হরি আমার সর্ব্ববিষয়ে রক্ষা করুন, তাঁহার মৎস্যমূর্ত্তি আমাকে জলে রক্ষা করুন, তাঁহার ত্রিবিক্রমমূর্ত্তি আকাশে, বামনমূর্ত্তি স্থলে, নরসিংহরূপ অরণ্যে এবং রামরূপ আমাকে পর্ব্বতে রক্ষা করুন। বরাহদেব আমাকে ভূমিতে রক্ষা করুন; নারায়ণ আমাকে আকাশে রক্ষা করুন; কপিল আমাকে কর্ম্মবন্ধ হইতে রক্ষা করুন। হয়গ্রীবরূপী বিষ্ণু দেবতাগণের নিকট হইতে আমাকে কুমারাদি দেবমূর্ত্তি হইতে রক্ষা করুন; নারদ আমাকে অপার্চ্চনা দোষ হইতে রক্ষা করুন। কূর্ম্ম আমাকে নৈর্ঋতদিকে সর্ব্বদা পালন করুন। ৬-৯

ধন্বন্তরি আমাকে অপথ্য হইতে, শেষ নাগমূর্ত্তি ক্রোধ হইতে এবং যজ্ঞ আমাকে সর্ব্বরোগ হইতে রক্ষা করুন। ব্যাস আমাকে অজ্ঞান হইতে রক্ষা করুন। বুদ্ধদেব আমাকে পাষণ্ড হইতে রক্ষা করুন। কল্কী আমাকে কলিদোষ হইতে রক্ষা করুন। বিষ্ণু আমাকে মধ্যাহ্ন সময়ে রক্ষা করুন; নারায়ণ আমাকে প্রাতঃকালে রক্ষা করুন; মধুসূদন আমাকে অপরাহ্নে

---

১। মন্ত্রমাদিমুদীরয়েৎ। ২। ষড়্‌ভক্তিভির্যুতম্।

মধুহা চাপরাহ্নে চ সায়ং রক্ষতু মাধবঃ ।
হৃষীকেশঃ প্রদোষেঽব্যাৎ প্রত্যূষেঽব্যাজ্জনার্দ্দনঃ ॥ ১২
শ্রীধরোঽব্যাদর্দ্ধরাত্রে পদ্মনাভো নিশীথকে ।
চক্রকৌমোদকীবাণা ঘ্নন্তু শত্রূংশ্চ রাক্ষসান্ ॥ ১৩
শঙ্খঃ পদ্মঞ্চ শত্রুভ্যঃ শার্ঙ্গঞ্চৈব গরুড়স্তথা ।
বুদ্ধীন্দ্রিয়মনঃপ্রাণান্ পান্তু পার্ষদভূষণম্[১] ॥ ১৪
শেষঃ সর্ব্বস্বরূপশ্চ সদা সর্ব্বত্র পাতু মাম্ ।
বিদিক্ষু দিক্ষু চ সদা নারসিংহশ্চ রক্ষতু ॥ ১৫
এতদ্ধারয়মাণস্তু যং যং পশ্যতি চক্ষুষা ।
স বশী স্যাদ্বিপাপ্মা চ রোগমুক্তো দিবং ব্রজেৎ ॥ ১৬

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বিষ্ণুধর্ম্মাখ্যবিদ্যাবর্ণনং নাম
দ্ব্যধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২০২ ॥

---

রক্ষা করুন; মাধব আমাকে সায়ংকালে রক্ষা করুন; হৃষীকেশ আমাকে প্রদোষকালে রক্ষা করুন; জনার্দ্দন আমাকে প্রত্যূষকালে রক্ষা করুন। ১০-১২

শ্রীধর আমাকে অর্দ্ধরাত্রি সময়ে রক্ষা করুন; পদ্মনাভ আমাকে নিশীথকালে রক্ষা করুন। চক্র, গদা, বাণ, আমার রাক্ষসাদি সর্ব্বশত্রু নাশ করুন। শঙ্খ, পদ্ম, শার্ঙ্গ ও গরুড় আমাকে সর্ব্বশত্রু হইতে রক্ষা করুন; বাসুদেব-পার্ষদ ভূষণসমস্ত আমার বুদ্ধি, ইন্দ্রিয়, মন ও প্রাণ রক্ষা করুন। ভগবান্ বাসুদেবের নরসিংহ ও অনন্ত রূপসকল আমাকে দিক্ ও বিদিকে সর্ব্বদা রক্ষা করুন। বাসুদেবের এই মন্ত্রময় কবচদ্বারা আত্মরক্ষা করিয়া চক্ষুদ্বারা যে যে ব্যক্তিকে দর্শন করে, সেই সেই ব্যক্তি বশীভূত হয়। যে ব্যক্তি এই স্তব পাঠ করে, তাহার পাপসমূহ বিনষ্ট হয়; সে রোগ হইতে মুক্ত হইয়া স্বর্গলোকে গমন করে। ১৩-১৬

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বিষ্ণুধর্ম্মাখ্যবিদ্যাবর্ণন নামক দ্ব্যধিক দ্বিশততম
অধ্যায় সমাপ্ত। ২০২ ।

---

১। পান্তি চ পার্ষদভূষণম্ ।

# ত্র্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

হরিরুবাচ

গারুড়ং সম্প্রবক্ষ্যামি গরুড়েন উদীরিতম্। কশ্যপায় সুপর্ণেন বিষঘ্নং যেন গারুড়ী ॥ ১
পৃথিব্যাপস্তথা তেজো বায়ুরাকাশমেব চ। সিদ্ধাদিকেষু সর্বাস্তু এতে বৈ মণ্ডলাধিপাঃ ॥ ২
পঞ্চতত্ত্বে স্থিতা দেবাঃ সর্বথাঃ শিবযাচকৈঃ[১]। দীর্ঘস্বরবিভিন্নস্তু নপুংসকবিবর্জিতঃ ॥ ৩
সম্বরশ্চ শিরঃ প্রোক্তো হৃদিস্থশ্চ শিখা ক্রমাৎ।
কবচং নেত্রযুক্তং স্যান্ন্যাসঃ অঙ্গসংস্থিতঃ ॥ ৪
সর্বসিদ্ধিপদস্যান্তে কামবহ্নিবধোঽনিলঃ। ষষ্ঠস্বরসমাযুক্তমর্দ্ধেন্দুনাযুতং পদম্ ॥ ৫
পদাঙ্গস্বরবিভিন্নস্তু শিরসোঽধশ্চ দৈবিকঃ। বেদেষাঙ্গেষু সর্বত্র ন্যাসং কুর্যাদ্ যথাবিধি ॥ ৬
হৃদি পাণিতলে দেহে কর্ণে নেত্রে করোতি চ।
জপাৎ তু সর্বসিদ্ধিঃ স্যাচ্চতুর্বক্ত্রসমাযুতম্ ॥ ৭
চতুরস্রাং সুসিদ্ধাং পীতবর্ণাং চিন্তয়েৎ। পৃথিবীমিন্দ্রদৈবত্যাং মধ্যে বরুণমণ্ডলম্ ॥ ৮
মধ্যে পদ্মং তথা যুক্তমর্দ্ধেন্দুং সুশীতলম্। ইন্দ্রনীলদ্যুতিং সৌম্যমথবারুণমণ্ডলম্ ॥ ৯
ত্রিকোণং বহ্নিকৈর্যুক্তং জ্বালামালাকুলং স্মরেৎ।
ত্রিরাবৃতনিভাকারং সুবৃত্তং[২] বিষ্ণুপূজিতম্ ॥ ১০

---

হরি কহিলেন,—এক্ষণে গরুড়োক্ত গারুড়ী বিদ্যা বলিতেছি। এই গারুড়ীবিদ্যা সুপর্ণ কশ্যপের নিকট বলিয়াছেন। এই বিদ্যা সর্ববিধ বিষহরণ করিয়া থাকে। পৃথিবী, জল, তেজ, বায়ু, আকাশ, ইহারাই মণ্ডলের অধিপতি; ইহারাই সিতাদিক্রমে বর্তমান আছে। ঐ সিতাদিকে পঞ্চতত্ত্ব বলে। ঐ পঞ্চতত্ত্বে দেবগণ অবস্থিত আছেন। যাঁহারা বিষ্ণুসেবক, তাঁহারাই ঐ পঞ্চতত্ত্ব জ্ঞাত হইতে পারে। নপুংসকবর্জিত অঙ্গ বর্জিত দীর্ঘস্বর যোজনা করিয়া হৃদয়, শির, শিখা, কবচ ও ক্রমানুসারে এই অঙ্গন্যাস করিবে। ১-৪

এই অঙ্গ-ন্যাসদ্বারা জপেতে সিদ্ধি হয়। 'ওঁ সর্বসিদ্ধি স্বাহা হাং হুং' এই মন্ত্র পদান্তর ভিন্ন ভিন্ন শিরের উর্দ্ধে ও অধোদেশে বিন্যাস করিবে। পরে 'হাং হৃদয়ায় নমঃ' ইত্যাদিক্রমে যথাবিধি সর্ব অঙ্গে ন্যাস করিবে। তারপরে হৃদয়ে পাণিতলে, দেহে, কর্ণে, নেত্রে, এই মন্ত্র জপ করিবে। এইরূপ জপ করিলে সর্ববিধ সিদ্ধিলাভ হইয়া থাকে। চতুরস্রা সুসিদ্ধা পীতবর্ণা ও ইন্দ্রদৈবতা পৃথিবীকে চিন্তা করিয়া তার মধ্যে বরুণমণ্ডল ধ্যান করিবে। পরে সেই বরুণমণ্ডলমধ্যে অর্দ্ধচন্দ্রযুক্ত সুশীতল পদ্ম কিংবা ইন্দ্রনীলমণিতুল্য সৌম্য আপোময়মণ্ডল চিন্তা করিবে; উহা ত্রিকোণাকার, বহ্নিযুক্ত জ্বালামালাকুল, ললিতাকারযুক্ত, সুবৃত্ত এবং বিষ্ণুপূজিত। ৫-১০

---

১। জ্ঞায়তে বিষ্ণুসেবকৈঃ। ২। ললিতাকারসমাকারং সুবৃত্তং।

বায়ব্যমণ্ডলং ধ্যায়েদূর্দ্ধরেখং ভয়ঙ্করম্। কোটিচন্দ্রপ্রতীকাশং শুদ্ধস্ফটিকসন্নিভম্।
প্লাবয়ন্তং জগৎ সর্ব্বং ব্যোমামৃতমনুং* স্মরেৎ॥ ১১

বাসুকিঃ শঙ্খপালশ্চ স্থিতৌ পার্থিবমণ্ডলে।
কর্কোটঃ পদ্মনাভশ্চ বারুণে তৌ ব্যবস্থিতৌ॥ ১২
আগ্নেয়ে তু কুলিকস্তক্ষকশ্চ মহোরগৌ।
বায়ুমণ্ডলসংস্থৌ চ পঞ্চ ভূতানি বিন্যসেৎ॥ ১৩
অঙ্গুষ্ঠাদি-কনিষ্ঠান্তমনুলোম-বিলোমতঃ।
পর্ব্বসন্ধিষু চ ন্যস্য জয়া চ বিজয়া তথা॥ ১৪
আস্যাদি বপুষস্থানে ন্যাসঃ শিবষড়ঙ্গকম্।
কনিষ্ঠাদৌ হৃদাদেব শিখায়াং করয়োর্ন্যসেৎ॥ ১৫
ব্যাপকঞ্চ ততঃ পূর্ব্বং ক্রমাদঙ্গুলিপর্ব্বসু।
ভূতন্যাসঃ পুনর্ন্যাসঃ শিবাঙ্গানি তথৈব চ॥ ১৬
প্রণবাদি-নমস্কারে নাম্নৈব চ সমন্বিতাঃ।
সর্ব্বদেবেষু কথিতো বিধিঃ স্থাপনপূজনে॥ ১৭
আদ্যাক্ষরং তন্নাম্নশ্চ মন্ত্রোঽয়ং পরিকীর্ত্তিতঃ।
অষ্টানাং নাগজাতীনাং মন্ত্রঃ সান্নিধ্যকারকঃ॥ ১৮

---

অনন্তর ঊর্দ্ধরেখাসমন্বিত ভয়ঙ্কর দিগন্তব্যাপী বায়ুমণ্ডল ধ্যান করিবে। অনন্তর চন্দ্রসন্নিভ বিশুদ্ধ স্ফটিকবৎ প্রদীপ্ত, ত্রিভুবনপ্লাবনশীল, ব্যোমামৃতবরণ মন্ত্র স্মরণ করিবে। বাসুকি ও শঙ্খপাল এই দুই নাগ পৃথিবীমণ্ডলে অবস্থিত আছে। কর্কোটক ও পদ্মনাভ এই দুই নাগ বরুণমণ্ডলে অবস্থিতি করেন। কুলিক ও তক্ষক এই দুই নাগ আগ্নেয়মণ্ডলস্থিত; পদ্মনাভ বায়ুমণ্ডলে অবস্থিতি করেন। এইরূপে নাগের তত্ত্ব জানিয়া পঞ্চভূতন্যাস করিবে। অঙ্গুষ্ঠাদি কনিষ্ঠান্ত অনুলোমবিলোমক্রমে পূর্ব্বোক্ত সন্ধিসমূহে জয়া ও বিজয়া ন্যাস করিবে। শরীরের মুখাদি অবয়বে শিবের ষড়ঙ্গন্যাস করিবে। কনিষ্ঠাদি অঙ্গুলি, হৃদয়াদি অঙ্গ, শিখা ও কর এই সমস্ত স্থানে ন্যাস করা কর্ত্তব্য। ১২-১৫

অনন্তর ক্রমশঃ অঙ্গুলিপর্ব্বে ব্যাপকন্যাস করিবে। পুনরায় ভূতন্যাস ও শিবের অঙ্গন্যাস করিবে। সর্ব্ববিধ দেবতার পূজা ও শিবের অঙ্গন্যাস করিবে। সর্ব্ববিধ দেবতার পূজা ও প্রতিষ্ঠা কার্য্যে সেই সেই দেবতার নামের আদিতে প্রণব (ওঁ) ও অন্তে "নমঃ" শব্দ যোগ করিয়া কার্য্য করিবে, এইরূপ বিধি উক্ত আছে। দেবতার নামের আদিতে সেই নামের আদি বর্ণ যোগ করিলেও মন্ত্র হইয়া থাকে। পূর্ব্বে যে অষ্টনাগের মন্ত্র কথিত হইয়াছে, ঐ সকল মন্ত্রে পূজাদি কার্য্য করিলে নাগগণের সান্নিধ্য

১। ব্যোমামৃতমনুং।

আবাহয়েৎ ততো মূর্ত্তিং শিবমন্ত্রং ততোপরি।
কর্ণিকায়াং ক্রমেণৈবং সাঙ্গং তত্র পুরঃসরম্ ॥ ৩৭
পৃথিবী পশ্চিমে পত্রে আপশ্চোত্তরসংস্থিতাঃ।
তেজস্তু দক্ষিণে পত্রে বায়ুং পূর্ব্বেণ পূজয়েৎ ॥ ৩৮
স্ববীজং মূর্ত্তিরূপঞ্চ প্রাগুক্তং পরিকল্পয়েৎ।
যং বায়ুবীজং নৈর্ঋত্যে রেফস্ত্বনলসংস্থিতঃ ॥ ৩৯
বং চ ঈশে সদা পূজ্য ওঁ হৃদিস্থঞ্চ পূজয়েৎ।
তন্মাত্রান্ ভূতমাত্রাংস্তান্ বহিরেব প্রপূজয়েৎ ॥ ৪০
শিবাঙ্গানি ততঃ পঞ্চাধারাদ্যা সম্পূজয়েৎ ততঃ।
আগ্নেয্যাং হৃদয়ং পূজ্য শির ঈশানগোচরে ॥ ৪১
নৈর্ঋত্যে তু শিখাং দদ্যাদ্বায়ব্যাং কবচং ন্যসেৎ।
অস্ত্রঞ্চ বাহ্যতো দদ্যান্নেত্রমুত্তরসংস্থিতম্ ॥ ৪২
পত্রাগ্রে কর্ণিকায়াং তু বীজানি পরিপূজয়েৎ।
অনন্তাদিকুলীকান্তা অষ্টৌ নাগাঃ ক্রমাৎ স্থিতাঃ ॥ ৪৩
পূর্ব্বাদিকক্রমেণৈব ঈশপর্য্যন্তমেব চ।
পূজয়েচ্চ সদা মন্ত্রী বিধানেন পৃথক্ পৃথক্ ॥ ৪৪
হৃদি পদ্মে বিধানেন শিলাদৌ পদ্মমণ্ডলে।
এতৎ কার্য্যং সমুদ্দিষ্টং নিত্য-নৈমিত্তিকেঽপি চ ॥ ৪৫

---

ঈশানকোণ হইতে ক্রমশঃ ষোড়শ স্বরের ন্যাস করিয়া তাহাদিগের অর্চনা করিবে। তারপর বামাদিক্রমে শক্তিন্যাস করিয়া ত্রিতত্ত্ব ন্যাস করিবে। অনন্তর মস্তকে আবাহন করিয়া হৃৎপদ্মে শিবের অঙ্গন্যাস করিবে। অতঃপর কর্ণিকাতে অঙ্গন্যাস পুরঃসর দেবের ন্যাস করিবে। পশ্চিমপত্রে পৃথিবী, উত্তরপত্রে জল, দক্ষিণপত্রে তেজঃ ও পূর্ব্বপত্রে বায়ুর পূজা করিবে। অতঃপর পূর্ব্বোক্ত স্ববীজ ও মূর্ত্তি পরিকল্পনা করিবে। 'যং' এই বায়ুবীজ নৈর্ঋতে, রং এই বহ্নিবীজ বায়ুকোণে, 'বং' এই বীজ ঈশানে পূজা করিয়া হৃদয়ে ওঁ এই বীজের অর্চনা করিবে। পরে বাহ্যে ভূতসকল ও ভূততন্মাত্রের পূজা করিবে। ৩৬-৪০

তারপর শিবের অঙ্গন্যাস করিয়া ধ্যানপূর্ব্বক পূজা করিবে। অনন্তর অগ্নিকোণে হৃদয়, ঈশানকোণে শির, নৈর্ঋতে শিখা ও বায়ুকোণে কবচ, বাহ্যে অস্ত্র ও উত্তরে নেত্র-বিন্যাস করিয়া পত্রাগ্রে ও কর্ণিকাতে বীজের পূজা করিবে। পূর্ব্ব হইতে ঈশানকোণ পর্য্যন্ত যথাক্রমে অনন্তাদি অষ্টনাগ অবস্থিত আছেন; জ্ঞানবান্ সাধক ঐ নাগসকলের পৃথক্ পৃথক্ পূজা করিবেন। নিত্য-নৈমিত্তিকাদি সকল কার্য্যেই উক্ত বিধানক্রমে হৃৎপদ্মে, শিলাদি মূর্ত্তিতে ও মণ্ডলে পূর্ব্বোক্তরূপে কার্য্যসমুদায় করিবে। ৪১-৪৫

## পঞ্চাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

ভৈরব উবাচ

অথ চূড়ামণিং বক্ষ্যে শুভাশুভবিচারণে। সূর্য্যং দেবীং গণং সোমং স্মৃত্বা তু বিলিখেদ্ধ্বজান্॥ ১

ত্রিরেখা লোমুক্তিকাভা অথবা প্রশ্নকারতঃ।

দিগ্‌বামপ্রভৃতো বা ধ্বজাদীন্ গণয়েৎ ক্রমাৎ॥ ২

ধ্বজো ধূম্রোঽথ সিংহশ্চ শ্বা বৃষঃ খরহস্তিনঃ।

ধ্বাঙ্ক্ষশ্চ অষ্টমঃ জ্ঞেয়ো প্রাগ-ঐশান্ত ঘ্রাণ দেৎ॥ ৩

---

কৌমারী, বৈষ্ণবী, বারাহী, ঐন্দ্রাণী, চামুণ্ডা, অপরাজিতা, বিজয়া, অজিতা, মোহিনী, ত্বরিতা, স্তম্ভিনী, জৃম্ভিণী, কালিকা এই সমস্ত দেবতাকে পদ্মমধ্যে পূজা করিবে। এইরূপে জ্বালামুখীর আরাধনা করিলে বিষাদি হরণ হয়। ১৪-১৮

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে নিত্যক্রিয়াত্রিপুরাজ্বালামুখীবিদ্যা নামক
চতুরধিক দ্বিশততম অধ্যায় সমাপ্ত। ২০৪।

---

### পঞ্চাধিক দ্বিশততম অধ্যায়

ভৈরব বলিলেন,—চূড়ামণিমতানুসারে ধ্বজাদি গণনা বলিব। এই গণনাদ্বারা মনুষ্যের ভাবী শুভাশুভ জানা যায়। সূর্য্য, দেবী ভগবতী, গণেশ ও সোম এই সমস্ত দেবতাকে স্মরণ করিয়া ধ্বজাদি অঙ্কিত করিবে। ধ্বজাদি অঙ্কিত করিয়া প্রশ্নকারীর আদি অক্ষরানুসারে ধ্বজাদিগণনা করিবে। যথা—অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ ৡ এ ঐ ও ঔ এই সমস্ত বর্ণ ধ্বজ। ক খ গ ঘ ঙ ধূম্র। চ ছ জ ঝ ঞ সিংহ। ট ঠ ড ঢ ণ শ্বান। ত থ দ ধ ন বৃষ। প ফ ব ভ ম খর। য র ল ব গজ। শ ষ স হ এই চারি বর্ণ ধ্বাঙ্ক্ষ। অকারাদি প্রশ্নাক্ষরদ্বারা যথা—ক্রমে ধ্বজাদি গ্রহণ করিবে। প্রশ্নকর্ত্তা যে দিকে অবস্থিত হইয়া প্রশ্ন করিবে, সেই সেই দিক্ অনুসারেও ধ্বজাদি গ্রহণ করিতে পারা যায়। পূর্ব্বদিকে ধ্বজ, অগ্নিকোণে ধূম্র, দক্ষিণে সিংহ, নৈঋতকোণে শ্বান, পশ্চিমদিকে বৃষ, বায়ুকোণে খর, উত্তরদিকে গজ, ঈশানকোণে ধ্বাঙ্ক্ষ। এইরূপে ধ্বজাদিগণনা করিয়া প্রশ্নের ফল নিরূপণ করিবে। ধ্বজ, ধূম্র, সিংহ, শ্বান, বৃষ, খর, গজ ও ধ্বাঙ্ক্ষ ইহারাই ধ্বজাদি। ১-৩

মাহেন্দ্রো মধ্যসংস্থশ্চ শুক্লপক্ষে তু বামগঃ । কৃষ্ণপক্ষে দক্ষিণস্থ উদয়স্তু ত্র্যহং ত্র্যহম্ ॥ ৩
বহেৎ প্রতিপদাদ্যো চ বিপরীতে ভবেন্মৃতিঃ । উদয়ং সূর্য্যমার্গেণ চন্দ্রেণাস্তময়ো যদি ॥ ৪
বর্দ্ধতে শুভসন্ধ্যাতা অন্যথা বিঘ্নমৌচিতম্ । সংক্রান্তঃ ষোড়শ প্রোক্তা দিবারাত্রৌ বরাননে ॥ ৫
যদা চ সংক্রমেদ্বায়ুরর্দ্ধপ্রহরে স্থিতঃ । বাহ্যহানিস্তদা জ্ঞেয়া বায়ুর্ভ্রমতি দেহিষু ॥ ৬
দক্ষিণে চ পুটে বায়ুর্হিতো ভোজনমৈথুনে । খড়্গহস্তো ব্রজেদ্ যুদ্ধে রিপূন্ কামসমন্বিতঃ ॥ ৭
বামেন গমনং শ্রেষ্ঠং সর্ব্বকার্য্যে সুভূষিতম্ । বায়ৌ বহতি[1] তত্রস্থঃ প্রশ্নো ভবতি[2] শোভনঃ ॥ ৮
মাহেন্দ্রে বারুণে বাতে কোঽপি দোষো ন জায়তে । অনাবৃষ্টির্দক্ষবাহে বৃষ্টিঃ স্যাদ্বামবাহকে ॥ ৯

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বায়ুজয়াদিকথনং নাম ষড়ধিক-
দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২০৬ ॥

---

নাসাবিবরে বায়ু প্রবাহিত হইয়া থাকে। ঊর্দ্ধগামী বায়ুর নাম অগ্নি (নাসিকার ঊর্দ্ধদিকে বায়ু প্রবাহিত হইলে অগ্নিতত্ত্বের উদয় জানা যায়)। নাসিকার অধোগত বায়ুতে জলতত্ত্ব, মধ্যগত বায়ুতে মহেন্দ্রতত্ত্ব বলিয়া নির্ণয় করিবে। বায়ু শুক্লপক্ষে বামনাসায় ও কৃষ্ণ পক্ষে দক্ষিণনাসায় উদিত হয়। এইরূপে তিনদিন বায়ু উদিত হইয়া পরিবর্ত্তিত হয়। শুক্লপক্ষের প্রতিপদ্ হইতে বায়ুর এইরূপ উদয় আরম্ভ হইয়া থাকে (শুক্লপ্রতিপদ্ হইতে তিনদিন বামনাসায়, পরে তিন দিন দক্ষিণনাসায়, এই ক্রমে পূর্ণিমাপর্য্যন্ত উদয় হইয়া অপর কৃষ্ণ-পক্ষের প্রতিপদ্ হইতে তিনদিন দক্ষিণনাসায়, তৎপর তিনদিন বামনাসায় উদিত হয়)। ইহার বৈপরীত্য ঘটিলে মৃত্যু হইয়া থাকে। যদি বায়ু সূর্য্যমার্গে উদিত হইয়া চন্দ্রমার্গে অস্ত যায়, তবে সেই মনুষ্য নানা প্রকারে বৃদ্ধি পায়; কিন্তু নিয়মের অন্যথা হইলে বিঘ্ন ঘটিয়া থাকে। ১-৫

দিবারাত্রির মধ্যে ষোড়শবার বায়ুর সংক্রমণ (এক এক প্রহর অন্তে বায়ুর নাসিকা পরিবর্ত্তন) হয়। যখন অর্দ্ধপ্রহরের পর বায়ুর পরিবর্ত্তন হয়, তখন তাহার বাহ্যহানি ঘটিয়া থাকে। এইরূপে দেহীর শরীরে বায়ু ভ্রমণ করে। বায়ু যখন দক্ষিণনাসাপুটে বহিতে থাকে, তখন ভোজন ও মৈথুনকার্য্য করিবে; তখন খড়্গ হস্তে করিয়া রিপুবিজয়ার্থে বহির্গত হইলে যুদ্ধে জয়লাভ হয়। বামনাসায় বায়ু প্রবহণকালে গমনাদি কার্য্য শুভপ্রদ হয়। বামনাসায় বায়ু বহনকালে কোন ব্যক্তি প্রশ্ন করিলে ফল শুভ জানা যায়। যে সময়ে মহেন্দ্র অথবা বরুণতত্ত্বের উদয় হয়, তখন কোনরূপ দোষ ঘটিতে পারে না। দক্ষিণনাসায় বায়ুর প্রবহণকালে অনাবৃষ্টি ও বামনাসায় বায়ু বহনকালে অতিবৃষ্টি হইয়া থাকে। ৬-৯

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বায়ুজয়াদিকথন নামক ষড়ধিক
দ্বিশততম অধ্যায় সমাপ্ত। ২০৬।

---

১। বায়ুর্বহতি। ২। ভবতু।

কণ্ঠদাহাদিকং পিত্তাচ্ছোণিতাদ্দাহবেদনম্। ধবলং কফাৎ সন্নিপাতাৎ সর্ব্বরূপং ত্রিদোষজম্।
আগন্তুজস্তু শস্ত্রাদৈর্দ্বিত্রিধাতুবিলোকনম্ ॥ ১০
শল্লকীমূলং[১] হরিদ্রে দ্বে চিত্রকং বিশ্বভেষজম্। রসোনং সৈন্ধবং বাপি তক্রকাঞ্জিকপেষিতম্ ॥ ১১
তিলশক্তুর্দধিতৌদ্রা পরিস্রুতা সসৈন্ধবা। নিম্বপত্রযুতং পিণ্ডং ব্রণশোধনরোপণম্ ॥ ১২
করবীর-কদল্যর্ক-স্নুহী-কুটজচিত্রকৈঃ। তল্লাভিস্ত পচেৎ তৈলং নাড়ীব্রণহরং পরম্ ॥ ১৩
শঙ্খবল্কলকল্কেন ঘৃতেন চ প্রলেপয়েৎ। দ্বে হরিদ্রে বিড়ঙ্গানি তথা লবণপঞ্চকম্ ॥ ১৪
পটোলং নিম্বপত্রঞ্চ বচা চিত্রকমেব চ। পিপ্পলীশৃঙ্গবেরঞ্চ চূর্ণমেকত্র কারয়েৎ।
এতৎ পানং ক্রিমিক্লেদ-মদানিলবিনাশনম্ ॥ ১৫
নিম্বপত্রং পটোলঞ্চ ত্রিফলা খদিরং তথা। ক্বাথয়িত্বা ততো ত্র্যহং পূতিব্রণং বিচক্ষণঃ।
ত্র্যহমেব প্রপাতব্যং রক্তদুষ্টোপশান্তয়ে ॥ ১৬
সব্রণেষু চ দুষ্টেষু তৈলং সর্ষপজং হিতম্। শতনাভিকষায়ঞ্চ পানদুষ্টোপশান্তয়ে ॥ ১৭
মাতুলুঙ্গরসোপেতং মাংসীনাং রসকেন বা। নস্যং দদ্যাৎ তত্র নশ্যন্ত্যেবা দিনসংযুতৈঃ[২] ॥ ১৮

---

যেমন ব্রণ শীঘ্র পাকিয়া থাকে। পিত্তজ ব্রণে কণ্ঠে দাহ হয়। শোণিতদোষে যে ব্রণ জন্মে, তাহাতে দাহ ও বেদনা অনুভূত হয়। কফদোষে ব্রণ ধবল (শুক্ল) হয়; দুই ধাতুর দোষে ব্রণ হইলে সেই সেই বাত পিত্তাদি ধাতুর রূপ প্রকাশ পায়। আর যদি ত্রিদোষে উৎপন্ন হয়, তবে সমস্ত লক্ষণই ব্যক্ত হইয়া থাকে। ৬-১০

আগন্তুক দুষ্টব্রণ শস্ত্রাদিদ্বারা উৎপাটনপূর্ব্বক তাহাতে এরণ্ডমূল, হরিদ্রা, দারুহরিদ্রা, চিতা, শুঁঠী, রসোন ও সৈন্ধব এই সমস্ত দ্রব্য তক্র ও কাঁজির সহিত পেষণ করিয়া প্রলেপ দিবে। তিল, শক্তু, দধি, সৈন্ধব, নিম্বপত্র এই সমস্ত দ্রব্য একত্র পেষণ করিয়া পিণ্ডাকার করিবে। এই পিণ্ড দ্বারা ব্রণের ব্রণরোপণ হয়। করবীর, কদলী, আকন্দ, সিঁজ, কুটজ ও চিতার সহিত তেলার তৈল পাক করিবে; এই তৈল অন্যবিধের নাড়ীব্রণ (নালীঘা) রোপণ করে। শঙ্খ বল্কলের কল্ক ও ঘৃতদ্বারা প্রলেপ দিলে নাড়ীব্রণ আরোগ্য হয়। হরিদ্রা, দারুহরিদ্রা, বিড়ঙ্গ, পঞ্চলবণ, পটোল, নিম্বপত্র, বচ, চিতা, পিপ্পলী, আদা এই সমস্ত দ্রব্য একত্র চূর্ণ করিয়া ব্রণকে পান করাইলে ক্রিমি, ক্লেদ, মদ ও অনিলরোগ নাশ পায়। ১১-১৫

নিম্বপত্র, পটোল, ত্রিফলা, খদিরকাষ্ঠ এই সমস্ত দ্রব্যের ক্বাথ করিয়া ব্রণকে পান করাইলে ব্রণের রক্তস্রাব নিবারণ হয়; এই ক্বাথ তিন দিবস সেবন করাইলে ব্রণের দুষ্টরোগ শান্তি হয়। ব্রণের দুষ্টব্রণে সর্ষপতৈল প্রয়োগ করিলে সবিশেষ উপকার দর্শে; শতনাভিক্বাথ পান করাইলে পানদোষজনক রোগের শান্তি হইয়া থাকে। গোড়ালেবুর রস ও জটামাংসীর রস তিল সহ মিশ্রিত করিয়া ব্রণকে নস্য প্রদান করিবে। ইহাতে ব্রণের রোগ তৎক্ষণাৎ নাশ পায়; কিম্বা অজার রস সহযোগে নস্যপ্রয়োগ করিলেও ব্রণরোগ নষ্ট

---

১। এরণ্ডমূলং। ২। তৈঃ সুসংযুতৈঃ।

পলদ্বয়ং প্রথমেঽহ্নি একৈকপলবৃদ্ধিতঃ । যাবদ্দিনানি পূর্ণানি পলান্যষ্টাদশোত্তমে ॥ ১৯
অধমেঽষ্টপলান্যাহুর্মধ্যমে স্যাচ্চতুর্দশ । শরদ্গ্রীষ্মযোর্নৈব দেয়ো নৈব তু বাপয়েৎ ॥ ২০

তৈলেন বাতিকে রোগে শর্করাজ্যপয়োঽন্বিতৈঃ ।
কটুদ্রব্যৈঃ কফে যোজ্যৈঃ পিত্তে ত্রিফলাবারিভিঃ ॥ ২১

শালিষষ্টিকদুগ্ধাশী হয়ো হি ন [illegible] । পক্বজম্বুনিভো যেন বর্ণেনাশ্বো ন দুষ্যতি ॥ ২২

অর্দ্ধপ্রস্থেন ধূর্য্যো ভক্তভুক্ প্রাণবেগবান্ ।
ভোজয়েৎ পায়সং দুগ্ধং সত্বরং পুষ্টিতো হয়ঃ ॥ ২৩
বিকারে ভোজয়েদ্দুগ্ধং শালিমন্নং বাতুলে দদেৎ ।
কর্ষমাংসরসৈঃ পিত্তে মধু-মুদ্গযবান্নকৈঃ ॥ ২৪
কফে মুদ্গান্ কুলত্থান্ বা কটুতিক্তান্ কফে হয়ে ।
বাধির্য্যে ব্যাধিতে প্রাপ্তে ত্রিদোষার্ত্তো তু ভক্তভুক্ ॥ ২৫
দূর্ব্বৈর্যুক্তা সর্ব্বরোগে প্রথমেঽহ্নি পলং দদেৎ ।
বিবর্দ্ধয়েৎ ততো কর্ষমেকাহ্নি পলপঞ্চকম্ ॥ ২৬

পানে চ ভোজনে চৈব অশীতিপলকঃ বরম্ । মধ্যো ষষ্টিপলমেষু চত্বারিংশচ্চ ভোজিষু ॥ ২৭
ব্রণে কৃমিষু গণ্ডেষু ত্রিফলাক্বাথসংযুতম্ । মজ্জাশোষে শোথরোগে চ শর্করাং ঘৃতেন যোজিতম্ ॥ ২৮

---

হয়। অশ্বরোগ নিবারণার্থ ঔষধপ্রয়োগ সময়ে প্রথমদিন এক একপল পরিমাণে ঔষধ দিবে। তৎপরে প্রতিদিন একপল বৃদ্ধি করিয়া ঔষধের মাত্রা অষ্টাদশপলপর্য্যন্ত বৃদ্ধি করিবে। উক্ত অষ্টাদশপলই প্রথমমাত্রা, অষ্টপল অধমমাত্রা, চতুর্দ্দশপল মধ্যমমাত্রা। শরৎ ও গ্রীষ্মকালে অশ্বের রোগ বিনাশার্থে কোন ঔষধ প্রয়োগ করিবে না। ১৮-২০

অশ্বের বাতিকরোগে শর্করা, ঘৃত ও দুগ্ধযুক্ত তৈলদ্বারা, শ্লৈষ্মিকরোগে তৈলযুক্ত ত্রিকটুদ্বারা, আর পৈত্তিকরোগে ত্রিফলাজলদ্বারা নস্য প্রয়োগ করিবে। অশ্বকে শালিধান্য, ষষ্টিকান্ন ও দুগ্ধপান করাইলে সেই অশ্ব সমধিক উৎকর্ষলাভ করে। যে অশ্বের বর্ণ পক্ক জম্বুফলের ন্যায়, সেই অশ্বের কোন দোষ দেখা যায় না। ভারবাহী অশ্বকে ভক্তভুক্ ভোজন করাইবে। পায়স ও দুগ্ধপান করাইলে অশ্ব শীঘ্রই পুষ্টিত হয়। অশ্বের শরীরে বাতিক বিকার উপস্থিত হইলে দুগ্ধ ও শালি অন্নভোজন করিতে দিবে। পৈত্তিকবিকারে দুইতোলা পরিমিত মাংসরসের সহিত মুগ ও ঘৃত পান করাইবে। কফবিকারে মুগ, কুলত্থ বা কটু ও তিক্তদ্রব্য ভোজন করাইবে। বধিরতাব্যাধিগ্রস্ত বা ত্রিদোষবিকারান্বিত অশ্বকে ভক্তভুক্ ভোজন করাইবে। ২১-২৫

সর্ব্ববিধ রোগে প্রথমদিন একপল পরিমিত দূর্ব্বাঘাস ভোজন করিতে দিবে। পরে প্রতিদিন দুইতোলা পরিমাণে বৃদ্ধি করিয়া পঞ্চপল পর্য্যন্ত ভক্ষণ করাইবে। অশ্বের পানে ও ভোজনে অশীতিপল শ্রেষ্ঠমাত্রা, ষষ্টিপল মধ্যমমাত্রা, আর চত্বারিংশৎপল

বাতপিত্তে ব্রণে বাজী গোক্ষীরঘৃতসংযুতম্ ।
দেয়ঃ কৃশানাং পুষ্ট্যর্থং মাংসৈর্মুক্তঞ্চ ভোজনম্ ॥ ২৯
সপিষ্টায়াঃ প্রশস্তবাঃ গুড়ূচ্যাঃ পলপঞ্চকম্ ।
প্রভাতে ঘৃতসংযুক্তং শরদ্গ্রীষ্মে চ বাজিনাম্ ॥ ৩০

রোচনং পুষ্টিদঞ্চাপি বল-তেজোবিবর্দ্ধনম্ । ভক্ষ্যেণাশ্বস্য দাতব্যং ক্ষীরযুক্তমথাপি বা ॥ ৩১
গুড়ূচীকল্কযোগেন শতাবর্য্যাশ্বগন্ধয়োঃ । চত্বারি ত্রীণি মধ্যস্য অধমস্য পলানি হি ॥ ৩২
অকস্মাদ্ যত্র বাহানাং মরণং যদা ভবেৎ । ম্রিয়ন্তে চ যদা ক্ষিপ্রমুপসর্গং তমাদিশেৎ ॥ ৩৩
হোমাদ্যৈ রক্ষণং বিপ্র-ভোজনৈর্বলিকর্ম্মণা । শান্ত্যোপসর্গশান্তিঃ স্যাদ্ধরীতক্যাদিকল্কতঃ ॥ ৩৪
হরীতকী গবাং মূত্রৈস্তৈলেন লবণান্বিতা । আদৌ পঞ্চ ততঃ পঞ্চ বৃদ্ধ্যা পূর্ণশতাবধিঃ ।
উত্তমঞ্চ শতং মাত্রা অশীতিঃ ষষ্টিরেব বা ॥ ৩৫
গজায়ুর্ব্বেদযোগ্যাদ্যা উক্তাঃ কল্পা গজে হিতাঃ । গজে চতুর্গুণা মাত্রা জাতির্বলকমর্দ্দিনম্ ॥৩৬

গজোপসর্গব্যাধীনাং শমনং শান্তিকর্ম্ম চ ।
পূজয়িত্বা সুরান্ বিপ্রান্ বৈশ্বর্য্যং কপিলাং দদেৎ ॥ ৩৭

---

অধমমাত্রা জানিবে। কফ, কুষ্ঠ ও ব্রণরোগে অশ্বকে ত্রিফলাক্কাথ পান করাইবে; বস্তারি ও শোথরোগে গোমূত্রের সহিত ত্রিফলার ক্কাথ পান করাইবে। বাতপিত্তজ ব্রণরোগে অশ্বকে ঘৃতযুক্ত গব্যদুগ্ধ পান করাইবে। কৃশ অশ্বের শরীরপুষ্টির জন্য ভোজ্য দ্রব্যের সহিত মাংসরস পান করাইবে। কৃশ অশ্বের শরীরের পুষ্টিসাধন জন্য শরৎ ও গ্রীষ্মকালে প্রভাত সময়ে পঞ্চপল ঘৃতমিশ্রিত গুড়ূচী সেবনপূর্ব্বক ভোজন করাইবে। ২৮-৩০

অশ্বের পুষ্টিসাধন করিতে হইলে যে সমস্ত দ্রব্য রোচক, পুষ্টিকারক, বলপ্রদ ও তেজোবর্দ্ধক, সেই সমস্ত ঔষধের সহিত দুগ্ধ মিলিত করিয়া ভোজন করাইবে। অশ্বের পোষণাদির জন্য গুড়ূচীকল্ক, শতাবরীকল্ক ও অশ্বগন্ধাকল্ক সেবন করাইবে। এই ঔষধ সেবন বিষয়ে চারিপল উত্তমমাত্রা, তিনপল মধ্যমমাত্রা ও একপল অধমমাত্রা জানিবে। যখন অশ্বগণের এক প্রকার রোগ উপস্থিত হইয়া তাহাতে তাহাদিগের মৃত্যু হয়, সেই রোগকে উপসর্গ বলে। অশ্বের উপসর্গশান্তির জন্য হোমাদি দ্বারা রক্ষা বিধান করিবে; আর ব্রাহ্মণভোজন ও বলিকর্ম্মাদি শান্তি দ্বারা উপসর্গশান্তি করিবে। পরে হরীতক্যাদিকল্ক সেবন করাইবে। অশ্বরোগশান্তির জন্য গোমূত্র, তৈল ও লবণযুক্ত হরীতকী ভোজন করাইবে। এই ঔষধ সেবনকালে প্রথমদিনে পাঁচটি হরীতকী সেবন করিতে দিবে, তারপর প্রতিদিন পাঁচ পাঁচটি বৃদ্ধি করিয়া একশতটি পর্য্যন্ত সেবন করাইবে। এই হরীতকী সেবন বিষয়ে একশত উত্তমমাত্রা, অশীতি মধ্যমমাত্রা, আর ষষ্টি অধমমাত্রা জানিবে। ৩১-৩৫

অনন্তর গজায়ুর্ব্বেদ বলিব। পূর্ব্বে যে সমস্ত কল্প উক্ত হইয়াছে, ঐ সমুদয় গজের পক্ষেও হিতকর জানিবে। বিশেষ এইমাত্র যে, অশ্বের চতুর্গুণমাত্রায় গজে ঔষধ প্রয়োগ করিতে

# অষ্টাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

সূত উবাচ

এবং ধন্বন্তরিঃ প্রাহ সুশ্রুতায় চ বৈদ্যকম্। অথ নামানি বক্ষ্যামি ঔষধীনাং সমাসতঃ ॥ ১
স্থিরা বিদারিগন্ধা চ শালপর্ণ্যংশুমত্যপি। লাঙ্গলী কলসী চৈব ক্রোষ্টুপুচ্ছা গুহা মতা ॥ ২
পুনর্নবাথ বর্ষাভূঃ কারবিল্লঃ কঠিল্লকঃ[1]। এরণ্ডশ্চোরুবূকঃ স্যাদামণ্ডো বর্দ্ধমানকঃ ॥ ৩
ঝষা নাগবলা জ্ঞেয়া শ্বদংষ্ট্রা গোক্ষুরো মতঃ। শতাবরী বরা ভীরু পীবরীন্দীবরী বরী ॥ ৪

ব্যাঘ্রী[2] তু বৃহতী কৃষ্ণা হংসপাদী মধুস্রবা
ধাবনী কণ্টকারী স্যাৎ ক্ষুদ্রা সিংহী নিদিগ্ধিকা ॥ ৫

মুণ্ডিকালম্বুষা কালী বিষঘ্নী সর্পদংষ্ট্রিকা। মর্কটী চাত্মগুপ্তা স্যাদার্ষেয়ী কপিকচ্ছুকা ॥ ৬
মুদ্গপর্ণী ক্ষুদ্রসহা মাষপর্ণী মহাসহা। ন্যগ্রোধস্তু বটো জ্ঞেয়ো হ্যশ্বত্থঃ কপিলো মতঃ ॥ ৭

প্লক্ষোঽথ গর্দ্দভাণ্ডঃ স্যাৎ পর্কটী চ কপীতনঃ।
পার্থস্তু ককুভো ধবী নির্জ্জরোঽর্জ্জুননামভিঃ ॥ ৮
নন্দীবৃক্ষঃ প্ররোহী স্যাৎ পুষ্টিকারীতি চোচ্যতে।
বঞ্জুলো বেতসো জ্ঞেয়ো [illegible] ॥ ৯

---

সূত বলিলেন,—ধন্বন্তরি সুশ্রুতকে পূর্ব্বোক্ত প্রকারে বৈদ্যকশাস্ত্র বলিয়াছিলেন; এক্ষণে সংক্ষেপতঃ ঔষধিসকলের নাম বলিব। স্থিরা, বিদারীগন্ধা, শালপর্ণী ও অংশুমতী এই চারিটি শব্দ শালপাণীবাচক। লাঙ্গলী, কলসী, ক্রোষ্টুপুচ্ছা ও গুহা এই সকল শব্দে পিঠানী বুঝায়। পুনর্নবা, বর্ষাভূ, কঠিল্লক ও কারবিল্ল এই চারিটি শব্দ পুনর্নবাবাচক। এরণ্ড, উরুবূক আমণ্ড ও বর্দ্ধমানক এই চারিটি শব্দে এরণ্ড বুঝায়। ঝষা ও নাগবলা এই দুইটি শব্দ গোরক্ষচাকুলিয়াবাচক; শ্বদংষ্ট্রা এই শব্দে গোক্ষুর বুঝায়। শতাবরী, বরা, ভীরু, পীবরী, ইন্দীবরী ও বরী এই সকল শব্দ শতমূলীবাচক। ব্রাহ্মী, বৃহতী, কৃষ্ণা, হংসপাদী মধুস্রবা এই কয়েকটী বৃহতীর নাম। ধাবনী, কণ্টকারী, ক্ষুদ্রা, সিংহী, নিদিগ্ধিকা এই সকল শব্দে কণ্টকারী বুঝিবে। ১-৫

মুণ্ডিকালী, অম্বুষা, কালী, বিষঘ্নী, সর্পদংষ্ট্রিকা এই পাঁচটী শব্দ বিছাতি-বাচক। মর্কটী, আত্মগুপ্তা, আর্ষেয়ী, কপিকচ্ছুকা এই সকল শব্দে শূকশিম্বী বুঝায়। মুদ্গপর্ণী ক্ষুদ্রসহা এই দুই শব্দ মুগানীবাচক। মাষপর্ণী ও মহাসহা এই দুই শব্দে মাষাণী বুঝিবে। ন্যগ্রোধ ও বট এই দুই শব্দে বটবৃক্ষ বুঝায়। অশ্বত্থ কপিল এই দুই শব্দে অশ্বত্থ বৃক্ষ বুঝিবে। প্লক্ষ, গর্দ্দভাণ্ড, পর্কটী, কপীতন এই সমস্ত শব্দ পাকুড় গাছের নাম। পার্থ, ককুভ, ধবী, অর্জ্জুননামক সকল শব্দ অর্জ্জুনবৃক্ষের নাম। নন্দীবৃক্ষ, প্ররোহী পুষ্টিকারী এই সমস্ত শব্দ

---

১। কঠিল্লা কারবী তথা।    ২। ব্রাহ্মী।

লোধ্রঃ শাবরকো ধূর্তস্তিরীটশ্চাপি কীর্তিতঃ । বৃহৎকেলা মহাবস্তুর্বা বালকন্যা শরী ॥ ১০

তৃতীয়া কনকস্তুঃ স্যান্মাধেয়ী সা চ কীর্তিতা ।

কণা কৃকোলপকুল্যা[১] চ শৌণ্ডী মাগধিকেতি চ ॥ ১১

কথিতা পিপ্পলী তজ্জ্ঞৈস্তন্মূলং গ্রন্থিকং স্মৃতম্ ।

উষণং মরিচং প্রোক্তং শুণ্ঠী বিশ্বং মহৌষধম্ ॥ ১২

ব্যোষং কটুত্রয়ং বিদ্যাৎ ত্র্যূষণং তচ্চ কীর্ত্যতে ।

লাঙ্গলী হলিনী চ স্যাৎ প্রেয়সী গজপিপ্পলী ॥ ১৩

আরতী আরযাণা স্যাদুৎসা বহবহা[২] স্মৃতা । চিত্রকঃ স্যাচ্ছিখী বহ্নিরগ্নিসংজ্ঞোঽভিধীয়তে ॥ ১৪

ষড়্‌গ্রন্থোগ্রা বচা শ্বেতা মেধ্যা হৈমবতীতি চ ।

কুটজো বৃক্ষকঃ শক্রো বৎসকো গিরিমল্লিকা ॥ ১৫

কলিঙ্গেন্দ্রযবারিষ্টং তস্য বীজানি কথয়েৎ ।

মুস্তকো মেঘনামা স্যাৎ কৌন্তী জ্ঞেয়া হরেণুকা ॥ ১৬

এলা চ বহুলা প্রোক্তা সূক্ষ্মৈলা চ তথা ত্রুটিঃ ।

পথ্যা ভার্গী তথা কাঞ্জী জ্ঞেয়া ব্রাহ্মণযষ্টিকা ॥ ১৭

---

মেষশৃঙ্গীবাচক । বঞ্জুল ও বেতস এই দুই শব্দে বেতগাছ বুঝিবে । তালাবক, অক্তক এই দুই শব্দে কেশা বুঝায় । ৬-৯

লোধ্র, শাবরক, ধূর্ত, তিরীট এই চারি শব্দ লোধবাচক । বৃহৎকেলা, মহাবস্তু, এই দুই শব্দে গোলাব জাম বুঝায় । বালকন্যা, মাধেয়ী, কনকস্তু, এই সকল শব্দে ক্ষুদ্র কদ্বেল বুঝায় । কণা, কৃকা, উপকুল্যা, শৌণ্ডী ও মাগধী, বৈদ্যবিৎ পণ্ডিতগণ এই সমস্ত শব্দ পিপ্পলীবাচক বলিয়া নিরূপণ করিয়াছেন । গ্রন্থিকশব্দে পিপ্পলীমূল বুঝিবে । উষণ শব্দ মরিচবাচক । বিশ্ব মহৌষধ এই দুই শব্দ শুণ্ঠীবাচক । ব্যোষ, কটুত্রয়, ত্র্যূষণ এই তিনটি শব্দে ত্রিকটু (মরিচ, পিপ্পলী, শুণ্ঠী) বুঝিবে । লাঙ্গলী, হলিনী, প্রেয়সী, গজপিপ্পলী, আরতী, আরযাণা, উৎসা, বহবহা এই সমস্ত শব্দ গজপিপ্পলীবাচক । চিত্রক, শিখী, বহ্নি ও অগ্নিবাচকশব্দ সকল চিতার নাম । ষড়্‌গ্রন্থা, উগ্রা, বচা, শ্বেতা, হৈমবতী এই সমস্ত শব্দ বচের নাম । কুটজ, বৃক্ষক, শক্র, বৎসক, গিরিমল্লিকা এই সমস্ত শব্দে কুটজবৃক্ষ বুঝায় । ১০-১৫

কলিঙ্গ, ইন্দ্রযব, অরিষ্ট এই তিনটি শব্দে কুটজবীজ বুঝিবে । মুস্তক ও মেঘবাচক শব্দ মুথার বাচক হয় । কৌন্তী হরেণুকা এই দুই শব্দে রেণুকা নামক ঔষধি বুঝিবে । এলা বহুলা এই দুইটি শব্দ বড় এলাচবাচক । সূক্ষ্মৈলা ত্রুটি এই দুই শব্দে ছোটএলাচী বুঝিবে । পথ্যা, ভার্গী, কাঞ্জী, ব্রাহ্মণযষ্টিক এই সমস্ত শব্দে বামনহাটি বুঝায় । মূর্বা, মধুরসা, তেজনী,

---

১ । কৃকোলকুল্যা । ২ । বা মুখহা ।

ত্রিফলা ফলত্রয়ে প্রোক্তা তচ্চ জ্ঞেয়ং ফলত্রিকম্ ।
উপকীর্য্যা দীর্ঘবৃন্তঃ করঞ্জশ্চেতি কীর্তিতঃ ॥ ২৭

যষ্টি যষ্ট্যাহ্বয়ং প্রোক্তং মধুকং মধুযষ্টিকা । মাতকী তাম্রপর্ণী স্যাৎ সমঙ্গা কুঞ্জরা মতা ॥ ২৮
সিতং মলয়জং শীতং গোশীর্ষং সিতচন্দনম্ । বিদ্যাদ্রক্তং চন্দনঞ্চ দ্বিতীয়ং রক্তচন্দনম্ ॥ ২৯
কাকোলী চ স্মৃতা বীরা বয়স্থা চার্কপুষ্পিকা । শৃঙ্গী কর্কটশৃঙ্গী চ মহাঘোষা চ কীর্তিতা ॥ ৩০

তুঙ্গাক্ষীরী শুভা বাংশী বিজ্ঞেয়া বংশরোচনা ।
মৃদ্বীকা চ স্মৃতা দ্রাক্ষা তথা গোস্তনিকা মতা ॥ ৩১
স্যাদুশীরং মৃণালঞ্চ সেব্যং লামজ্জকং তথা ।
সারিবা গোপবল্লী চ গোপী শ্যামা চ কথ্যতে ॥ ৩২
দন্তী কটঙ্কটেরী চ জ্ঞেয়া দারু নিশেতি চ ।
হরিদ্রা রজনী প্রোক্তা পীতিকা রাত্রিনামিকা ॥ ৩৩
বীজবৃক্ষো মহাতরুস্তথা বীজতরুঃ স্মৃতঃ ।
বৃক্ষাদনী ছিন্নরুহা নীলবল্লী রসামৃতা ॥ ৩৪
কপোতা চৈব সংজ্ঞা চ সূর্য্যভক্তাভিধীয়তে ।
কণ্ঠভগ্না কণ্ঠশালা কটভং পরিকীর্ত্তিতে ॥ ৩৫

---

বুঝায়। পথ্যা, অভয়া, পূতনা ও হরীতকী এই সমস্ত শব্দে হরীতকী বুঝায়। হরীতকী, আমলকী ও বহেড়া ইহাদিগকে ত্রিফলা ও ফলত্রিক বলিয়া থাকে। উপকীর্য্যা, দীর্ঘবৃন্ত ও করঞ্জ এই সমস্ত করঞ্জা বৃক্ষের নাম, যষ্টী, যষ্ট্যাহ্বয়, মধুক ও মধুযষ্টিকা এই সমস্ত নামে যষ্টিমধু বুঝিবে। মাতকী, তাম্রপর্ণী, সমঙ্গা ও কুঞ্জরা এই সমস্ত লাইফুলের নাম। সিত, মলয়জ, শীত, গোশীর্ষ ও সিতচন্দন এই সমস্ত নামে শ্বেতচন্দন বুঝিবে। রক্ত, চন্দন, রক্তচন্দন এই সকল শব্দ রক্তচন্দনের নাম। কাকোলী, বীরা, বয়স্থা ও অর্ক-পুষ্পিকা এই সকল কাকোলীর নাম। শৃঙ্গী, কর্কটশৃঙ্গী, মহাঘোষা এই তিনটি শব্দে কাঁকড়াশৃঙ্গী বুঝায়। ২৮-৩০

তুঙ্গাক্ষীরী, শুভা, বাংশী ও বংশরোচনা এই সকল শব্দে বংশলোচন জানিবে। মৃদ্বীকা, দ্রাক্ষা ও গোস্তনী এই তিনটী কিস্মিসের নাম। উশীর, মৃণাল, সেব্য ও লামজ্জক এই চারিটী শব্দে বেণার মূল জানা যায়। সার, গোপবল্লী, গোপী ও শ্যামা এই সমস্ত নামে শ্যামলতা জানিবে। দন্তী ও কটঙ্কটেরী এই দুই শব্দ দন্তিবাচক। দারুহরিদ্রা, রজনী, পীতিকা ও রাত্রিবাচক শব্দ এই সমস্তই হরিদ্রার নাম। বীজবৃক্ষ, মহাতরু, বীজতরু, এই তিন শব্দে সেগুনবৃক্ষ বুঝায়। বৃক্ষাদনী, ছিন্নরুহা, নীলবল্লী, রসা ও অমৃতা এই সমস্ত শব্দে গুড়ূচী বুঝিবে। কপোতা, সংজ্ঞা, সূর্য্যভক্তা, এই তিন শব্দ একার্থবাচক। কণ্ঠভগ্না কণ্ঠশালা, কটভ, এই তিন শব্দ একার্থবাচক। ৩১-৩৫

কবরী কুন্তকো ধূর্তঃ[1] সুবিষো মনকৃৎ তথা।
কৃষ্ণার্জকঃ করালশ্চ কালমালঃ প্রকীর্তিতঃ ॥ ৩৬

প্রাচী বলা নদীক্রান্তা কাকজঙ্ঘাথ বায়সী। জ্ঞেয়া মূষিককর্ণী তু দ্রবন্তী চাখুকর্ণিকা ॥ ৩৭
বিষমুষ্টির্দ্রাবণশ্চ কেশমুষ্টিরুদাহৃতা। কিলিহীং কটুকীং বিদ্যাদম্লকশ্চাম্লবেতসঃ ॥ ৩৮
অম্বষ্ঠা বহুপুত্রা চ বিজ্ঞেয়া চাম্লকাপি। অক্ষবকং শতমূকং ক্ষৌরী বাতাদনং মতম্ ॥ ৩৯
মহাশাল্বশ্চ দাড়িম্বং জ্ঞেয়ং করকং বদেৎ। মসূরী বিদলা শ্লক্ষ্ণা কালিকেতি নিগদ্যতে ॥ ৪০

কণ্টকাখ্যা মহাশাখা বৃক্ষপাদীতি কথ্যতে।
বিদ্যা কুটী নিকুম্ভা চ বিভণ্ডী ত্রিপুটী ত্রিবৃৎ ॥ ৪১
মণ্ডলা যবতিক্তা চ চর্ম্মা চর্ম্মকষেতি চ[2]।
শঙ্খিনী সুকুমারী চ তিক্তাক্ষী চাক্ষিপীলুকম্ ॥ ৪২
শরাঙ্কী চাম্বুতা শ্বেতা শিখিকর্ণী শরাবলী।
কাম্পিল্লকোঽথ রক্তাঙ্গো শুণ্ডা রোচনিকেতি চ ॥ ৪৩
হেমক্ষীরী স্পৃক্তা পীতা গৌরী চ কালশুদ্ধিকা
শাকেরুকী নাগবলা বিশাখা চেক্ষুবাকণী ॥ ৪৪

---

কবরী, কুন্তক, ধূর্ত, সুবিষ ও মনকৃৎ এই সমস্ত শব্দে কাকোলী বুঝায়। কৃষ্ণার্জক, করাল, কালমাল এই তিন শব্দ অর্জকবৃক্ষের নাম। প্রাচী, বলা, নদীক্রান্তা, এই তিন শব্দে বেড়েলা বুঝায়। কাকজঙ্ঘা বায়সী এই দুই শব্দে কেঁউয়াঠেঙ্গা বৃক্ষ বুঝিবে। মূষিকর্ণ, দ্রবন্তী ও আখুপর্ণিকা এই তিনটী ইন্দুরকাণীর নাম। বিষমুষ্টি, দ্রাবণ ও কেশমুষ্টি এই সমস্ত নামে মহানিম্ব বৃক্ষ উক্ত হয়। কিলিহী, কটুকী, এই দুই শব্দে কটুকী বুঝায়। অম্লক, অম্লবেতস এই দুই শব্দে অম্লরসযুক্ত লতাবিশেষ বুঝায়। অম্বষ্ঠা ও বহুপুত্রা এই দুই নামে বন-আমলকী জানিবে। অক্ষবক, শতমূক, ক্ষৌরী ও বাতাদান এই সমস্ত নামে শিয়ালবৃক্ষ বুঝায়। মহাশাল্ব, দাড়িম্ব ও করক এই সমস্ত শব্দ দাড়িম্ববাচক। মসূরী, বিদলী, শ্লক্ষ্ণা ও কালিকা এই সমুদয় শব্দে মসূর কথিত হয়। ৩৬-৪০

কণ্টকাখ্যা, মহাশাখা ও বৃক্ষপাদী এই সকল নামে কণ্টক বৃক্ষ বুঝায়। বিদ্যা, কুটী, নিকুম্ভা, ত্রিপুটী ও ত্রিবৃৎ এই সকল শব্দ তেউড়িবাচক। মণ্ডলা, যবতিক্তা, চর্ম্মা ও চর্ম্মকষা এই সমস্ত নামে চামারকষা কথিত হয়। শঙ্খিনী, সুকুমারী, তিক্তাক্ষী, অক্ষিপীলুক এই সমুদায় শব্দে চোরপুষ্পী লতা বুঝায়। শরাঙ্কী, অম্বুতা, শ্বেতা, শিখিকর্ণী শরাবলী এই শব্দে অপরাজিতা বুঝিবে। কাম্পিল্ল, রক্তাঙ্গ, শুণ্ডা, রোচনী এই চারিটী রোচনী বৃক্ষবাচক। হেমক্ষীরী, পীতা, গৌরী ও কালশুদ্ধিকা এই সমস্ত শব্দে প্রিয়ঙ্গু জানিবে। শাকেরুকী,

---

১। ধূর্তঃ। ২। চর্ম্মকষেতি চেতি বা পাঠঃ।

তার্ক্ষ্যং শৈলং নীলবর্ণমঞ্জনঞ্চ রসাঞ্জনম্ ।
নির্য্যাসো যশ্চ শাল্মল্যাঃ স মোচরসসংজ্ঞকঃ ॥ ৫৫
প্রত্যক্পুষ্পী খরী জ্ঞেয়া অপামার্গো ময়ূরকঃ ।
সিংহাস্য-বৃষ বাসাকমটরূষকনামভিঃ ॥ ৫৬
জীবকো জীবশাকশ্চ কর্ব্বুরশ্চ শটীং বিদুঃ ।
কটুফলং সোমবৃক্ষঃ স্যাদগ্নিগন্ধা সুগন্ধিকা ॥ ৫৭
শতাহ্বং শতপুষ্পা চ মিসির্মধুরিকা মতা ।
জ্ঞেয়ং পুষ্করমূলঞ্চ পুষ্করং পুষ্করাহ্বয়ম্ ॥ ৫৮
যাসোঽথ যবাসশ্চ দুঃস্পর্শোঽথ দুরালভা ।
বাকুচী সোমরাজী চ সোমবল্লীতি কীর্ত্তিতা ॥ ৫৯
বর্ব্বরঃ কেশরাজশ্চ ভৃঙ্গরাজো নিগদ্যতে ।
প্রোক্তশ্চৈড়গজশ্চক্রমর্দ্দকসংজ্ঞকঃ ॥ ৬০
ধ্বাঙ্ক্ষী জগরঃ বায়ুঃ কলনাশা তু বায়সী । মহাকালঃ স্মৃতো বেণুতুলীয়ো ঘনস্তনঃ ॥ ৬১
ইক্ষ্বাকুস্তিক্ততুম্বী স্যাৎ তিক্তালাবুর্নিগদ্যতে ।
ধামার্গবোঽথ বিজ্ঞেয়ঃ কোষাতক্যথ কামিনী ॥ ৬২
বিগ্রহং কোষাতকীভেদং কৃতচ্ছেদনসংজ্ঞকম্
তথা জীমূতকাখ্যা চ বৃত্তাকো দেবতাড়কঃ ॥ ৬৩

---

নাগবলা, বিশালা, ইন্দ্রবারুণী এই সমস্ত শব্দ রাখালশসাবাচক। তার্ক্ষ্য, শৈল, নীলাঞ্জন, রসাঞ্জন এই সমস্ত শব্দে রসাঞ্জন কীর্ত্তিত হয়। শাল্মলীর নির্য্যাসকে মোচরস বলে। ৫১-৫৫

প্রত্যক্পুষ্পী, খরী, অপামার্গ ও ময়ূরক এই সমস্ত শব্দ অপামার্গবাচক। সিংহাস্য, বৃষ, বাসক ও অটরূষক এই সমস্ত নামে বাসক বুঝিবে। জীবক, জীবশাক, কর্ব্বুর ও শটি এই সকল শব্দে শটি জানা যায়। কটুফল, সোমবৃক্ষ, অগ্নিগন্ধা ও সুগন্ধিকা এই সমস্ত শব্দ কটুফলের নাম। শতাহ্ব ও শতপুষ্পা এই দুই শব্দে শুলফা বুঝায়। মিসি ও মধুরিকা এই দুই শব্দে মৌরী জানিবে। পুষ্করমূল, পুষ্কর ও পুষ্করাহ্বয় এই তিন শব্দে পুষ্কর জানা যায়। যাস, যবাস, দুস্পর্শ ও দুরালভা এই চারি শব্দ দুরালভাবাচক। বাকুচী, সোমরাজী, সোমবল্লী এই তিনটি শব্দ সোমরাজীবাচক। বর্ব্বর, কেশরাজ, ভৃঙ্গরাজ এই তিন শব্দে ভৃঙ্গরাজ বুঝায়। এড়গজ, চক্রমর্দ্দক এই দুই শব্দে চাকুন্দাবৃক্ষ জানিবে। ৫৬-৬০

ধ্বাঙ্ক্ষী, জগর, বায়ু, কলনাশা, বায়সী এই সমস্ত শব্দে কাকতুণ্ডী বৃক্ষ বুঝায়। মহাকাল, বেণ, বর্ত্তুলীয় ও ঘনস্তন এই সমুদয় শব্দে চাপামেটে শাক বুঝায়। ইক্ষ্বাকু, তিক্ততুম্বী, তিক্তা ও অলাবু এই সকল শব্দে তিক্তলাউ বুঝিবে। ধামার্গব, কোষাতকী, কামিনী এই সমস্ত শব্দ কোষাতকীবাচক। বিগ্রহ ও কৃতচ্ছেদন এই দুই শব্দে কোষাতকীবিশেষ জানা যায়।

# নবাধিকত্রিশততমোঽধ্যায়ঃ

কুমার উবাচ

অথ ব্যাকরণং বক্ষ্যে কাত্যায়ন সমাসতঃ। সিদ্ধশব্দবিবেকায় বালব্যুৎপত্তিহেতবে ॥ ১

সুপ্তিঙন্তং পদং খ্যাতং সুপঃ সপ্ত বিভক্তয়ঃ।
স্বৌজসঃ প্রথমা প্রোক্তা সা প্রাতিপদিকাত্মকে ॥ ২

সম্বোধনে চ লিঙ্গাদাবুক্তে কর্মণি কর্ত্তরি। অর্থবৎ প্রাতিপদিকং ধাতুপ্রত্যয়বর্জ্জিতম্ ॥ ৩

অমৌশসো দ্বিতীয়া স্যাৎ তৎ কর্ম ক্রিয়তে চ যৎ।
দ্বিতীয়া কর্মণি প্রোক্তান্তরান্তরেণ সংযুতে ॥ ৪

টাভ্যাংভিসস্তৃতীয়া স্যাৎ করণে কর্ত্তরীরিতা। করণং ক্রিয়তে যেন কর্ত্তা যশ্চ করোতি সঃ ॥ ৫

ঙেভ্যাংভ্যসশ্চতুর্থী স্যাৎ সম্প্রদানে চ কারকে।
যস্মৈ দিৎসা ধারয়তে রোচতে সম্প্রদানকম্ ॥ ৬
পঞ্চমী স্যান্ঙসিভ্যাংভ্যো হ্যপাদানে চ কারকে।
যতোঽপৈতি সমাদত্তে অপাদত্তে ভয়ং যতঃ ॥ ৭

---

কুমার বলিলেন—হে কাত্যায়ন! অনন্তর সংক্ষেপে ব্যাকরণ বলিতেছি, এই ব্যাকরণ-দ্বারা প্রসিদ্ধ শব্দসকলের বিচারপূর্ব্বক বালকদিগের ব্যুৎপত্তি হইতে পারে। সুবন্ত ও তিঙন্ত শব্দ সকলকে পদ বলে। সুপাদি বিভক্তির সংখ্যা সাত; যথা—সু, ঔ, জস্ ইহাদিগকে প্রথমা বিভক্তি বলে। এই প্রথমা বিভক্তি প্রাতিপদিকে, সম্বোধনে, লিঙ্গার্থে ও উক্তকর্মে প্রযুক্ত হয়। ধাতু ও প্রত্যয়বর্জ্জিত অর্থবান্ শব্দকে প্রাতিপদিক বলে। অম্, ঔ, শস্ ইহাদিগকে দ্বিতীয়া বিভক্তি বলে, এই দ্বিতীয়া বিভক্তি কর্মকারকে এবং অন্তরা ও অন্তরেণ এই দুই শব্দের যোগে প্রযুক্ত হয়। যাহা কিছু করা যায়, তাহাকেই কর্মকারক বলে। টা, ভ্যাং, ভিস্ ইহাদিগকে তৃতীয়া বিভক্তি বলা যায়। করণ ও কর্ত্তৃকারকে তৃতীয়া বিভক্তি হয়। যদ্দ্বারা কার্য্যসম্পাদন হয়, তাহাকে করণকারক বলে। যিনি ক্রিয়া করিয়া থাকেন, তাহাকে কর্ত্তৃকারক বলে। ১-৫

ঙে, ভ্যাং, ভ্যস্ ইহারা চতুর্থী বিভক্তি। সম্প্রদানকারকে এই চতুর্থী বিভক্তির প্রয়োগ হয়। যাহাকে দান করিতে ইচ্ছা হয়, যাহাকে ধারণ করান যায়, আর যাহার রুচি উৎপাদন করা হয়, তাহারই নাম সম্প্রদান। ঙসি, ভ্যাং, ভ্যস্ ইহারা পঞ্চমী বিভক্তি। অপাদান কারকে পঞ্চমী বিভক্তির প্রয়োগ হয়। যাহা হইতে ভয় উপস্থিত হয়, যাহার নিকট গ্রহণ করা যায়, আর যাহা হইতে অন্তর্হিত হয়, তাহাকে অপাদান

ঙসোসামশ্চ ষষ্ঠী স্যাৎ স্বামিসম্বন্ধমুখ্যকে।
ঙ্যোস্সুপশ্চ সপ্তমী স্যাৎ সা চাধিকরণে ভবেৎ ॥ ৮
আধারশ্চাধিকরণং রক্ষার্থানাং প্রয়োগতঃ। ঈপ্সিতঞ্চানীপ্সিতং যত্তদপাদানকং স্মৃতম্ ॥ ৯
পঞ্চমী পর্য্যপাঙ্যোগে ইতরর্ত্তেঽন্যদিঙ্মুখে।
এনযোগে দ্বিতীয়া স্যাৎ কর্ম্মপ্রবচনীয়কৈঃ ॥ ১০
বীপ্সেত্থম্ভাবচিহ্নেষ্বভির্ভাগে চৈব পরিপ্রতী। অনুরেষু সহার্থে চ হীনেঽনূপশ্চ কথ্যতে ॥ ১১
দ্বিতীয়া চ চতুর্থী স্যাচ্চেষ্টায়াং গতিকর্ম্মণি। অপ্রাণে হি বিভক্তী দ্বে মন্যকর্ম্মণ্যনাদরে ॥ ১২
নমঃ স্বস্তি স্বধা স্বাহালং বষট্ যোগ-ঈরিতা। চতুর্থী চৈব তাদর্থ্যে তুমর্থাদ্ভাববাচিনঃ ॥ ১৩
তৃতীয়া সহযোগে স্যাৎ কুৎসিতেঽঙ্গে বিশেষণে।
কালে ভাবে সপ্তমী স্যাদেতৈর্যোগেঽপি ষষ্ঠ্যপি।
স্বামীশ্বরাধিপতিভিঃ সাক্ষিদায়াদসূতকৈঃ ॥ ১৪
নির্দ্ধারণে দ্বে বিভক্তী ষষ্ঠী হেতুপ্রয়োগকে।
স্মৃত্যর্থকর্ম্মণি তথা করোতেঃ প্রতিযত্নকে ॥ ১৫

---

কারক বলে। ঙস্, ওস্, আম্, ইহারা ষষ্ঠী বিভক্তি। নির্দ্ধারণ ও সম্বন্ধাদি অর্থে ষষ্ঠী বিভক্তির প্রয়োগ হয়। ঙি, ওস্, সুপ্, ইহারা সপ্তমী বিভক্তি। অধিকরণকারকে সপ্তমী বিভক্তির প্রয়োগ হয়। ক্রিয়ার আধারকে অধিকরণ বলা যায়। রক্ষার্থ ধাতুর প্রয়োগে যাহা ইপ্সিত কি অনীপ্সিত, তাহাকেও অপাদান কারক বলে। পরি, অপ, আঙ্, ইতর, ঋতে, অন্য, দিক্ ও মুখ এই সমুদায় শব্দের যোগেও পঞ্চমী বিভক্তির বিধান আছে। এন শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়। কর্ম্মপ্রবচনীয়যোগেও দ্বিতীয়া বিভক্তির বিধান আছে। ৮-১০

বীপ্সা, ইত্থম্ভাব ও চিহ্ন এই সমস্ত অর্থে অভি; ভাগার্থে পরি ও প্রতি; পূর্ব্বোক্ত সমুদায় অর্থে ও সহার্থে অনু আর হীন অর্থে অনু এবং উপশব্দ কর্ম্মপ্রবচনীয় বলিয়া কথিত হয়। চেষ্টা ও গমনার্থ ধাতুর কর্ম্মে দ্বিতীয়া ও চতুর্থী বিভক্তি হয়। অনাদর অর্থে মন ধাতুর অপ্রাণিকর্ম্মে দ্বিতীয়া ও চতুর্থী বিভক্তি হইয়া থাকে। নমঃ, স্বস্তি, স্বাহা, স্বধা, অলং ও বষট্ এই সমস্ত শব্দের যোগে ও নিমিত্তার্থে চতুর্থী বিভক্তি হয়। তুমর্থ ভাববাচী শব্দের উত্তরেও চতুর্থী বিভক্তি হইয়া থাকে। সহ শব্দের যোগে, কুৎসিত অঙ্গ বুঝাইলে ও বিশেষণে তৃতীয়া বিভক্তি হয়। কালার্থে ও ভাবার্থে সপ্তমী বিভক্তির বিধি জানিবে; কিন্তু ঐ সকল শব্দের যোগে ষষ্ঠী বিভক্তিও হয়। স্বামী, ঈশ্বর, অধিপতি, সাক্ষাৎ, দায়াদ, প্রসূত প্রভৃতি শব্দের যোগে ষষ্ঠী বিভক্তি হয়। নির্দ্ধারণ বুঝাইলে ষষ্ঠী ও সপ্তমী উভয় বিভক্তিই হয়। হেতুশব্দ প্রয়োগে কেবল ষষ্ঠী বিভক্তি হইয়া থাকে। স্মরণার্থ ধাতুর কর্ম্মকারকে ও কৃ ধাতুর প্রতিযত্ন অর্থে ষষ্ঠী বিভক্তি হয়। ১১-১৫

হিংসার্থানাং প্রয়োগে চ কৃতি কর্মণি[1] কর্তরি।
ন কর্তৃকর্মণোঃ ষষ্ঠী নিষ্ঠাদৌ প্রতিপাদিতা[2] ॥ ১৬

দ্বিবিধং প্রাতিপদিকং নাম ধাতুস্তথৈব চ। ভূবাদিভ্যস্তিঙো লঃ স্থানকাস্তে দশ বৈ স্মৃতাঃ ॥ ১৭

তিপ্তসন্তি প্রথমো মধ্যঃ সিপ্থস্থোত্তমপুরুষঃ।
মিপ্বস্মসঃ পরস্মৈ তু পদানামাত্মনেপদম্ ॥ ১৮
তে আতে অন্তে প্রথমঃ সে আথে ধ্বে চ মধ্যমঃ।
এ বহে মহে উত্তমঃ পুরুষা হি নিরূপ্যতে ॥ ১৯
নাম্নি প্রযুজ্যমানেঽপি প্রথমঃ পুরুষো ভবেৎ।
মধ্যমো যুষ্মদি প্রোক্ত উত্তমঃ পুরুষোঽস্মদি ॥ ২০

ভূবাদ্যা ধাতবঃ প্রোক্তাঃ সনাদ্যন্তাস্তথা ততঃ। লডীরিতো বর্তমানে স্মেনাতীতে চ ধাতুতঃ ॥ ২১

ভূতেঽনদ্যতনে লঙ্ বা লিঙাশিষি চ ধাতুতঃ।
বিধ্যাদাবেবানুমতৌ লোট্ বাচ্যো যত্নে ভবেৎ ॥ ২২
নিমন্ত্রণাধীষ্টসম্প্রশ্নে প্রার্থনেষু তথাশিষি।
লিডতীতে পরোক্ষে স্যাদদ্যতনে লুঙ্ ভবিষ্যতি ॥ ২৩

---

হিংসার্থ ধাতুর প্রয়োগে ষষ্ঠী বিভক্তি হইয়া থাকে। কৃদন্ত ধাতুর কর্তা ও কর্মেও ষষ্ঠী বিভক্তির বিধান জানিবে। নিষ্ঠাদিপ্রত্যয়ান্ত ধাতুর যোগে কর্তা বা কর্মে ষষ্ঠী হয় না। প্রাতিপদিক দ্বিবিধ ঃ নাম ও ধাতু। ভূপ্রভৃতি ধাতুর উত্তর তিঙ্ বিভক্তি হয়। ঐ তিঙ্ বিভক্তিকে লকার বলে। লকার দশবিধ। প্রত্যেক লকারে পরস্মৈপদ ও আত্মনেপদ আছে। পরস্মৈপদ ও আত্মনেপদ উভয়েই তিন তিন পুরুষ। তিপ্, তস্, অন্তি ইহাদিগকে প্রথম পুরুষ ; সিপ্, থস্, থ ইহাদিগকে মধ্যম পুরুষ ; মিপ্, বস্, মস্ ইহাদিগকে উত্তমপুরুষ বলে। এই তিন পুরুষই পরস্মৈপদের অন্তর্গত। তে, আতে, অন্তে ইহারা প্রথমপুরুষ, সে, আথে, ধ্বে ইহারা মধ্যমপুরুষ ; এ, বহে, মহে ইহারা উত্তমপুরুষ। ইহাদিগকে আত্মনেপদ বলা যায়। নাম (যুষ্মদস্মদতিরিক্ত শব্দ) প্রযুজ্যমান হইলে প্রথমপুরুষ হয়। যুষ্মদ্ প্রযুজ্যমানে মধ্যমপুরুষ হয়। অস্মদ্ প্রযুজ্যমানে উত্তমপুরুষ হয়। ১৬-২০

ভূ প্রভৃতি কতকগুলি শব্দকে ধাতু বলে। সনাদিপ্রত্যয়ান্ত শব্দও ধাতুসংজ্ঞক জানিবে। বর্তমান কালে ধাতুর উত্তর লট্ বিভক্তি হয়। স্মশব্দের যোগে অতীতকালেও লট্ বিভক্তি হইয়া থাকে। অনদ্যতন অতীতে লঙের বিধান আছে। আশীর্বাদ অর্থে ধাতুর উত্তর লিঙ্ বিভক্তি হইয়া থাকে। বিধি অনুমতি প্রভৃতি অর্থে লোট্ বিভক্তি হয়। নিমন্ত্রণ, আমন্ত্রণ, সংপ্রশ্ন, প্রার্থনা ও আশীর্বাদ অর্থেও লোট্ বিভক্তি হইয়া থাকে। পরোক্ষ অতীতে লিট্ বিভক্তি হইয়া থাকে। অদ্যতন অতীতে লুঙ্ বিভক্তির বিধান জানিবে।

---

১। প্রতিকর্মণি।  ২। প্রতিপাদিকে।

ভবিষ্যত্যপরোক্ষে লৃট্ লুট্ পরোক্ষে ভবিষ্যতি।
ধাতোর্লৃঙ্ ক্রিয়াতিপত্তৌ লিঙর্থে লোট্ প্রকীর্তিতঃ ॥ ২৪
কৃতস্ত্রিষ্বপি বর্তন্তে ভাবে কর্মণি কর্তরি।
তৃণ্ তব্য-অনীয়াঃ ক্তাং শতৃশানৌ চ ধাতুতঃ ॥ ২৫

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্বখণ্ডে ব্যাকরণানুশাসনবর্ণনং নাম নবাধিক-
দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২০৯ ॥

---

## দশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

সিদ্ধোদাহরণং বক্ষ্যে সংহিতাদিপুরঃসরম্।
বিপ্রাগ্র্যং শাখতা বীনং মৃদ্বয়ং ত্বাং পিতৃর্ষভঃ ॥ ১
অংকারো বিষ্ণুতাত্মেবং লাঙ্গলীষা মনীষয়া। গঙ্গোদকং তবল্কার ঋণার্ণং প্রার্ণমিত্যপি ॥ ২
শীতার্ত্তশ্চ তবল্কারঃ সৈন্দ্রী সৌকার ইত্যপি।
বস্ত্রান্মক পিত্রর্থো মন্বন্তো নয়ে ভবেৎ ॥ ৩
নায়কো লবণং পাবক এতে ন ত ঈশ্বরাঃ।
দেবীগৃহং অথো অত্র আ অবেহি পট্ ইমৌ ॥ ৪

---

সাধারণতঃ ভবিষ্যৎকালে লুট্ হয়। অনদ্যতনভবিষ্যৎ কালে লৃট্ বিভক্তি হইয়া থাকে। ক্রিয়াতিপত্তি ( ক্রিয়ার অনিষ্পত্তি ) হইলে ধাতুর উত্তর লৃঙ্ বিভক্তি হয়। কোন কোন স্থলে লিঙ্ বিভক্তির বিষয়ে লোট্ বিভক্তি হয়। কৃৎপ্রত্যয় তিন কালেই হইয়া থাকে। ধাতুর উত্তর ভাবে, কর্মে ও কর্তাতে তৃণ্, তব্য, যৎ, অনীয়, শতৃ, প্রভৃতি কৃৎপ্রত্যয় হইয়া থাকে। ২১-২৫

শ্রীগরুড়পুরাণে পূর্বখণ্ডে ব্যাকরণানুশাসন বর্ণন নামক নবাধিক দ্বিশততম
অধ্যায় সমাপ্ত। ২০৯।

---

### দশাধিক দ্বিশততম অধ্যায়

সূত কহিলেন,—অতঃপর ব্যাকরণসিদ্ধ কতিপয় প্রসিদ্ধ উদাহরণ প্রদর্শিত হইতেছে। ( মূলের লিখিত শ্লোকে দৃষ্টিপাত করিলেই ঐ সকল উদাহরণ অক্লেশে বুঝা যায় ; সুতরাং

সর্ব্ববিদ্যোত্তমে চোক্তৌ তথাতাতিতরাণি চ।
উভয়ো উভয়ো নেমস্তমযোঽথ সিমস্তথা ॥ ২১
পূর্ব্বপরাবরাশ্চৈব দক্ষিণশ্চোত্তরাধরৌ।
অপরশ্চান্তরোঽংশোতদ্ যদ্‌তদ্‌কিমদসো দ্বয়ম্ ॥ ২২
যুষ্মদস্মদ্‌প্রথমশ্চ চরমাল্প তথার্দ্ধকে। একঃ কতিপয়ো দ্বৌ চ দ্বয়ং সর্ব্বাদয়স্তথা ॥ ২৩
সর্ব্বে তিষ্ঠন্তি সর্ব্বস্মৈ সর্ব্বস্মাৎ সর্ব্বতো গতঃ।
সর্ব্বেষাঞ্চৈব সর্ব্বস্মিন্নেবং বিশ্বাদয়স্তথা ॥ ২৪
পূর্ব্বে পূর্ব্বাশ্চ পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মিন্ পূর্ব্ব ইত্যতঃ ॥ ২৫
গীর্ধূর্বিদ্যা জুহোতিশ্চ জহাতিশ্চ দদাত্যপি। দীপ্যতি ক্ষুভ্যতিশ্চৈব পুষ্যতি ধনায়তি ॥ ২৬
রুণদ্ধি ক্রিয়তে চৈব চিকীর্ষতি নিনীষতি।
শনিঃ করোতি ক্রীণাতি বৃণোতি দধিকর্ষতি ॥ ২৭
কার্য্যং কৃতঞ্চ কৃত্যা চ শুতাবাঃ সূত্রথাপরে।
সূর্য্যাহ্বানো দ্রুতঃ সন্তি দেববিপ্রবনাস্তথা ॥ ২৮
সবেশ কার্য্যং বেদৈশ্চ ক্রিয়তে দেহি ভোজনম্।
ভিক্ষায় চ ধনিষ্ঠাভ্যাং যা তেভ্যোঽথ সমাগতঃ ॥ ২৯
তীর্থাৎ তথাগ্রমাত্যাক সরুভ্যঃ স্বগুরস্য চ।
জ্ঞানতত্ত্বেষু চেত্যোরমস্তে সেবা যথামতি ॥ ৩০

সূত উবাচ

সুপ্‌তিঙন্তং সিদ্ধরূপং নামমাত্রেণ দর্শিতম্।
কাত্যায়নঃ কুমারাৎ তু শ্রুত্বা বিস্তরমব্রবীৎ ॥ ৩১

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে সিদ্ধোদাহরণ-বর্ণনং নাম দশাধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২১০ ॥

---

নিষ্প্রয়োজন বোধে উহার বঙ্গানুবাদ প্রদত্ত হইল না।) কুমার-প্রদর্শিত উদাহরণসমূহ সংক্ষেপে কহিলাম। কুমারের নিকট শ্রবণ করিয়া কাত্যায়ন ইহা বিস্তরক্রমে বলিয়াছিলেন। ১-৩১

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে সিদ্ধোদাহরণ বর্ণন নামক দশাধিক দ্বিশততম অধ্যায় সমাপ্ত। ২১০।

## একাদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

সূত উবাচ

বাসুদেবং গুরুং নত্বা গণং শম্ভুং সরস্বতীম্ ।
মাত্রাবর্ণপ্রভেদেন ছন্দো বক্ষ্যেঽল্পবুদ্ধয়ে ॥ ১
সর্ব্বাদিমধ্যান্তগলৌ ম্নৌ ভ্যৌ জ্রৌ স্তৌ ত্রিকা গণাঃ ।
আর্য্যা চতুষ্কলাস্তত্র সর্ব্বমধ্যো চতুর্গণাঃ ॥ ২
ব্যঞ্জনান্তো বিসর্গান্তো দীর্ঘো যুক্তপরো গুরুঃ ।
সানুস্বারশ্চ পাদান্তো বা ইদ্যুক্তো দ্বিমাত্রকঃ ॥ ৩
যথা পাপি গুরুং যোগে লঘুতাপি ক্বচিদ্ গুরোঃ ।
শ্লোকচার্ব্বাদিসংখ্যা স্যাদ্যতির্বিচ্ছেদসংজ্ঞিকা ॥ ৪
ভেদঃ পাদশ্চতুর্থাংশো যুক্ সমং বিষমমযুক্ ।
সমমর্দ্ধসমং বৃত্তং বিষমঞ্চ তৃতীয়কম্ ॥ ৫

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে ছন্দঃশাস্ত্রে একাদশাধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২১১ ॥

---

সূত বলিলেন,—বাসুদেব, গুরু গণপতি, শম্ভু ও সরস্বতীকে নমস্কার করিয়া অল্পবুদ্ধি ব্যক্তিদিগের বিশিষ্ট বোধের জন্য মাত্রা ও বর্ণভেদ অনুসারে ছন্দঃ বলিতেছি। লঘু ( হ্রস্ব ) বর্ণকে 'ল' এবং দীর্ঘ বর্ণকে 'গ' বলা যায়। তিনটী গুরু বর্ণকে 'ম', তিনটী লঘুকে 'ন', প্রথমটী গুরু তৎপরে দুইটী লঘু হইলে তাহাকে 'ভ', আদি লঘু ও পরবর্ত্তী দুইটি গুরু হইলে তাহাকে 'য', মধ্যবর্ণ গুরু, দুই দিকের দুইটি লঘু হইলে 'জ', মধ্যবর্ণ লঘু আর দুইদিকের দুইটী গুরু হইলে তাহাকে 'র', অন্ত বর্ণ গুরু, তৎপূর্ব্ববর্ত্তী দুইটি লঘু হইলে 'স', আর অন্তবর্ণ লঘু ও তৎপূর্ব্বের দুইটি বর্ণ গুরু হইলে তাহাকে 'ত' বলা হইয়া থাকে। তিন তিন বর্ণে এক একটি গণ হয়। আর্য্যা চতুষ্কলা—ইহার আদি অন্ত মধ্য সর্ব্বত্র চারিটি গণ থাকে। ব্যঞ্জনান্ত, বিসর্গান্ত, অনুস্বারযুক্ত বা দীর্ঘ ও সংযুক্তবর্ণের পূর্ব্ববর্ণ গুরু বলিয়া জানিবে। পাদের অন্তে স্থিত বর্ণ বিকল্পে গুরু হয়। গুরুবর্ণ দ্বিমাত্রাসমন্বিত। শ্লোকের অক্ষিসমুদ্রতাদি নির্দ্দিষ্ট কখন কখন গুরুবর্ণও লঘুরূপে ব্যবহৃত হয়। বিচ্ছেদস্থানকে যতি বলিয়া থাকে। নিরূপিত স্থানে যতি না হইলে তাহাকে যতিচ্ছেদ বলে। শ্লোকের চতুর্থাংশকে পাদ বলে। সম ( ২য়, ৪র্থ ) পাদ যুক্, আর বিষম ( ১ম, তৃতীয় ) পদে অযুক্ বলিয়া উক্ত হয়। বৃত্ত অর্থাৎ যাহার অক্ষরসংখ্যা নিরূপিত থাকে, সেই ছন্দ ত্রিবিধ—সমবৃত্ত, অর্দ্ধসমবৃত্ত ও বিষমবৃত্ত। ১-৫

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে ছন্দঃশাস্ত্র নামক একাদশাধিক দ্বিশততম
অধ্যায় সমাপ্ত। ২১১।

উদীচ্যবৃত্তিবিষমে প্রাচ্যবৃত্তিস্তু যুগ্মকে। সমকমচতুর্থাংশে যুগপৎ তৌ প্রবৃত্তকম্ ॥ ৮

উদীচ্যবৃত্তিসংযোগাৎ যুগ্মপাদৈকপাদিকা[1] ।

চারুহাসিন্যযুগ্মাদ্যৌ বৈতালীয়স্য সংগ্রহঃ ॥ ৯

বক্ত্রং নাদ্যান্নসৌ স্যাতাং চতুর্থাদ্ যগণো ভবেৎ।

পথ্যাবক্ত্রং জেন যুগ্মে বিপরীতাদিকস্তথা ॥ ১০

অযুজে নচ চপলা বিপুলা লঘুসপ্তমা। নিবিড়ে বা নৈতবেব স্যৌ স্যাৎ চাক্ষেকপূর্বকৌ ॥ ১১

ষোড়শলোঽচলধৃতির্মাত্রাসমকমুচ্যতে ॥ ১২

নবমলস্তথা গোঽন্ত্যঃ জো নকৌ বাব্ধ্যূর্দ্ধতঃ ।

বিশ্লোকঃ স্যাচ্চতুর্লাদ্বিত্রা বানবাসিকা ॥ ১৩

পঞ্চাষ্টনবকেষু স্যাচ্চিত্রা ষোড়শপাদিকা। সমস্তাদসমাপ্তিস্তং পাদাকুলকমীরিতম্ ॥ ১৪

বৃত্তবাচ্যা বিনা বর্ণৈর্বা বর্ণা গুরুভির্বিনা। গুরবো দৈর্ঘ্যে নিত্যং প্রয়াবদিতি নিশ্চিতম্ ১৫

অষ্টাবিংশতিকা লস্তা প্রথমার্দ্ধে দ্বিতীয়কে।

ত্রিংশকন্ত্যাং শিখা লস্তা খঞ্জা গুরুস্তথান্তরে ॥ ১৬

ষোড়শাদনঙ্গক্রীড়া গা দ্বাত্রিংশচ্চরমে চ লাঃ ।

সপ্তবিংশতিকা লস্তা গলস্তো রুচিরা দ্বয়োঃ ॥ ১৭

---

প্রবৃত্তক বলা যায়। শেষ পাদের স্থায় প্রথমার্দ্ধ এবং দ্বিতীয় পাদের স্থায় শেষার্দ্ধ হইলে তাহাকে একপাদিকা বলে। অযুগ্মপাদের স্থায় যুগ্ম পাদ হইলে তাহাকে চারুহাসিনী বলে, বৈতালীয়ের ভেদ এই কথিত হইল। প্রথমে ন গণ ও চতুর্থ বর্ণের পর য গণ হইলে তাহাকে বক্ত্র বলা যায়। সমপাদদ্বয়ের চতুর্থ বর্ণের পর জ গণ হইলে তাহাকে পথ্যাবক্ত্র বলে। বিষমপাদে ঐরূপ চতুর্থবর্ণের পর ন গণ হইলে তাহাকে চপলা বলা যায়। এইরূপ সপ্তম বর্ণ লঘু হইলে তাহাকে বিপুলা বলে। ৭-১১

নবম বর্ণ লঘু ও অন্ত্যবর্ণ গুরু হইলে আর চতুর্থ বর্ণের পর জগণ কিম্বা ন গণ বা লঘু বর্ণ থাকিলে তাহাকে বিশ্লোক বলে। এই ছন্দ ষোড়শবর্ণাত্মক। ইহার পঞ্চম, অষ্টম ও নবম বর্ণ লঘু হইলে তাহাকে চিত্রা বলা যায়। উহার চতুর্থ ও অষ্টম বর্ণ লঘু হইলে বনবাসিকা ছন্দ হয়। মাত্রাবৃত্ত সকলের প্রথমার্দ্ধে যদি অষ্টাবিংশতি আর দ্বিতীয়ার্দ্ধে ত্রিংশৎ লঘু বর্ণ থাকে, তবে তাহাকে শিখা বলা যায়। ঐরূপ লঘুবর্ণ না হইয়া গুরুবর্ণ হইলে তাহাকে খঞ্জা বলে। প্রথমার্দ্ধে ষোড়শটি গুরুবর্ণ আর শেষার্দ্ধে দ্বাত্রিংশৎ লঘুবর্ণ থাকিলে তাহাকে অনঙ্গক্রীড়া বলা যায়। এইরূপ উভয়ার্দ্ধে সপ্তবিংশতি লঘুবর্ণ থাকিলে

---

১। অপরান্তিকেতি পিঙ্গলাদৌ।

মাত্রাবৃত্তানি চোক্তানি সর্ব্ববৃত্তানি বচ্মি তে ॥ ১৪

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে ছন্দঃশাস্ত্রে দ্বাদশাধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২১২ ॥

## ত্রয়োদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

সূত উবাচ

শ্রীরুক্থা গেন সা জ্ঞেয়া অত্যুক্থা স্ত্রী গুরুদ্বয়ম্ ।
যো নারী রো মৃগী মধ্যা মগৌ কন্যা প্রতিষ্ঠয়া ॥ ১
ভো গৌ পংক্তিঃ সুপ্রতিষ্ঠা তনুমধ্যা ত্যৌ স্মৃতা ।
নযাভ্যাং বালললিতা[1] গায়ত্রীচ্ছন্দ এব হি ॥ ২
মসৈর্গৈর্মদলেখা ত্বৌষ্ণিক্ছন্দঃ স্মৃতং বুধৈঃ ।
ভৌ গৌ চিত্রপদা খ্যাতা বিদ্যুন্মালা মমৌ গগৌ ॥ ৩

---

তাহাকে কলিকা বলা যায়। মাত্রাবৃত্তের বিবরণ এই সংক্ষেপে কহিলাম। এক্ষণে তোমাকে সর্ব্ববৃত্ত কহিতেছি। ১২-১৪

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে ছন্দঃশাস্ত্র নামক দ্বাদশাধিক দ্বিশততম
অধ্যায় সমাপ্ত ।২১২।

### ত্রয়োদশাধিক দ্বিশততম অধ্যায়

সূত কহিলেন,—একটি গ গণ হইলে তাহাকে শ্রী এবং উক্থা বলে। দুইটি গ গণ হইলে তাহাকে অত্যুক্থা বলে। য গণ হইলে নারী, র গণ হইলে মৃগী, ম ও গ হইলে কন্যা বৃত্ত হয়। ভ ও দুইটি গ হইলে পংক্তি এবং ত ও য হইলে তনুমধ্যা বৃত্ত হয়। ন ও য গণ হইলে বালললিতা হয়; ইহাকে গায়ত্রী ছন্দঃ বলে। ম স ও গ হইলে মদলেখা হয়; ইহাকে ঔষ্ণিক্ ছন্দ বলা যায়। ভ ভ গ গ হইলে চিত্রপদা এবং ম ম গ গ হইলে তাহাকে বিদ্যুন্মালা বলা যায়। ভ ত ল গ হইলে তাহাকে মানবক বলে। ম ন গ গ হইলে তাহাকে

---

১। চণ্ডরসেতি প্রাকৃতপৈঙ্গলে নাম, শশিবদনেতি বৃত্তরত্নাকরাদৌ।

মাণবকং ভাৎ তলগা ম্রৌ গৌ হংসরুতং স্মৃতম্ । সমানিকা রজৌ গলৌ জরৌ লগৌ প্রমাণিকা ।
অতোঽন্যদষ্টাক্ষরং চানুষ্টুপ্‌ছন্দ ঈরিতম্ ॥ ৪

রনসৈঃ হলমুখী নৌ মঃ শিশুভৃতা ভবেৎ ।
বৃহতীচ্ছন্দ ইত্যুক্তং নযৌ জগৌ বিরাজিতম্[১] ॥ ৫

পণবং ম্নযগৈ রজরগৈর্ময়ূরসারিণী ভবেৎ । রজাভ্যাং চ জগাভ্যাং চ রুক্মবতী ভমৌ সগৌ ॥ ৬

মত্তা মভসগৈর্যুক্তা নরজা গো মনোরমা ।
পঙ্‌ক্তিচ্ছন্দঃ সমাখ্যাতং জসতা গাবুপস্থিতম্ ॥ ৭
তৌ জো গাবিন্দ্রবজ্রা স্যাজ্জতজাগৌ উপেন্দ্রবজ্রিকা ॥ ৮
উপজাতয়োঽন্যসঙ্গাৎ সুমুখী নজজা লগৌ ।
ভভভা গৌ দোধকং স্যাচ্ছালিনী মততা গগৌ ॥ ৯
অব্ধিলোকৈশ্চ বিচ্ছেদো বাতোর্ম্মী মভতা গগৌ ।
শ্রীর্ভতৌ নগাঃ প্রোক্তা পঞ্চভিঃ ষড়্‌ভিরেব চ ॥ ১০

মভনা লো গো ভ্রমরবিলাসিতমুপাত্তম্ । রথোদ্ধতা রো নরলগাঃ স্বাগতা রনভা গগৌ ॥ ১১

বৃত্তা ননৌ সগৌ গঃ স্যান্নসৌ রলৌ গঃ সমৃদ্ধিকা ।
রজরাল্গৌ শ্যেনিকা স্যাজ্জসতা গৌ শিখণ্ডিতম্ ।
ত্রিষ্টুপ্‌ছন্দঃ সমাখ্যাতং পিঙ্গলেন মহাত্মনা ॥ ১২

---

হংসরুত বলা যায়। র জ গ ল হইলে সমানিকা এবং জ র ল গ হইলে প্রমাণিকা বলে। এতদ্ভিন্ন অন্য অষ্টাক্ষর বৃত্তকে অনুষ্টুপ্‌ বলে। র ন স হইলে হলমুখী, ন ন ম হইলে শিশুভৃতা বলে; ইহারা বৃহতীচ্ছন্দ। ১-৫

ম ন য গ হইলে পণব, এবং র জ র গ হইলে ময়ূরসারিণী ছন্দঃ হয়। র জ জ গ হইলে রুক্মবতী, ভ ম স গ হইলে মত্তা, ম ভ স গ হইলে যুক্তা এবং ন র জ গ হইলে মনোরমা ছন্দ হয়। এই সকল পাংক্তি ছন্দঃ। জ স ত গ হইলে তাহাকে উপস্থিত বলা যায়। ত ত জ গ গ হইলে তাহাকে ইন্দ্রবজ্রা বলা যায়। জ ত জ গ গ হইলে উপেন্দ্রবজ্রা হয়। ইহাদিগের মিশ্রণে উপজাতি হয়। ভ ভ ভ গ গ হইলে দোধক, ম ত ত গ গ হইলে শালিনী এবং ম ভ ত গ গ গণ এবং চতুর্থ ও সপ্তমে যতি হইলে তাহাকে বাতোর্ম্মী বলা যায়। ভ ভ ন গ গ হইলে তাহাকে শ্রী বলে। ইহার পঞ্চম ও একাদশে যতি থাকে। ৬-১০

ম ভ ন ল গ হইলে ভ্রমরবিলসিত হয়। র ন র ল গ হইলে রথোদ্ধতা এবং র ন ভ গ গ হইলে স্বাগতা হয়। ন ন স গ গ হইলে বৃত্তা ও ন স র ল গ হইলে সমৃদ্ধিকা ছন্দঃ হয়। র জ র ল গ হইলে শ্যেনিকা এবং জ স ত গ গ হইলে তাহাকে শিখণ্ডিত বলে। মহাত্মা

---

১। জলবিরাজিতমিতি পৈঙ্গলাদৌ।

## চতুর্দ্দশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

সূত উবাচ

সসসলগাশ্চ বিষমে পাদে হ্যুপচিত্রকম্। সমে ভৌ ভগগাঃ স্যাচ্চ দ্রুতমধ্যা ভজৌ জযৌ ॥ ১

নঃ পদে বিষমেঽত্র নজৌ জ্যৌ চ সভৌ স্মৃতৌ।
বিষমে বেগবতী সা সঃ সমে ভৌ ভো গগৌ গগাঃ ॥ ২
পাদেঽসমে তজৌ রো গঃ সমে মসৌ জগৌ গুরুঃ।
ভদ্রবিরাট্ কেতুমতী তু বিষমে সজৌ ॥ ৩
সজৌ সমে ভ্রৌ গগৌ আখ্যানকী ত্বথাসমে।
তৌ জো গগৌ সমে পাদে জতজা গুরুকদ্বয়ম্ ॥ ৪
বিপরীতাখ্যানকং স্যাদ্বিষমে জতজৌ গগৌ।
তজৌ জগৌ সমে যঃ স্যাৎ পিঙ্গলেন হ্যুদাহৃতম্ ॥ ৫
পাদেঽথ বিষমে চৈব পুষ্পিতাগ্রা ননৌ রযৌ।
সমে নজৌ জরৌ গশ্চ বৈতালীয়ং বদন্তি হি ॥ ৬

হয়ত্থাপরবক্ত্রাখ্যমৌপচ্ছন্দসিকং পরম্। যবমতী রজরা যঃ স্যাদযুগ্মে জরজা গযৌ ॥ ৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে অর্দ্ধসমবৃত্তকথনং নাম
চতুর্দ্দশাধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২১৪ ॥

---

সূত কহিলেন,—যদি বিষম পাদে স স স ল গ এবং সমপাদে ভ ভ ভ গ গ হইলে তাহাকে দ্রুতমধ্যা বলা যায়। ভ ভ ভ গ গ সম পাদে এবং বিষমপাদে ন জ জ য হইলে তাহাকে বেগবতী বলে। বিষমপাদে ত জ জ র গ এবং সমপাদে ম স জ গ গ হইলে তাহাকে ভদ্রবিরাট্ বলা যায়। বিষমপাদে স জ স গ এবং সম পাদে স ভ র ল গ হইলে তাহাকে কেতুমতী ছন্দ বলে। বিষমপাদে ত ত জ গ গ এবং সমপাদে জ ত জ গগ হইলে তাহাকে আখ্যানকী বলা যায়। বিষম পাদে জ ত জ গ গ এবং সমপাদে ত ত জ গ গ হইলে তাহার নাম বিপরীতাখ্যানক। পিঙ্গলমুনি ইহা বলিয়াছেন। বিষমপাদে ন ন র য এবং সমপাদে ন জ জ র গ হইলে তাহাকে পুষ্পিতাগ্রা বলে। বৈতালীয়ছন্দকেই অপরবক্ত্র এবং ঔপচ্ছন্দসিক বলিয়া থাকে। বিষমপাদে র জ য এবং সমপাদে জ র জ র গ হইলে তাহাকে যবমতী বলা যায়। ১—৭

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে অর্দ্ধসমবৃত্তকথন নাম চতুর্দ্দশাধিক
দ্বিশততম অধ্যায় সমাপ্ত। ২১৪।

# পঞ্চদশাধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

সূত উবাচ

প্রথমোঽষ্টাক্ষরৈঃ পাদো দ্বিতীয়ো দ্বাদশাক্ষরৈঃ। তৃতীয়ঃ ষোড়শার্ণৈশ্চ বিংশত্যৈশ্চ চতুর্থকঃ।
নামাস্যৈবং পদচতুরূর্দ্ধমিতি বিশ্রুতং হি ॥ ১

আপীড়ঃ সর্ব্বলঃ প্রোক্তঃ পূর্ব্বপাদত্রয়গঃ ॥ ২
দ্বিতীয়েঽষ্টাক্ষরৈঃ পাদে কলিকা প্রথমেঽর্ককে।
লবলী স্যাৎ তৃতীয়েঽথ পূর্ব্বমষ্টাক্ষকাক্ষরে।
প্রোক্তা চামৃতধারেয়ং চতুরষ্টাক্ষরে সতি ॥ ৩

ইতি পদচতুরূর্দ্ধপ্রকরণম্।

সজৌ সলৌ চ প্রথমে নসজা গো দ্বিতীয়কে।
তৃতীয়ে ভনজা লশ্চ চতুর্থে সজসা জগৌ ॥ ৪
পূর্ব্ববৎ স্যাৎ সৌরভকং তৃতীয়েঽন্যৌ রনৌ ভগৌ।
ললিতং চার্দ্ধিতাবৎ স্যাৎ তৃতীয়েঽন্যৌ নসৌ নসৌ ॥ ৫

ইত্যুদ্গতাপ্রকরণম্।

উপস্থিতপ্রচুপিতং প্রথমেঽন্যৌ মসৌ জভৌ। গৌ দ্বিতীয়ে সনজরা গস্তৃতীয়ে নসৌ চ নঃ।
নৌ নজা যশ্চতুর্থে স্যাদেষপাদাস্তু পূর্ব্ববৎ ॥ ৬
তৃতীয়েঽন্যৌ বিশেষশ্চ শুদ্ধং স্যাৎ নসৌ নসৌ ॥ ৭

---

সূত কহিলেন,—প্রথমপাদে অষ্টাক্ষর, দ্বিতীয়পাদে দ্বাদশাক্ষর, তৃতীয়ে ষোড়শাক্ষর এবং চতুর্থপাদে বিংশাক্ষর হইবে। বিষমবৃত্তচ্ছন্দঃ সম্বন্ধে ইহাই নিয়ম। এই ছন্দের প্রথম পাদে যদি সমস্ত বর্ণ লঘু এবং অন্ত দুইটি বর্ণ গুরু হয়, তবে তাহাকে আপীড় ছন্দঃ বলে। এইরূপ দ্বিতীয় পাদ যদি অষ্টাক্ষর হয় তবে তাহাকে কলিকা ছন্দ বলে। ঐ পূর্ব্বোক্ত ছন্দই যদি তৃতীয় পাদে অষ্টাক্ষর হয়, তবে তাহাকে লবলী বলে। যদি উহার চারি পাদেই অষ্টাক্ষর থাকে তবে তাহাকে অমৃতধারা বলা যায়। প্রথমপাদে স জ স ল, দ্বিতীয় পাদে ন স জ গ, তৃতীয় পাদে ভ ন জ ল এবং চতুর্থপাদে স জ স জ গ থাকিলে তাহাকে উদ্গতা ছন্দ বলে। উক্ত ছন্দের তৃতীয় পাদে র ন ভ গ থাকিলে তাহাকে সৌরভক বলা যায়। ১-৫

যদি তৃতীয় পাদে ন স ন স থাকে, তবে তাহাকে ললিত বলে। প্রথম পাদে ম স জ ভ, দ্বিতীয় পাদে গ ম স ন জ র, তৃতীয়ে ন ন ন স এবং চতুর্থে ন ন জ য হইলে তাহাকে

শ্রুতিস্মৃতী চ বিপ্রাণাং লোচনে কর্মদর্শিনে।
কাণঃ স্যাদেকয়া হীনো দ্বাভ্যামন্ধঃ প্রকীর্তিতঃ। ৩
শ্রুত্যুক্তঃ পরমো ধর্মঃ স্মৃতিশাস্ত্রগতোঽপরঃ।
শিষ্টাচারশ্চ শিষ্টানাং ত্রয়ো ধর্মাঃ সনাতনাঃ। ৪
সত্যং দানং দয়ালোভো বিদ্যেজ্যা পূজনং দমঃ।
অষ্টৌ তানি পবিত্রাণি শিষ্টাচারস্য লক্ষণম্। ৫
তেজোময়ানি পূর্বেষাং শরীরাণীন্দ্রিয়াণি চ। ন চ লিপ্যন্তি পাপেন পদ্মপত্রমিবাম্ভসা। ৬
নিবাসমুখ্যা ধর্মাণাং ধর্মাচারাঃ প্রকীর্তিতাঃ। সত্যং যজ্ঞস্তপো দানমেতদ্ধর্মস্য লক্ষণম্। ৭
অদত্তস্যানুপাদানং দানমধ্যয়নং তপঃ। অহিংসা সত্যমক্রোধ ইজ্যা ধর্মস্য লক্ষণম্। ৮
বিদ্যা বিত্তং তপঃ শৌর্যং কুলে জন্ম হ্যরোগিতা।
সংসারোচ্ছিত্তিহেতুশ্চ ধর্মাদেব প্রবর্ততে। ৯
ধর্মাৎ সুখঞ্চ জ্ঞানঞ্চ জ্ঞানান্মোক্ষোঽধিগম্যতে। ইজ্যাধ্যয়নদানানি যথাশাস্ত্রং সনাতনঃ।
ব্রহ্মক্ষত্রিয়বৈশ্যানাং সামান্যো ধর্ম উচ্যতে। ১০
যাজনাধ্যাপনে শুদ্ধে বিশুদ্ধাচ্চ প্রতিগ্রহঃ। বৃত্তিত্রয়মিদং প্রাহুর্মুনয়ো জ্যেষ্ঠবর্ণিনঃ। ১১
শস্ত্রাজীবনং রাজ্ঞো ভূতানাঞ্চাভিরক্ষণম্।
পাশুপাল্যং কৃষিঃ পণ্যং বৈশ্যস্যাজীবনং স্মৃতম্। ১২

---

তখন সদাচার করিবে। শ্রুতি স্মৃতি এই দুইটিই ব্রাহ্মণদিগের লোচনস্বরূপ। ব্রাহ্মণগণ উক্ত লোচন দ্বারা কর্ম্মদর্শন করিয়া থাকেন। শ্রুত্যুক্ত ধর্ম্মই প্রধান ধর্ম্ম বলিয়া গণ্য; স্মৃতিশাস্ত্রোক্ত কর্ম্মও পরম ধর্ম্ম। ইহার একটি না থাকিলে সে ব্যক্তি কাণ, আর দুইটিই যদি না থাকে তবে সে অন্ধ বলিয়া কীর্ত্তিত হয়। শিষ্টাচারও উৎকৃষ্ট ধর্ম্ম। এই ত্রিবিধ ধর্ম্মই সনাতন ধর্ম্ম। সত্য, দান, দয়া, অলোভ, বিদ্যা, যজ্ঞ, পূজা ও দম এই আটটি পবিত্র শিষ্টাচার। এই সমস্ত শিষ্টাচার যথাবিধি আচরণ করিবে। ১-৫

পূর্ব্বতন যোগিগণের শরীর ও ইন্দ্রিয় তেজোময়। পদ্মপত্রে যেমন জল সংলগ্ন হয় না, সেইরূপ ইঁহাদিগের শরীরে পাপ লিপ্ত হইতে পারে না। নিবাসাদি কতিপয় ধর্ম্মাচার কীর্ত্তিত আছে। 'সত্য, যজ্ঞ, তপস্যা ও দান এই সকলই ধর্ম্মের লক্ষণ। অপর দ্রব্যের অনুপাদান, দান, অধ্যয়ন, তপস্যা, অহিংসা, সত্য, অক্রোধ, যজ্ঞ, এই সমুদায় ধর্ম্মের লক্ষণ। বিদ্যা, বিত্ত, তপঃপ্রভাব, সৎকুলে জন্ম, আরোগ, সংসারবন্ধনের উচ্ছেদ হেতু ধর্ম্ম হইতে প্রবৃত্ত হয়। ধর্ম্ম হইতে সুখ ও জ্ঞান উৎপন্ন হয়, আর জ্ঞান হইতে মোক্ষলাভ হইয়া থাকে। যজ্ঞ, অধ্যয়ন, দান, যথাশাস্ত্র অনুষ্ঠিত এই সমস্তই সনাতন ধর্ম্ম। উক্ত যজ্ঞাদি ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যদিগের সাধারণ ধর্ম্ম। ৬-১০

যাজন, অধ্যয়ন, সৎপ্রতিগ্রহ মুনিগণ এই বৃত্তিত্রয়কে জ্যেষ্ঠবর্ণের ( ব্রাহ্মণের ) ধর্ম্ম বলিয়া

শূদ্রস্য দ্বিজশুশ্রূষা দ্বিজানামনুপূর্ব্বশঃ। গুরৌ বাসোঽগ্নিশুশ্রূষা স্বাধ্যায়ো ব্রহ্মচারিণঃ ॥ ১৩

ত্রিস্নাতা প্রাশিতা ভৈক্ষ্যং গুরৌ প্রাণান্তিকী স্থিতিঃ।
সমেখলো জটী দণ্ডী মুণ্ডী বা গুরুসংশ্রয়ঃ ॥ ১৪

অগ্নিহোত্রোপচরণং জীবনঞ্চ স্বকর্ম্মভিঃ। ধর্ম্মদারেষু কথিতং পর্ব্ববর্জ্জং রতিক্রিয়া ॥ ১৫
দেবপিত্রাতিথিভ্যশ্চ পূজা দীনানুকম্পনম্। শ্রুতিস্মৃত্যর্থসংস্থানং ধর্ম্মোঽয়ং গৃহমেধিনঃ ॥ ১৬
জটিত্বমগ্নিহোত্রত্বং[1] ভূশয্যাজিনধারণম্। বনে বাসঃ পয়োমূলনীবারফলবৃত্তিতা ॥ ১৭
প্রতিষিদ্ধান্নিবৃত্তিশ্চ ত্রিঃস্নানং ব্রতধারিতা। দেবতাতিথিপূজা চ ধর্ম্মোঽয়ং বনবাসিনঃ ॥ ১৮
সর্ব্বারম্ভপরিত্যাগো ভৈক্ষ্যাশনং[2] বৃক্ষমূলতা। নিষ্পরিগ্রহতাদ্রোহঃ সমতা সর্ব্বজন্তুষু ॥ ১৯
প্রিয়াপ্রিয়পরিষ্বঙ্গে সুখদুঃখেঽবিকারিতা[3]। সবাহ্যাভ্যন্তরং শৌচং বাগ্যমো ধ্যানচারিতা ॥ ২০
সর্ব্বেন্দ্রিয়সমাহারো ধারণাধ্যাননিত্যতা। ভাবসংশুদ্ধিরিত্যেষ পরিব্রাড্ধর্ম্ম উচ্যতে ॥ ২১

অহিংসা সূনৃতা বাণী সত্যশৌচে ক্ষমা দয়া।
বর্ণিনাং লিঙ্গিনাঞ্চৈব সামান্যো ধর্ম্ম উচ্যতে ॥ ২২
যথোক্তকারিণঃ সর্ব্বে প্রযান্তি পরমাং গতিম্।
আ বোধাৎ স্বপনং যাবদ্ গৃহস্থধর্ম্ম বচ্মি তে ॥ ২৩

---

নির্দ্দেশ করেন। অস্ত্রদ্বারা প্রাণিবর্গের রক্ষাই ক্ষত্রিয়দিগের বৃত্তি। পশুপালন, কৃষিকার্য্য ও বাণিজ্য এই সমস্ত বৈশ্যগণের কর্ত্তব্য কার্য্য। ব্রাহ্মণাদিরা উক্তরূপ স্ব স্ব কর্ত্তব্য কার্য্য দ্বারা জীবিকা নির্ব্বাহ করিবে। দ্বিজশুশ্রূষা শূদ্রের ধর্ম্ম। ব্রাহ্মণগণ ক্রমশঃ গুরুকুলে বাস, অগ্নিশুশ্রূষা ও স্বাধ্যায় এই সমস্ত কার্য্য করিবে; ব্রহ্মচর্য্যাবলম্বনও ব্রাহ্মণের ধর্ম্ম বলিয়া জানা যায়। ত্রিসন্ধ্যা স্নান, ভিক্ষাচরণ, আজীবন গুরুকুলে বাস, মেখলা, জটা ও শিখাধারণ, মুণ্ডন, গুরুসেবা, অগ্নিহোত্রাচরণ, স্বীয় বৃত্তিদ্বারা জীবিকানির্ব্বাহ, পর্ব্বাতিরিক্তকালে ধর্ম্মপত্নীতে রতি, দেবতা পিতৃ ও অতিথির অর্চ্চনা, শ্রুতিস্মৃতিবিহিত কার্য্যের অনুষ্ঠান, এই সমস্ত গৃহস্থদিগের ধর্ম্ম। ১১-১৬

জটা, অগ্নিহোত্রাচরণ, ভূশয্যা, অজিনধারণ, বনে বাস, দুগ্ধ, ফল, মূল নীবারাদি ভক্ষণ, নিষিদ্ধাচরণে নিবৃত্তি, ত্রিসন্ধ্যা স্নান, ব্রতধারণ, দেবতা ও অতিথি পূজা, এই সকল বনবাসীদিগের ধর্ম্ম। সর্ব্বকার্য্য পরিত্যাগ, ভিক্ষান্নভোজন, বৃক্ষমূলে বাস, নিষ্পরিগ্রহতা, অদ্রোহ, সর্ব্বজন্তুতে সমজ্ঞান, প্রিয় ও অপ্রিয় সমাগমে সুখদুঃখের তুল্যতা, বাহ্যাভ্যন্তর শৌচ, বাক্যসংযম, ধ্যানাচরণ, সর্ব্বেন্দ্রিয় নিগ্রহ, ধারণা ধ্যানে তৎপরতা ও ভাবশুদ্ধি এই সমুদয় পরিব্রাজকদিগের ধর্ম্ম বলিয়া কথিত হয়। ১৭-২১

অহিংসা, সুনৃতবাক্য, সত্য, শৌচ, ক্ষমা, দয়া, এই সমস্ত ব্রহ্মচারী ও সন্ন্যাসীদিগের সামান্য ধর্ম্ম বলা যায়। যে যে বর্ণের যেরূপ ধর্ম্ম কথিত হইল, তাহারা সেই সেই রূপে

১। জটিত্ব-। ২। ভৈক্ষ্যান্নং। ৩। সুখদুঃখাবিকারিতা।

ব্রাহ্মে মুহূর্ত্তে বুধ্যেত ধর্ম্মার্থৌ চানুচিন্তয়েৎ। শর্ব্বর্য্যন্তে সমুত্থায় কৃতশৌচঃ সমাহিতঃ ॥ ২৪
স্নাত্বা সন্ধ্যামুপাসীত সর্ব্বকালমতন্দ্রিতঃ। প্রাতঃসন্ধ্যামুপাসীত দন্তধাবনপূর্ব্বিকাম্ ॥ ২৫
উভে মূত্রপুরীষে চ দিবা কুর্য্যাদুদঙ্মুখঃ। রাত্রৌ চ দক্ষিণে কুর্য্যাদুভে সন্ধ্যে যথা দিবা ॥ ২৬
ছায়ায়ামন্ধকারে বা রাত্রাবহনি বা দ্বিজঃ। যথাসুখমুখঃ[১] কুর্য্যাৎ প্রাণবাধভয়েষু চ ॥ ২৭

গোময়াঙ্গার-বল্মীক-ফালকৃষ্টে জলে শুচৌ।
মার্গোপজীব্যছায়াসু ন মেহেত সভাদিকে[২] ॥ ২৮

অন্তর্জ্জলাদ্দেবগৃহাদ্বল্মীকান্মূষিকস্থলাৎ। পরেষাং শৌচশিষ্টাঞ্চ শ্মশানাচ্চ মৃদং ত্যজেৎ ॥ ২৯
একাং লিঙ্গে মৃদং দদ্যাদ্বামহস্তে মৃদং দ্বয়ম্। উভয়োর্দ্বে চ দাতব্যে মূত্রশৌচং প্রকল্পতে ॥ ৩০

একাং লিঙ্গে গুদে তিস্রস্তথা বামকরে দশ।
পঞ্চ পাদে দশৈকস্মিন্ করয়োঃ সপ্ত মৃত্তিকাঃ ॥ ৩১

অর্দ্ধপ্রসৃতিমাত্রা তু প্রথমা মৃত্তিকা স্মৃতা। দ্বিতীয়া চ তৃতীয়া চ তদর্দ্ধাঃ প্রকীর্ত্তিতাঃ[৩] ॥ ৩২
উপবিষ্টস্তু বিমুক্তং কর্ত্তুং যস্তু ন বিন্দতি। স কুর্য্যাদর্দ্ধশৌচং স্বস্য শৌচস্য সর্ব্বদা ॥ ৩৩

---

পর্য্যবেক্ষণ করিলে পরমা গতি লাভ করিতে পারে। এক্ষণে জাগরণ হইতে নিদ্রাকালপর্য্যন্ত গৃহস্থদিগের বিহিত ধর্ম্ম বলিতেছি। গৃহস্থ ব্রাহ্ম মুহূর্ত্তে নিদ্রা পরিত্যাগ করিয়া ধর্ম্ম ও অর্থচিন্তা করিবে। রাত্রিশেষে গাত্রোত্থান করিয়া শৌচাদি কার্য্য নির্ব্বাহ করিবে। পরে দন্তধাবনপূর্ব্বক স্নান করিয়া সন্ধ্যোপাসনা করিবে। ব্রাহ্মণ দিবাতে উত্তরাভিমুখ ও রাত্রিকালে দক্ষিণমুখ হইয়া মূত্রপুরীষত্যাগ করিবে। উভয় সন্ধ্যাসময়েও দিবার ন্যায় কর্ত্তব্য। দিবা বা রাত্রিকালে ছায়াতে, অন্ধকারে, প্রাণসঙ্কটে ও ভয় উপস্থিত হইলে যথেচ্ছমুখে মলমূত্র ত্যাগ করিতে পারে। ২৪-২৭

গোময়ে, অঙ্গারে, বল্মীকে, হলাকৃষ্ট ভূমিতে, জলে, শুচিস্থানে, পথে উপজীব্যবৃক্ষাদির ছায়াতে মলমূত্র ত্যাগ করিবে না। সভা প্রভৃতি জন সমাজ মধ্যে মল-মূত্র ত্যাগ করা অকর্ত্তব্য। মৃত্তিকাশৌচকালে জলের মধ্য, দেবগৃহ, বল্মীক, মূষিকস্থান ও শ্মশান হইতে মৃত্তিকাগ্রহণ করিবে না। অপরের শৌচাবশিষ্ট মৃত্তিকাও পরিহার করিবে। মূত্রত্যাগ করিয়া লিঙ্গে একবার, বামহস্তে দুইবার এবং উভয়হস্তে দুইবার মৃত্তিকা লেপন করিবে। অনন্তর জল দ্বারা ধৌত করিয়া আচমন করিবে, মুনিগণ মূত্রশৌচ এইরূপ কহিয়া থাকেন।
[illegible]

পুরীষশৌচকালে, একবার লিঙ্গে, তিনবার গুহ্যে, দশবার বাম করে, পাঁচ পাঁচবার এক এক পদে এবং দুইহস্তে সাতবার মৃত্তিকা লেপন করিবে। প্রথমবার অর্দ্ধপ্রসৃতিমাত্র, দ্বিতীয় ও তৃতীয়বার তাহার অর্দ্ধপরিমাণে মৃত্তিকা লইয়া শৌচকার্য্য করিবে। কোন ব্যক্তি উপবেশন করিয়া আছে, এমন সময় যদি অজ্ঞাতসারে মূত্র-পুরীষত্যাগ হয়, তবে পূর্ব্বোক্ত

১। যথা তু সুমুখঃ। ২। ন মূত্রঞ্চ পুরীষকমিতি চ পাঠঃ। ৩। তদর্দ্ধা পরিকীর্ত্তিতা।

তিস্রঃ কোট্যস্তু বিখ্যাতা মন্দেহা নাম রাক্ষসাঃ ।
উদয়ন্তং দুরাত্মানঃ সূর্য্যমিচ্ছন্তি খাদিতুম্ ॥ ৬২
ন হন্তি সূর্য্যং সন্ধ্যায়াং নোপাস্তিং কুরুতে তু যঃ ।
দহন্তি মন্ত্রপূতেন তোয়েনানলরূপিণা ॥ ৬৩
অহোরাত্রস্য যঃ সন্ধিঃ সা সন্ধ্যা ভবতীতি চ ।
দ্বিনাড়িকা ভবেৎ সন্ধ্যা যাবজ্জ্যোতির্দর্শনম্ ॥ ৬৪
সন্ধ্যাকর্ম্মাবসানে তু স্বয়ং হোমো বিধীয়তে ।
স্বয়ং হোমে ফলং যত্তু তদন্যেন ন জায়তে ॥ ৬৫
ঋত্বিক্ পুত্রো গুরুর্ভ্রাতা ভাগিনেয়োঽথ বিট্পতিঃ ।
এভিরেব হুতং যত্তু তদ্ধুতং স্বয়মেব হি ॥ ৬৬
ব্রহ্মা বৈ গার্হপত্যাগ্নির্দক্ষিণাগ্নিস্ত্রিলোচনঃ ।
বিষ্ণুরাহবনীয়োঽগ্নিঃ কুমারঃ সভ্য উচ্যতে ॥ ৬৭
হুত্বা হোমং যথাকালং সৌরান্[1] মন্ত্রান্ জপেত্ততঃ ।
সমাহিতাত্মা সাবিত্রীং প্রণবঞ্চ যথোদিতম্ ॥ ৬৮
প্রণবৈর্মিলিতাং যুক্তাং ব্যাহৃতীশ্চ সপ্তম্ । ত্রিপদাখ্যাঞ্চ সাবিত্রীং ন ভয়ং বিদ্যতে ক্বচিৎ ॥ ৬৯
গায়ত্রীং যো জপেন্নিত্যং কল্যমুত্থায় মানবঃ । লিপ্যতে ন স পাপেন পদ্মপত্রমিবাম্ভসা ॥ ৭০

---

পূর্ব্বক তীর্থাবাহন করিয়া স্নান করিবে। এবং অব্যয় হরিকে স্মরণ করিবে। যেমন মন্দেহ নামক সার্দ্ধত্রিকোটি দুরাত্মা রাক্ষস উদয়শীল সূর্য্যের হিংসা করে, যে ব্যক্তি উক্তরূপ আচারোপাসনা করে না, সেও সেইরূপ সূর্য্যঘাতক হয়। প্রাতঃস্নানাদি কার্য্যে পরাঙ্মুখ ব্যক্তিকে জলসকল অনলরূপী হইয়া দগ্ধ করে। দিবা ও রাত্রির যে সন্ধিস্থান, তাহাই সন্ধ্যা, এই সন্ধ্যা দুইদণ্ডব্যাপিনী; অর্থাৎ যাবৎ সূর্য্য দর্শন হয়, তাবৎকালই সন্ধ্যা জানিবে। সন্ধ্যার অবসানে স্বয়ং হোমকার্য্য করিবে। হোম স্বয়ং করিলে যেরূপ ফল হয়, অন্য কর্তৃক তদ্রূপ ফল হইতে পারে না। ৬১-৬৫

পুরোহিত, পুত্র, গুরু, ভ্রাতা, ভাগিনেয় ও জামাতা ইহারা হোম করিলেও স্বয়ংকৃত হোমের ন্যায় ফল হইয়া থাকে। গার্হপত্য অগ্নি ব্রহ্মা, দক্ষিণাগ্নি মহেশ্বর, আহবনীয় অগ্নি বিষ্ণু এবং কুমারকে সভ্য স্বরূপ বলা যায়। যথাকালে হোম করিয়া সূর্য্যমন্ত্র জপ করিবে এবং সমাহিত হইয়া সাবিত্রী ও প্রণব জপ করিবে। সপ্ত ব্যাহৃতি ও ত্রিপদা গায়ত্রীকে প্রণবযোগ করিয়া জপ করিলে তাহার কদাচ ভয় থাকে না। যে মনুষ্য প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া জপ করে, তাহার গাত্রে পদ্মপত্রের জলের ন্যায় পাপ স্পর্শ হইতে পারে না। ৬৬-৭০

---

১। সৌরানিতি পাঠঃ

ইমং স্তবং যঃ সততং মনুষ্যঃ, পঠেচ্চ ভক্ত্যা প্রযতঃ প্রভাতে।
স বীতপাপ্মা বিততপ্রভাবঃ, প্রয়াতি লোকং বিমলং মুরারেঃ ॥ ৫২
যঃ প্রার্থয়ত্যর্থমশেষসৌখ্যং, ধর্মঞ্চ কামঞ্চ তথৈব মোক্ষম্।
স সর্বমুৎসৃজ্য পরং পুরাণং, প্রয়াতি বিষ্ণুং শরণং বরেণ্যম্ ॥ ৫৩
বিষ্ণুং প্রভুং বিশ্বসৃজং বিশুদ্ধ-মশেষসংসারবিনাশহেতুম্।
যো বাসুদেবং বিমলং প্রপন্নঃ, স মোক্ষমাপ্নোতি বিমুক্তসঙ্গঃ ॥ ৫৪

**ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে শ্রীবাসুদেবস্তোত্রকথনং নামৈকোন-ত্রিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥ ১২৯ ॥**

---

করিলে কোন্ যোগী না হরিকে লয় পাইতে পারে? যে মনুষ্য প্রভাতে হইয়া ভক্তিসহকারে সতত এই স্তোত্র পাঠ করে, সে সর্ব্বপাপ হইতে বিমুক্ত ও মহাপ্রভাবশালী হইয়া বিষ্ণুলোকে গমন করে। যে সকল ব্যক্তি অর্থ, সুখ, ধর্ম্ম, কাম ও মোক্ষ প্রার্থনা করে, সে সকল পরিত্যাগ করিয়া বরেণ্য পুরাণপুরুষ বিষ্ণুর শরণাপন্ন হইয়া থাকে। যিনি প্রভু, বিশ্বেশ, অশেষ সংসারনাশের হেতু, বিশুদ্ধ, বিমল বাসুদেবের শরণাপন্ন হয়েন, তিনি বিমুক্তসঙ্গ সংসারবন্ধনহীন হইয়া মোক্ষপদ পাইতে পারেন। ৫২-৫৪

**শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে শ্রীবাসুদেবস্তোত্রকথন নামক উনত্রিংশোধিক-শততম অধ্যায় সমাপ্ত। ১২৯।**

# চত্বারিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

সূত উবাচ

বেদান্ত-সাংখ্যসিদ্ধান্ত-ব্রহ্মজ্ঞানং বদাম্যহম্।
অহং ব্রহ্ম পরং জ্যোতির্বিষ্ণুরিত্যেব চিন্তয়েৎ॥ ১
সূর্য্যেন্দ্বগ্নিষু বহ্নৌ চ জ্যোতিরেকং ত্রিধা স্থিতম্।
যথা সর্পিঃ শরীরস্থং গবাং ন কুরুতে বলম্।
নির্গতং কর্ম্মসংযুক্তং দত্তং তাসাং মহাবলম্॥ ২
তথা বিষ্ণুঃ শরীরস্থো ন করোতি হিতং নৃণাম্। বিনারাধনয়া দেবঃ সর্ব্বগঃ পরমেশ্বরঃ॥ ৩
আরুরুক্ষুমতীনাঞ্চ কর্ম্মজ্ঞানমুদাহৃতম্। আরূঢ়যোগবৃক্ষাণাং জ্ঞানং ত্যাগঃ পরং মতম্॥ ৪
জ্ঞাতুমিচ্ছতি শব্দাদীন্ রাগদ্বেষোঽথ জায়তে।
লোভমোহৌ ক্রোধ এতৈর্যুক্তঃ পাপং নরশ্চরেৎ॥ ৫
হস্তাবুপস্থমুদরং বাক্ চতুর্থী চতুষ্টয়ম্। এতৎ সুসংযতং যস্য স বিপ্রঃ কথ্যতে বুধৈঃ॥ ৬
পরবিত্তং ন গৃহ্লাতি ন হিংসাং কুরুতে তথা। নাক্ষক্রীড়ারতো যস্তু হস্তৌ তস্য সুসংযতৌ॥ ৭
পরস্ত্রীবর্জ্জনরতমুপস্থং সুসংযতম্। অলোলুপমিতং ভুঙ্‌ক্তে জঠরং তস্য সংযতম্॥ ৮

---

সূত বলিলেন,—এক্ষণে বেদান্ত, সাংখ্য ও সিদ্ধান্ত শাস্ত্রপ্রতিপাদ্য ব্রহ্মজ্ঞান বলিতেছি। "আমিই জ্যোতির্ম্ময় পরব্রহ্ম স্বরূপ বিষ্ণু" এই প্রকার চিন্তা করিবে। এক জ্যোতিই ত্রিধা বিভক্ত হইয়া সূর্য্য, চন্দ্র ও অগ্নিতে অবস্থিত আছে। যেমন গরুর শরীরে ঘৃত বিদ্যমান থাকিলেও তাহার বলাধান করে না, পরন্তু সেই ঘৃত নিষ্ক্রান্ত করিয়া যথাবিধি প্রয়োগ করিলে সেই ঘৃত মহাবলপ্রদ হয়, সেইরূপ বিষ্ণু সর্ব্বজীবের শরীরে বিদ্যমান আছেন বটে, কিন্তু তাঁহার আরাধনা ব্যতীত কেহই সেই সর্ব্বগ পরমেশ্বরকে জানিতে পারে না। যাহারা আরুরুক্ষু তাহাদিগের কর্ম্মজ্ঞান আবশ্যক, কর্ম্মজ্ঞান হইলে পরে যোগবৃক্ষে আরোহণ করিলে যখন জ্ঞান সমুৎপন্ন হয়, তখন কর্ম্মত্যাগ হইবে। যাহারা শব্দাদি জানিতে ইচ্ছা করে, তাহাদিগের রাগদ্বেষাদি জন্মে; সুতরাং মনুষ্য লোভ, মোহ ও ক্রোধের বশীভূত হইয়া পাপাচরণ করিতে থাকে। ১-৫

যাহার হস্ত, উপস্থ, উদর ও বাক্য সংযত আছে, তাহাকেই বুধ বলা যায়। যে পরধন গ্রহণ করে না, অক্ষক্রীড়াতে অনুরক্ত হয় না, কিম্বা কোনরূপ হিংসাব্যাপারে প্রবৃত্ত হয় না, তাহার হস্তদ্বয়কে সুসংযত বলা যায়। যে ব্যক্তি পরস্ত্রীতে রতিকামনা করে না তাহারই উপস্থ সুসংযত হয়। আর যে অলোলুপ হইয়া পরিমিত ভোজন করে, তাহার

চিদ্রূপমমৃতং শুদ্ধং নিষ্ক্রিয়ং ব্যাপকং শিবম্ ।
তৃতীয়ামবস্থামাস্থিতোঽসৌ ন সংশয়ঃ ॥ ১৭
শব্দাদয়ো গুণাঃ পঞ্চ সত্ত্বাদ্যাস্ত গুণাস্ত্রয়ঃ । পূর্য্যষ্টকস্য পদ্মস্য পত্রাণ্যষ্টৌ চ তানি হি ॥ ১৮
সাম্যাবস্থা গুণকৃতা প্রকৃতিস্তত্র কর্ণিকা । কর্ণিকায়াং স্থিতো দেবো দেহে চিদ্রূপ এব হি ॥ ১৯
পূর্য্যষ্টকং পরিত্যজ্য প্রকৃতিঞ্চ গুণাত্মিকাম্ ।
যদা যাতি তদা জীবো যাতি মুক্তিং ন সংশয়ঃ ॥ ২০
প্রাণায়ামো জপশ্চৈব প্রত্যাহারোঽথ ধারণা ।
ধ্যানং সমাধিরিত্যেতে ষড়্ যোগস্য প্রসাধকাঃ ॥ ২১
পাপক্ষয়ে দেবতানাং প্রীতিরিন্দ্রিয়সংযমঃ । জপধ্যানযুতো গর্ভো বিপরীতস্ত্বগর্ভকঃ ॥ ২২
ষট্‌ত্রিংশন্মাত্রকঃ[1] শ্রেষ্ঠশ্চতুর্ব্বিংশতিমাত্রকঃ । মধ্যো দ্বাদশমাত্রস্তু ওঙ্কারং সততং জপেৎ ॥ ২৩
বাচকে প্রণবে জপ্তে[2] বাচ্যং ব্রহ্ম প্রসীদতি ॥ ২৪

ওঁ নমো বিষ্ণবে ।

ষড়ক্ষরশ্চ জপ্তব্যো গায়ত্রী দ্বাদশাক্ষরা ॥ ২৫
সর্ব্বেষামিন্দ্রিয়াণাঞ্চ প্রবৃত্তির্বিষয়েষু চ । নিবৃত্তির্মনসা তস্যাঃ প্রত্যাহারঃ প্রকীর্ত্তিতঃ ॥ ২৬

---

চিদ্রূপ, অমৃত, শুদ্ধ, নিষ্ক্রিয়, সর্ব্বব্যাপী, শিবপ্রদ আত্মাকে জানিয়া তৃতীয় অবস্থাতে অবস্থিত হইবে। শব্দস্পর্শাদি পঞ্চগুণ ও সত্ত্বাদি গুণত্রয় মিলিত সমুদয়ে অষ্টপুরাত্মক চিৎপদ্মের অষ্ট পত্র স্বরূপ; গুণত্রয়ের সাম্যাবস্থাই প্রকৃতি; এই প্রকৃতিই উক্ত পদ্মের কর্ণিকা; দেহমধ্যে কর্ণিকাতে চিদ্রূপী দেব অবস্থিত আছেন। জীব যখন ঐ পুর্য্যষ্টক এবং গুণাত্মিকা প্রকৃতিকে পরিত্যাগ করিয়া নির্গুণভাব প্রাপ্ত হয়, তখনই সেই জীব মুক্ত হইতে পারে, ইহাতে সংশয় নাই। ১৭-২০

প্রাণায়াম, জপ, প্রত্যাহার, ধারণা, ধ্যান, সমাধি এই ছয়টি যোগের সাধক। পাপক্ষয় হইলেই দেবতার প্রীতি হয়; তাহা হইলেই ইন্দ্রিয়সংযম করিতে পারে। প্রাণায়াম দ্বিবিধ, সগর্ভ ও অগর্ভ। জপধ্যানযুক্ত যে প্রাণায়াম, তাহাই সগর্ভ এবং তাহার বিপরীত হইলে অগর্ভ প্রাণায়াম হয়। যে প্রাণায়াম ষট্‌ত্রিংশন্মাত্রাযুক্ত তাহাই শ্রেষ্ঠ, আর যাহা চতুর্বিংশতিমাত্রাযুক্ত তাহা মধ্যম এবং যে প্রাণায়াম দ্বাদশমাত্রাযুক্ত তাহা অধম। সতত ওঙ্কার জপ করিয়া প্রাণায়াম করিবে। ওঙ্কার পরব্রহ্মের বাচক। সেই ব্রহ্মবাচক ওঙ্কারের অভিধান হইলেই বাচ্য ব্রহ্ম প্রসন্ন হইয়া থাকেন। ২১-২৪

"ওঁ নমো বিষ্ণবে" এই ষড়ক্ষর ও দ্বাদশাক্ষর গায়ত্রী জপ করিবে। বিষয়েতে ইন্দ্রিয়সকল প্রবৃত্ত হইয়া থাকে, মনোদ্বারা সেই বৃত্তির যে নিবৃত্তি, তাহাই প্রত্যাহার। প্রত্যাহার-কালে মন বিষয় হইতে বুদ্ধির সহিত ইন্দ্রিয়সকলকে সমাহৃত করিবে। অবস্থিতি

১। মাত্রকঃ। ২। জাপে।

চিদ্রূপমমৃতং শুদ্ধং নিষ্ক্রিয়ং ব্যাপকং শিবম্ ।
তুরীয়ায়ামবস্থায়ামাস্থিতোঽহং সো ন সংশয়ঃ ॥ ১৭
শব্দাদয়ো গুণাঃ পঞ্চ সত্ত্বাদ্যাস্ত গুণাস্ত্রয়ঃ । পূর্য্যষ্টকস্য পদ্মস্য পত্রাণ্যষ্টৌ চ তানি হি ॥ ১৮
সাম্যাবস্থা গুণযুক্তা প্রকৃতিস্তত্র কর্ণিকা । কর্ণিকায়াং স্থিতো দেবো দেহে চিদ্রূপ এব হি ॥ ১৯
পূর্য্যষ্টকং পরিত্যজ্য প্রকৃতিঞ্চ গুণাত্মিকাম্ ।
যদা যাতি তদা জীবো যাতি মুক্তিং ন সংশয়ঃ ॥ ২০
প্রাণায়ামো জপশ্চৈব প্রত্যাহারোঽথ ধারণা ।
ধ্যানং সমাধিরিত্যেতে ষড়্ যোগস্য প্রসাধকাঃ ॥ ২১
পাপক্ষয়ে দেবতানাং প্রীতিরিন্দ্রিয়সংযমঃ । জপধ্যানযুতো গর্ভো বিপরীতস্ত্বগর্ভকঃ ॥ ২২
ষট্ত্রিংশন্মাত্রকঃ[১] শ্রেষ্ঠশ্চতুর্বিংশতিমাত্রকঃ । মধ্যো দ্বাদশমাত্রস্তু ওঙ্কারং সততং জপেৎ ॥ ২৩
বাচকে প্রণবে জপ্তে[২] বাচ্যং ব্রহ্ম প্রসীদতি ॥ ২৪

ওঁ নমো বিষ্ণবে ।

ষড়ক্ষরঞ্চ জপ্তব্যো গায়ত্রী দ্বাদশাক্ষরা ॥ ২৫
সর্ব্বেষামিন্দ্রিয়াণাঞ্চ প্রবৃত্তির্বিষয়েষু চ । নিবৃত্তির্মনসা তস্যাং প্রত্যাহারঃ প্রকীর্ত্তিতঃ ॥ ২৬

---

চিদ্রূপ, অমৃত, শুদ্ধ, নিষ্ক্রিয়, সর্ব্বব্যাপী, শিবপ্রদ আত্মাকে জানিয়া তুরীয় অবস্থাতে অবস্থিত হইবে। শব্দস্পর্শাদি পঞ্চগুণ ও সত্ত্বাদি গুণত্রয় মিলিত সমুদয়ে অষ্টপুর্য্যাত্মক চিৎপদ্মের অষ্ট পত্র স্বরূপ ; গুণত্রয়ের সাম্যাবস্থাই প্রকৃতি ; এই প্রকৃতিই উক্ত পদ্মের কর্ণিকা ; দেহমধ্যে কর্ণিকাতে চিদ্রূপী দেব অবস্থিত আছেন। জীব যখন ঐ পূর্য্যষ্টক এবং গুণাত্মিকা প্রকৃতিকে পরিত্যাগ করিয়া নির্গুণভাব প্রাপ্ত হয়, তখনই সেই জীব মুক্ত হইতে পারে, ইহাতে সংশয় নাই। ১৭-২০

প্রাণায়াম, জপ, প্রত্যাহার, ধারণা, ধ্যান, সমাধি এই ছয়টি যোগের সাধক। পাপক্ষয় হইলেই দেবতার প্রীতি হয় ; তাহা হইলেই ইন্দ্রিয়সংযম করিতে পারে। প্রাণায়াম দ্বিবিধ, গর্ভ ও অগর্ভ। জপধ্যানযুক্ত যে প্রাণায়াম, তাহাই গর্ভ এবং তাহার বিপরীত হইলে অগর্ভ প্রাণায়াম হয়। যে প্রাণায়াম ষট্ত্রিংশন্মাত্রাযুক্ত তাহাই শ্রেষ্ঠ, আর যাহা চতুর্বিংশতিমাত্রাযুক্ত তাহা মধ্যম এবং যে প্রাণায়াম দ্বাদশমাত্রাযুক্ত তাহা অধম। সতত ওঙ্কার জপ করিয়া প্রাণায়াম করিবে। ওঙ্কার পরব্রহ্মের বাচক। সেই ব্রহ্মবাচক ওঙ্কারের অভিধান হইলেই বাচ্য ব্রহ্ম প্রসন্ন হইয়া থাকেন। ২১-২৪

"ওঁ নমো বিষ্ণবে" এই ষড়ক্ষর ও দ্বাদশাক্ষর গায়ত্রী জপ করিবে। বিষয়েতে ইন্দ্রিয়সকল প্রবৃত্ত হইয়া থাকে, মনোদ্বারা সেই বৃত্তির যে নিবৃত্তি, তাহাই প্রত্যাহার। প্রত্যাহার-কালে মন বিষয় হইতে বুদ্ধির সহিত ইন্দ্রিয়সকলকে সমাহরণ করিবে। অবস্থিতি

১। ষট্কঃ।   ২। জাপে।

ইন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থেভ্যঃ সমাহৃত্য নিয়তো হি সঃ।
মনসা সহ বুদ্ধ্যা চ প্রত্যাহারেষু সংস্থিতঃ॥ ২৭
প্রাণায়ামৈর্দ্বাদশভির্যাবৎকালঃ কৃতো ভবেৎ।
যস্তাবৎকালপর্য্যন্তং মনো ব্রহ্মণি ধারয়েৎ।
তস্যৈব ব্রহ্মণা প্রোক্তং ধ্যানং দ্বাদশ ধারণাঃ॥ ২৮
ধ্যায়ন্ন চলতে যত্র মনোঽভিধ্যায়তো ধ্রুবম্।
প্রাণায়ামকৃতং কালং যাবৎ সা ধারণা স্মৃতা॥ ২৯
ধ্যেয়ে সক্তং মনো যস্য ধ্যেয়মেবানুপশ্যতি।
নান্যং পদার্থং জানাতি ধ্যানমেতৎ প্রকীর্ত্তিতম্॥ ৩০
ধ্যেয়ে মনো নিশ্চলতাং যাতি ধ্যেয়ং বিচিন্তয়ন্।
যত্তদ্ধ্যানং পরং প্রোক্তং মুনিভির্ধ্যানচিন্তকৈঃ॥ ৩১
ধ্যেয়মেব হি সর্ব্বত্র ধ্যাতা তন্ময়তাং গতঃ। পশ্যতি দ্বৈতরহিতং সমাধিঃ সোঽভিধীয়তে॥ ৩২
মনঃ সঙ্কল্পরহিতমিন্দ্রিয়ার্থান্ ন চিন্তয়ন্। যস্য ব্রহ্মণি সংলীনং সমাধিস্থঃ স উচ্যতে॥ ৩৩
ধ্যায়তঃ পরমাত্মানমাত্মস্থং যস্য যোগিনঃ। মনস্তন্ময়তাং যাতি সমাধিস্থঃ স কীর্ত্তিতঃ॥ ৩৪
চিত্তস্য স্থিরতা ভ্রান্তির্দৌর্মনস্যং প্রমত্ততা।
যোগিনাং কথিতা দোষা যোগবিঘ্নপ্রবর্ত্তকাঃ॥ ৩৫

---

করে। দ্বাদশবার প্রাণায়াম করিতে যত সময় অতিক্রান্ত হয়, যে ব্যক্তি তাবৎকালপর্য্যন্ত ব্রহ্মে মনোনিবেশ করে, তাহার দ্বাদশধারণাসাধ্য ধ্যান সিদ্ধ হইয়া থাকে। নিয়ত ব্রহ্মেতে যুক্ত হইলে যে শক্তি অনুভূত হয়, তাহাকে সমাধি বলে। ধ্যান করিতে করিতে যাহার মন চঞ্চল হয় না, অথচ সর্ব্বদা ধ্যান করিতে থাকে, অভীষ্টপ্রাপ্তি পর্য্যন্ত সেই ধ্যান হইতে নিবৃত্ত হয় না, তাহারই নাম ধারণা। ধ্যেয় পদার্থে যাহার মন আসক্ত থাকে, সর্ব্বদা ধ্যেয় পদার্থই দেখিতে পায়, অন্য কোন পদার্থের বোধ হয় না, তাহাই ধ্যান বলিয়া কীর্ত্তিত। ২৫-৩০

ধ্যেয় পদার্থ চিন্তা করিতে করিতে মন সেই ধ্যেয়েতে নিশ্চল থাকে। ইহাকেই ধ্যান-পরায়ণ মুনিগণ পরম ধ্যান বলিয়া থাকেন। ধ্যান করিতে করিতে যখন সর্ব্বত্র ধ্যেয় পদার্থ দৃষ্ট হইবে, এবং তন্ময় বলিয়া প্রতীত হইবে, কোনরূপ দ্বৈতজ্ঞান থাকিবে না, তাদৃশ অবস্থাকেই সমাধি বলা যায়। যাহার ইন্দ্রিয় বিষয়চিন্তা হইতে বিরত হইলে মন সংকল্প-রহিত হইয়া ব্রহ্মে লীন হয়, তাহাকে সমাধিস্থ বলিয়া নির্দেশ করা যায়। যে যোগীর মন পরমাত্মাকে ধ্যান করিতে করিতে তন্ময়তা প্রাপ্ত হয়, সেই যোগী সমাধিস্থ বলিয়া কীর্ত্তিত হইয়া থাকেন। চিত্তের অস্থিরতা, ভ্রান্তি, দৌর্মনস্য ও প্রমাদ এই সমস্ত যোগবিঘ্নকারক দোষ। ৩১-৩৫

স্থিত্যর্থং মনসঃ পূর্বং স্থূলরূপং বিচিন্তয়েৎ।
তদ্রূপং নিশ্চলীভূতং মূর্ধানং স্থিরতাং ব্রজেৎ॥ ৩৬

ন বিনা পরমাত্মানং কিঞ্চিজ্জগতি বিদ্যতে। বিশ্বরূপং তমেবেহ ইতি জ্ঞাত্বা ন মুহ্যতি[1]॥ ৩৭

ওঙ্কারং পরমং ব্রহ্ম ধ্যায়েদব্জস্থিতং বিভুম্। ক্ষেত্রাক্ষেত্ররহিতং জপেদক্ষরমদ্বিতীয়ম্[2]॥ ৩৮

হৃদি সঞ্চিন্তয়েৎ পূর্বং প্রধানং তত্র চোপরি।
তমো রজস্তথা সত্ত্বং তৃতীয়ং মণ্ডলং ক্রমাৎ॥ ৩৯

কৃষ্ণ-রক্ত-সিতং তস্মিন্ পুরুষং জীবসংজ্ঞিতম্।
তস্যোপরি গুণৈশ্বর্যাষ্টপত্রং সরোরুহম্॥ ৪০

জ্ঞানঞ্চ কর্ণিকা তত্র বিজ্ঞানং কেশরং স্মৃতম্।
বৈরাগ্যং নালং তৎকন্দো বৈষ্ণবো ধর্ম উত্তমঃ॥ ৪১

কর্ণিকায়াং স্থিতং তত্র জীববন্নিশ্চলং ততঃ। ধ্যায়েচ্ছুচি সংযুক্তমোঙ্কারং মুক্তিসাধকম্॥ ৪২

ধ্যায়ন্ যদি ত্যজেৎ প্রাণান্ যাতি ব্রহ্ম সন্নিধিম্।
হরিং সংস্থাপ্য দেহাব্জে ধ্যায়ন্ যোগী চ মুক্তিভাক্[3]॥ ৪৩

আত্মানমাত্মনা কেচিৎ পশ্যন্তি ধ্যানচক্ষুষঃ[4]।
সাংখ্যবুদ্ধ্যা তথৈবান্যে যোগেনান্যে চ যোগিনঃ॥ ৪৪

---

মনের স্থিতির নিমিত্ত প্রথমতঃ স্থূলরূপ চিন্তা করিবে, তদনন্তর মন নিশ্চল হইলে তেজঃস্বরূপে অনুরক্ত হইয়া স্থির হইবে। জগতে পরমাত্মা ভিন্ন আর কিছুই সৎ নহে। সেই পরমাত্মাই বিশ্বরূপ। এইপ্রকার নিশ্চয় করিয়া পরমাত্মাতিরিক্ত সকল পদার্থকে অসৎ জানিয়া পরিহার করিবে। হৃৎপদ্মস্থিত ওঙ্কাররূপী বিষ্ণু পরব্রহ্মকে ধ্যান করিবে। সেই ওঙ্কার ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞরহিত; অতএব সেই অদ্বিতীয় ব্রহ্মরূপী ওঙ্কার জপ করিবে। প্রথমতঃ হৃদয়ে ওঙ্কাররূপী সেই প্রধানপুরুষ পরমাত্মাকে চিন্তা করিবে। অনন্তর তাঁহার উপরি ক্রমশঃ কৃষ্ণবর্ণ তমোমণ্ডল, রক্তবর্ণ রজোমণ্ডল ও শুক্লবর্ণ সত্ত্বমণ্ডল চিন্তা করিয়া তাহাতে জীবসংজ্ঞক পুরুষের ধ্যান করিবে। তদুপরি গুণ ও ঐশ্বর্যযুক্ত অষ্টপত্রসমন্বিত পদ্ম চিন্তা করিবে। ৩৬-৪০

ঐ পদ্মের জ্ঞান কর্ণিকা, বিজ্ঞান কেশর, বৈরাগ্য নাল এবং বৈষ্ণবধর্ম মূল। ঐ পদ্মের কর্ণিকাতে জীবের ন্যায় নিশ্চল মুক্তিসাধক ওঙ্কারের ধ্যান করিবে। ওঙ্কাররূপী ব্রহ্মের ধ্যান করিতে করিতে যদি কেহ প্রাণ পরিত্যাগ করেন, তিনি ব্রহ্মসাযুজ্য লাভ করিতে পারেন। যোগী দেহগত পদ্মমধ্যে হরিকে সংস্থাপনপূর্বক ধ্যান করিলে মুক্তিভাগী হইতে পারেন। কোন ব্যক্তি ধ্যানচক্ষু দ্বারা আপনিই আপনাকে দেখিতে পায়। সাংখ্যযোগীদিগের বুদ্ধিদ্বারা আত্মদর্শন হয়, অন্যান্য যোগীরা যোগ দ্বারা আত্মাকে দর্শন করিতে পারেন।

১। বিমুহ্যতি। ২। মদ্বয়ান্বিতম্। ৩। ভক্তিভাক্। ৪। ধ্যানচক্ষুষা।

ব্রহ্মপ্রকাশকং জ্ঞানং ভববন্ধবিভেদনম্।
তত্রৈকচিত্ততা যোগো মুক্তিদো নাত্র সংশয়ঃ ॥ ৫৫
জিতেন্দ্রিয়াদ্যকরণো জ্ঞানদৃপ্তো হি যো ভবেৎ।
স মুক্তঃ কথ্যতে যোগী পরমাত্মন্যবস্থিতঃ ॥ ৫৬
আসনস্থানবিধয়ো ন যোগস্য প্রসাধকাঃ। বিলম্বজনকাঃ সর্ব্বে বিস্তরাঃ পরিকীর্ত্তিতাঃ ॥ ৫৭
শিশুপালঃ সিদ্ধিমাপ স্মরণাভ্যাসগৌরবাৎ।
যোগভ্যাসং প্রকুর্ব্বন্তঃ পশ্যন্ত্যাত্মানমাত্মনা ॥ ৫৮
সর্ব্বভূতেষু কারুণ্যং বিদ্বেষং বিষয়েষু[১] চ।
গুপ্তশিশ্নোদরাদিশ্চ কুর্ব্বন্ যোগী বিমুচ্যতে ॥ ৫৯
ইন্দ্রিয়ৈরিন্দ্রিয়ার্থাংস্তু ন জানাতি নরো যদা।
কাষ্ঠবদ্ ব্রহ্মসংলীনো যোগী মুক্তস্তদা ভবেৎ ॥ ৬০
সর্ব্ববর্ণঃ[২] স্ত্রিয়ঃ সর্ব্বাঃ কৃত্বা পাপানি ভস্মসাৎ।
ধ্যানাগ্নিনা চ মেধাবী লভতে পরমাং গতিম্ ॥ ৬১
মন্থনাদ্ দৃশ্যতে বহ্নির্ধ্যানেন বৈ হরিঃ। ব্রহ্মাত্মনোর্যদৈকত্বং স যোগশ্চোত্তমোত্তমঃ ॥ ৬২
বাহ্যকর্ম্মৈর্ন মুক্তিঃ স্যাৎ আন্তরৈঃ স্যাদ্ যমাদিভিঃ। সাংখ্যজ্ঞানেন যোগেন বেদান্তশ্রবণেন চ ॥ ৬৩

---

জ্ঞানই ব্রহ্মের প্রকাশক; জ্ঞানই ভববন্ধন ছেদন করে, অতএব জ্ঞানসাধনে একচিত্ততাই প্রধান যোগ। এই যোগই যোগীদিগকে মুক্তিপ্রদান করে; সংশয় নাই। ৫১-৫৫

যিনি ইন্দ্রিয় প্রভৃতিকে জয় করিয়া জ্ঞানদ্বারা প্রদীপ্ত হইয়াছেন, পরমাত্মাতে অবস্থিত সেই যোগীকে মুক্ত বলা যায়। আসন, স্থান ও বিধয় ইহারাই যোগের সাধক হয় না, উহারা বরং যোগসিদ্ধির ব্যাঘাতজনক। যোগবিধি এইরূপ অনেক কীর্ত্তিত আছে। শিশুপাল স্মরণ ও অভ্যাসের প্রভাববশতঃ সিদ্ধিলাভ করিয়াছেন। বস্তুতঃ যোগাভ্যাস করিলে আত্মাই আপনাকে দেখিতে পায়। যাহার সর্বভূতে করুণা ও বিষয়ে বিদ্বেষ হয় এবং শিশ্নোদরাদির চরিতার্থতা সাধনে যে তৎপর নহে; সেই যোগী মুক্ত হইতে পারে। যখন যোগী মনুষ্য ইন্দ্রিয়দ্বারা ইন্দ্রিয়ের বিষয় জানিতে পারে না, তখন যেমন অগ্নিতে কাষ্ঠ সংলীন হয়, সেইরূপ ব্রহ্মে লীন হইয়া থাকে। ৫৬-৬০

সর্ব্ববিধ বর্ণাশ্রমাচার, স্ত্রীসম্পর্ক ও পাপ সকলকে জ্ঞানাগ্নিদ্বারা ভস্মসাৎ করিয়া ব্রহ্মোপাসনা করিলে সাধকের পরমা গতি লাভ হয়। যেমন কাষ্ঠে কাষ্ঠে ঘর্ষণ করিলে অগ্নিদর্শন হয়, সেইরূপ ধ্যানদ্বারা পরমাত্মরূপী হরিকে যে ব্যক্তি দর্শন করিতে পারে, আর যে সময়ে ব্রহ্ম ও আত্মার একত্বজ্ঞান হয়, তখনই যোগের উৎকর্ষ হইয়াছে জানিবে। বাহ্য কোন উপায়ে মুক্তিলাভ হইতে পারে না, পরন্তু আন্তরিক যমনিয়মদ্বারাই মুক্তিলাভ হয়।

১। বিষয়েষু। ২। সর্ব্ববর্ণান্।

প্রত্যক্তত্ত্বধনো বা হি সা মুক্তিরভিধীয়তে। অনাত্মজ্ঞানস্বরূপমসতঃ সংস্বরূপতা ॥ ৫৩

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্বখণ্ডে ব্রহ্মবিজ্ঞানকথনং নাম
চত্বারিংশদধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২৪০ ॥

---

# একচত্বারিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

**ব্রহ্মোবাচ**

আত্মজ্ঞানং প্রবক্ষ্যামি শৃণু নারদ তত্ত্বতঃ। অদ্বৈতং সাংখ্যমিত্যাহুর্যোগশ্চৈবৈকচিত্ততা ॥ ১
অদ্বৈতযোগসম্পন্না মুচ্যন্তেঽতিবন্ধনাৎ। অতীতারব্ধাগামি কর্ম নশ্যতি বোধতঃ ॥ ২
সবিচারকুঠারেণ ছিন্নসংসারপাদপঃ। জ্ঞানবৈরাগ্যতীর্থেন লভতে বৈষ্ণবং পদম্ ॥ ৩
জাগ্রৎস্বপ্নসুষুপ্তঞ্চ মায়াত্রিপদমুচ্যতে[1] ।
অত্রৈবান্তর্গতং সর্বং শান্তমোমাত্মকে পদে ॥ ৪

---

সাংখ্যজ্ঞান, যোগজ্ঞান ও বেদান্তশ্রবণাদিদ্বারা আত্মার যে প্রত্যক্ষ হয়, তাহাকেই মুক্তি বলা যায়। মুক্তি হইলে অনাত্মাতে আত্মজ্ঞান এবং অসৎ-পদার্থে সংস্বরূপ জ্ঞান হয়। ৫১-৫৩

শ্রীগরুড়পুরাণে পূর্বখণ্ডে ব্রহ্মবিজ্ঞানকথন নামক চত্বারিংশদধিক দ্বিশততম
অধ্যায় সমাপ্ত। ২৪০ ।

---

## একচত্বারিংশদধিক দ্বিশততম অধ্যায়

ব্রহ্মা বলিলেন—হে নারদ! অনন্তর আত্মজ্ঞান বলিতেছি, শ্রবণ কর। অদ্বৈতজ্ঞানকে সাংখ্যযোগ বলা যায়; বাস্তবিক পরমাত্মাতে যে একচিত্ততা, তাহাকেই যোগ বলে; যাহারা অদ্বৈতজ্ঞানসম্পন্ন, তাহারা ভববন্ধন হইতে মুক্ত হইতে পারে; পরমাত্মতত্ত্ব পরিজ্ঞাত হইলে অতীত, বর্তমান ও ভবিষ্যৎ সকল কর্ম নষ্ট হইয়া যায়। জ্ঞানী ব্যক্তি সবিচাররূপ কুঠারদ্বারা সংসারপাদপকে ছেদ করিয়া জ্ঞান, বৈরাগ্য ও তীর্থদ্বারা বৈষ্ণবপদ লাভ করিতে পারে। জাগ্রৎ স্বপ্ন ও সুষুপ্তি এই ত্রিবিধ অবস্থাপন্ন মায়াই সংসারের মূল। এই

---

১। ত্রিপুরমুচ্যতে।

নামরূপক্রিয়াহীনং সর্ব্বং তৎ পরমং পদম্ ।
জগৎ সৃষ্ট্বেশ্বরোহনন্তং স্বয়মত্র প্রবিষ্টবান্ ॥ ৫
বেদাহমেতং পুরুষং চিদ্রূপং তমসঃ পরম্ ।
সোঽহমস্মীতি মোক্ষায় নান্যঃ পন্থা বিমুক্তয়ে ॥ ৬
শ্রবণং মননং ধ্যানং জ্ঞানস্যৈকস্য সাধনম্ । যজ্ঞ-দান-তপস্তীর্থ-বেদৈর্মুক্তির্ন লভ্যতে ॥ ৭
জ্ঞানেন কেনচিদ্ধ্যান-পূজাকর্ম্মাদিভির্ন চ । দ্বিবিধং বেদবচনং কুরু কর্ম্ম ত্যজেতি চ ॥ ৮
সকামস্তো বিমুক্তানাং নিষ্কামানাং বিমুক্তয়ে ।
অন্তঃকরণশুদ্ধ্যর্থমুক্তমেবাত্র কেচন ॥ ৯
একেন জন্মনা জ্ঞানান্মুক্তির্ন দ্বৈতভাবিনাম্ ।
যোগভ্রষ্টাঃ কুযোগাশ্চ বিপ্রা যোগিকুলোদ্ভবাঃ ॥ ১০
কর্ম্মণা বধ্যতে জন্তুর্জ্ঞানান্মুক্তো ভবাদ্ভবেৎ ।
আত্মজ্ঞানমাশ্রয়েদ্বৈ অজ্ঞানং মন্যতেঽন্যথা ॥ ১১
যদা সর্ব্বে বিমুচ্যন্তে কামা যেঽস্য হৃদি স্থিতাঃ ।
তদামৃতত্বমাপ্নোতি জীবন্নেব ন সংশয়ঃ ॥ ১২
ব্যাপকত্বাৎ কথং যাতি কো যাতি ক্ব ন যাতি চ ।
অনন্তত্বান্ন কোঽপ্যস্তি[1] অমূর্ত্তত্বাদ্বিভুতঃ ॥ ১৩

---

মায়া যাবৎ বিদ্যমান থাকে, সংসার তাবৎ সৎ বলিয়া বোধ হয়, পরন্তু অব্যয় পরমপদ প্রাপ্তি হইলে কোন সংশয় থাকে না। পরব্রহ্ম নাম-রূপক্রিয়াহীন। ঈশ্বর এই জগৎ সৃষ্টি করিয়া স্বয়ং তাহাতেই প্রবিষ্ট আছেন। ১-৫

"আমি মায়াতীত, চিদ্রূপ পুরুষকে জানি, আমি সেই ব্রহ্মস্বরূপ" এই প্রকার জ্ঞানই মুক্তির পন্থা। মোক্ষলাভে এতদ্ভিন্ন অন্য কোন উপায় নাই। শ্রবণ, মনন, ধ্যান এই সমস্তই জ্ঞানের সাধন। জ্ঞানদ্বারাই জীবের মুক্তি হইয়া থাকে। যজ্ঞ, দান, তপস্যা, বেদাধ্যয়ন ও তীর্থসেবাদ্বারা মুক্তিলাভ হয় না; দান, ধ্যান কিম্বা পূজাদি কর্ম্মদ্বারাও মুক্তি হয় না। মুক্তিলাভার্থ দ্বিবিধ কর্ম্ম বেদে উক্ত আছে; যথা—সকাম কর্ম্ম ও নিষ্কাম কর্ম্ম। সকাম যজ্ঞাদি কর্ম্মানুষ্ঠানে চিত্তশুদ্ধি হইলে ক্রমে নিষ্কামত্ব প্রাপ্ত হইয়া মানব মুক্তিলাভ করিতে পারে; আর নিষ্কাম কর্ম্ম সাক্ষাৎ সম্বন্ধেই জ্ঞানোৎপাদনপূর্ব্বক মোক্ষ লাভ করে। অদ্বৈত জ্ঞানদ্বারা এক জন্মেই মুক্তি হয়; দ্বৈতবাদীদিগের একজন্মে মুক্তি হইতে পারে না। সেই সকল কুযোগী বা ভ্রষ্টযোগীরা যোগিকুলে ব্রাহ্মণরূপে জন্মগ্রহণ করে। ৬-১০

জীবসকল কর্ম্মদ্বারা বদ্ধ হইয়া থাকে, জ্ঞান হইলেই সংসার হইতে মুক্ত হয়; অতএব আত্মজ্ঞান আশ্রয় করিবে। যাহারা আত্মজ্ঞানে অনধিকারী, তাহারাই অজ্ঞান বলিয়া

---

১। দেশোঽস্তি।

অদ্বয়ত্বান্ন চোঽন্যোঽস্তি বোধত্বাজ্জড়তা কুতঃ[1]।
একোদ্দিষ্টং যদস্তু গতিরাগতিসংস্থিতিঃ[2] ॥ ১৪
কথমাকাশকল্পস্য[3] গতিরাকাশসংস্থিতিঃ।
জাগ্রৎস্বপ্নসুষুপ্তঞ্চ মায়য়া পরিকল্পিতম্ ॥ ১৫

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে আত্মজ্ঞানকথনং নামৈকচত্বারিংশদধিক-
দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২৪১ ॥

---

অভিহিত। যখন হৃদয়স্থিত কামনা সকল বিলুপ্ত হইয়া যায়, তখন সেই ব্যক্তি জীবদবস্থাতেও অমৃতত্ব লাভ করে অর্থাৎ সেই ব্যক্তিকে জীবন্মুক্ত বলা যায়। পরব্রহ্ম সর্ব্বব্যাপী সুতরাং কোনও স্থলে তাঁহার গমনাগমন সম্ভব না। তিনি অনন্ত, অতএব তাঁহার বাসস্থান নির্দ্দেশ করা যাইতে পারে না; তিনি অমূর্ত্ত, সুতরাং কোনরূপে তাঁহার গতিও হইতে পারে না। পরব্রহ্ম অদ্বয়, সুতরাং তিনি ভিন্ন দ্বিতীয় কিছুই নাই। তিনি বোধরূপ; সুতরাং তাঁহার জড়তা হইবে কিরূপে? এক পদার্থের গতি-গতি-স্থিত্যাদি দ্বারা অন্যের গতি-গতি-স্থিতি কিরূপে হইবে? বস্তুতঃ তিনি আকাশসদৃশ; তাঁহার গতি-স্থিত্যাদি আকাশের ন্যায় হয় জানিবে। জাগ্রৎ স্বপ্ন সুষুপ্ত্যাদি অবস্থা মায়াদ্বারা পরিকল্পিত—মিথ্যা। ১১-১৫

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে আত্মজ্ঞানকথন নামক একচত্বারিংশদধিক
দ্বিশততম অধ্যায় সমাপ্ত। ২৪১।

---

১। জড়তাং গতঃ। ২। গতিরাগতিসংস্থিতিঃ। ৩। অথবাকাশকল্পস্য।

## দ্বিচত্বারিংশদধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

শ্রীভগবানুবাচ

গীতাসারং প্রবক্ষ্যামি অর্জ্জুনায়োদিতং পুরা।
অষ্টাঙ্গযোগযুক্তাত্মা সর্ব্ববেদান্তপারগঃ ॥ ১
আত্মলাভঃ পরো লাভ আত্মা দেহাদিবর্জ্জিতঃ।
রূপাদি-হীন[১]-দেহান্তঃকরণত্বাদিলোচনম্ ॥ ২
বিজ্ঞানরহিতঃ প্রাণঃ সুষুপ্তোঽহং প্রতীয়তে।
নাহমাত্মা চ দুঃখাদি সংসারাদিসমন্বয়াৎ ॥ ৩
বিধূম ইব দীপ্তার্চ্চিরাদীপ্ত ইব দীপ্তিমান্।
বৈদ্যুতোঽগ্নিরিবাকাশে হৃৎসঙ্গে আত্মনাত্মনি ॥ ৪
শ্রোত্রাদীনি ন পশ্যন্তি স্বং স্বমাত্মানমাত্মনা।
সর্ব্বজ্ঞঃ সর্ব্বদর্শী চ ক্ষেত্রজ্ঞস্তানি পশ্যতি ॥ ৫
যদা প্রকাশতে হ্যাত্মা পটে দীপো জ্বলন্নিব।
জ্ঞানমুৎপদ্যতে পুংসাং ক্ষয়াৎ পাপস্য কর্ম্মণঃ ॥ ৬
যথাদর্শতলপ্রখ্যে পশ্যত্যাত্মানমাত্মনি। ইন্দ্রিয়াণীন্দ্রিয়ার্থাংশ্চ মহাভূতানি পঞ্চকম্ ॥ ৭

---

ভগবান্ বলিলেন,—এক্ষণে আমি গীতাসার বলিব। ইহা পূর্ব্বে অর্জ্জুনের নিকট কীর্ত্তন করিয়াছিলাম। অষ্টাঙ্গযোগযুক্ত ও সর্ব্ববেদান্তপারগ মানবের পক্ষে আত্মলাভ সম্ভব। আত্মলাভই পরম লাভ, তাহা হইতে উৎকৃষ্ট লাভ আর কিছুই নাই। আত্মা দেহাদি-বর্জ্জিত, রূপাদিহীন, দেহান্তঃকরণ-লোচনাদি-ইন্দ্রিয়াতীত। প্রাণ বিজ্ঞানরহিত হইলেই "আমি সুষুপ্ত ছিলাম" এইরূপ প্রতীতি হয়। আমি আত্মা, সংসারাদি সংসর্গবশতঃ আমার কোনরূপ দুঃখ হয় না। ধূমহীন অগ্নি যেমন দীপ্তি পায়, আত্মা সেইরূপ স্বয়ং প্রদীপ্ত হয়েন। আর আকাশে যেমন বিদ্যুতাগ্নির প্রকাশ হয়, সেইরূপ হৃদয়ে আত্মা প্রকাশিত হইয়া থাকেন। শ্রোত্রাদি ইন্দ্রিয়গণের কোনরূপ জ্ঞান নাই, তাহারা আপনাকেও জানিতে পারে না। সর্ব্বজ্ঞ, সর্ব্বদর্শী আত্মাই সেই ইন্দ্রিয়সকলকে দর্শন করেন। আত্মা উজ্জ্বল প্রদীপের ন্যায় চিত্তপটে প্রকাশ পাইলেই পুরুষের পাপকর্ম্ম ক্ষয় পাইয়া জ্ঞান সমুৎপন্ন হয়। ১-৬

যেমন আদর্শতলে দৃষ্টি করিলে আপনাকে দেখিতে পাওয়া যায়, সেইরূপ আত্মাতে দৃষ্টি

---

১। হীন-।

মনো বুদ্ধিরহঙ্কারমব্যক্তং পুরুষং তথা ।
প্রসংখ্যায় পরাব্যাপ্তৌ বিমুক্তো বন্ধনৈর্ভবেৎ ॥ ৮
ইন্দ্রিয়গ্রামমখিলং মনস্যভিনিবেশ্য চ । মনশ্চৈবাপ্যহঙ্কারে প্রতিষ্ঠাপ্য চ পাণ্ডব ॥ ৯
অহঙ্কারং তথা বুদ্ধৌ বুদ্ধিঞ্চ প্রকৃতাবপি ।
প্রকৃতিং পুরুষে স্থাপ্য পুরুষং ব্রহ্মণি ন্যসেৎ ।
অহং ব্রহ্ম পরং জ্যোতিঃ প্রসংখ্যায় বিমুচ্যতে ॥ ১০
নবদ্বারমিদং গেহং ত্রিস্থূণং পঞ্চসাক্ষিকম্ ।
ক্ষেত্রজ্ঞাধিষ্ঠিতং বিদ্বান্ যো বেদ স বরঃ কবিঃ ॥ ১১
অশ্বমেধসহস্রাণি বাজপেয়শতানি চ ।
জ্ঞানযজ্ঞস্য সর্ব্বাণি কলাং নার্হন্তি ষোড়শীম্ ॥ ১২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে গীতাসারবর্ণনং নাম দ্বিচত্বারিংশদধিক-
দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২৪২ ॥

---

করিতে পারিলেই পঞ্চ মহাভূতের দর্শন হইয়া থাকে । মন, বুদ্ধি, অহঙ্কার ও অব্যক্ত পুরুষ এই সকলের প্রসংখ্যানদ্বারা সংসারবন্ধন হইতে মুক্ত হইতে পারা যায় । মনে ইন্দ্রিয়সকলের অভিনিবেশ করিয়া মনকে অহঙ্কারে স্থাপিত করিবে ; সেই অহঙ্কারকে বুদ্ধিতে, বুদ্ধিকে প্রকৃতিতে, প্রকৃতিকে পুরুষে এবং পুরুষকে পরব্রহ্মে বিলীন করিবে । এইরূপ করিতে পারিলেই 'অহং ব্রহ্ম' এইরূপ জ্ঞানজ্যোতিঃ প্রকাশ পায় ; তাহাতে তখনই সেই পুরুষ মুক্ত হইয়া থাকে । নবদ্বারবিশিষ্ট ত্রিস্থূণের আশ্রয় পঞ্চভূতাত্মক আত্মাধিষ্ঠিত দেহকে যে জ্ঞানী ব্যক্তি জানিতে পারেন, তিনিই মহাকবি । শত অশ্বমেধ বা সহস্র বাজপেয় যজ্ঞও এই জ্ঞান-যজ্ঞের ষোড়শাংশ ফল প্রদান করিতে পারে না । ৭-১২

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে গীতাসারবর্ণন নামক দ্বিচত্বারিংশদধিক
দ্বিশততম অধ্যায় সমাপ্ত । ২৪২ ।

শ্রীভগবানুবাচ

যমশ্চ নিয়মঃ পার্থ আসনং প্রাণসংযমঃ। প্রত্যাহারস্তথা ধ্যানং ধারণার্জ্জুন সপ্তমী॥ ১
সমাধিরিতি চাষ্টাঙ্গো যোগ উক্তো বিমুক্তয়ে। কর্ম্মণা মনসা বাচা সর্ব্বভূতেষু সর্ব্বদা॥ ২
হিংসাবিরামকো ধর্ম্মো হ্যহিংসা পরমং সুখম্।
বিধিনা যা ভবেদ্ধিংসা সা ত্বহিংসা প্রকীর্ত্তিতা॥ ৩
সত্যং ব্রূয়াৎ প্রিয়ং ব্রূয়ান্ন ব্রূয়াৎ সত্যমপ্রিয়ম্। প্রিয়ঞ্চ নানৃতং ব্রূয়াদেষ ধর্ম্মঃ সনাতনঃ॥ ৪
যচ্চ দ্রব্যাপহরণং চৌর্য্যাদ্বাথ বলেন বা। স্তেয়ং তস্যানাচরণমস্তেয়ং ধর্ম্মসাধনম্॥ ৫
কর্ম্মণা মনসা বাচা সর্ব্বাবস্থাসু সর্ব্বদা। সর্ব্বত্র মৈথুনত্যাগং ব্রহ্মচর্য্যং প্রচক্ষতে॥ ৬
দ্রব্যাণামপ্যনাদানমাপৎস্বপি তথেচ্ছয়া। অপরিগ্রহমিত্যাহুস্তং প্রযত্নেন বর্জ্জয়েৎ॥ ৭
দ্বিধা শৌচং মৃজ্জলাভ্যাং বাহ্যং ভাবাদথান্তরম্। যদৃচ্ছালাভতস্তুষ্টিঃ সন্তোষঃ সুখলক্ষণম্॥ ৮
মনসশ্চেন্দ্রিয়াণাঞ্চ ঐকাগ্র্যং পরমং তপঃ। শরীরশোষণং বাপি কৃচ্ছ্রচান্দ্রায়ণাদিভিঃ॥ ৯
বেদান্তশতরুদ্রীয়-প্রণবাদিজপং বুধাঃ। সত্ত্বশুদ্ধিকরং পুংসাং স্বাধ্যায়ং পরিচক্ষতে॥ ১০
স্তুতিস্মরণপূজাদি-বাঙ্মনঃকায়কর্ম্মভিঃ। অনিশ্চলা হরৌ ভক্তিরেতদীশ্বরচিন্তনম্॥ ১১
আসনং স্বস্তিকং প্রোক্তং পদ্মমর্দ্ধাসনং তথা। প্রাণঃ স্বদেহজো বায়ুর্যামস্তন্নিরোধনম্॥ ১২

---

ভগবান্ কহিলেন,—হে অর্জ্জুন! যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধ্যান, ধারণা, সমাধি এই অষ্টাঙ্গযোগ মুক্তির নিমিত্ত উক্ত হইয়াছে। কায়মনোবাক্যে সর্ব্বদা সর্ব্বভূতে হিংসায় নিবৃত্তি করিবে; কারণ অহিংসাই পরমধর্ম্ম, উহাতেই পরমসুখ। বিধিবিহিত (যাগাদিতে যে পশুবলিদানাদিরূপ) হিংসা করা যায়, তাহা হিংসা নহে। সর্ব্বদা সত্য ও প্রিয়বাক্য বলিবে, কদাচ সত্য-অপ্রিয়বাক্য বলিবে না, পরন্তু প্রিয় মিথ্যাবাক্যও বলিবে না; ইহাই ধর্ম্ম। চৌর্য্য বা বলপূর্ব্বক যে পরদ্রব্যের অপহরণ, তাহাকেই স্তেয় বলে; স্তেয় কার্য্য কখনও করিবে না; যেহেতু অস্তেয়ই ধর্ম্মসাধন। ১-৫

সর্ব্বদা ও সর্ব্বাবস্থায় কায়মনোবাক্যে মৈথুন পরিত্যাগ করিবে, ইহাকে ব্রহ্মচর্য্য বলা যায়। আপৎকাল উপস্থিত হইলেও ইচ্ছাপূর্ব্বক দ্রব্য গ্রহণ না করাকেই অপরিগ্রহ বলা যায়। সাধু ব্যক্তিরা যত্নপূর্ব্বক পরিগ্রহ বর্জ্জন করিবে। শৌচ দ্বিবিধ; বাহ্য ও আভ্যন্তর। মৃত্তিকা জলদ্বারা বাহ্য এবং ভাবশুদ্ধিদ্বারা আন্তরশৌচ হইয়া থাকে। যদৃচ্ছালাভে যে তুষ্টি, তাহার নাম সন্তোষ। এই সন্তোষ সর্ব্ববিধ সুখের কারণ। মন ও ইন্দ্রিয়গণের যে একাগ্রতা তাহাই পরম তপস্যা, কৃচ্ছ্রচান্দ্রায়ণাদিদ্বারা যে দেহশোষণ, তাহাকেও তপস্যা বলিয়া থাকে। পুরুষের সত্ত্বশুদ্ধির নিমিত্ত যে বেদান্তপাঠ ও প্রণবাদি মন্ত্রজপ, পণ্ডিতগণ তাহাকেই স্বাধ্যায় বলিয়া কীর্ত্তন করেন। ৬-১০

স্তব, নাম স্মরণ, পূজাদি কার্য্য এবং কায়মনোবাক্যে যে হরিতে অচলা ভক্তি, তাহাকেই ঈশ্বরচিন্তা বলা যায়। স্বস্তিকাসন, পদ্মাসন ও অর্দ্ধাসন প্রভৃতি আসন বলে প্রসিদ্ধ।

ইন্দ্রিয়াণাং বিচরতাং বিষয়েষু ত্বসৎস্বিহ। নিগ্রহঃ প্রোচ্যতে সদ্ভিঃ প্রত্যাহারস্তু পাণ্ডব ॥ ১৩
মূর্ত্তামূর্ত্তব্রহ্মরূপ-চিন্তনং ধ্যানমুচ্যতে। যোগারম্ভে মূর্ত্তহরিমমূর্ত্তমপি চিন্তয়েৎ ॥ ১৪
অগ্নিমণ্ডলমধ্যস্থো বাসুদেবশ্চতুর্ভুজঃ। শঙ্খ-চক্র-গদা-পদ্মযুক্তঃ কৌস্তুভসংযুতঃ ॥ ১৫
বনমালী কৌস্তুভেন যুক্তোঽহং ব্রহ্মসংজ্ঞকঃ। ধারণেত্যুচ্যতে চেয়ং ধার্য্যতে যন্মনো যতঃ ॥ ১৬

অহং ব্রহ্মেত্যবস্থানং সমাধিরভিধীয়তে।
অহং ব্রহ্মাস্মি বাক্যাচ্চ জ্ঞানান্মোক্ষো ভবেন্নৃণাম্ ॥ ১৭

সত্যানন্দচেতনং লক্ষয়িত্বা স্থিতস্তু চ। ব্রহ্মাহমস্ম্যহং ব্রহ্ম অহং ব্রহ্মপদার্থয়োঃ ॥ ১৮

হরিরুবাচ

পুরাণং গারুড়ং প্রোক্তং বিধিনাপি ময়া তব।
যঃ পঠেচ্ছৃণুয়াদাপি সোঽপি মোক্ষমবাপ্নুয়াৎ ॥ ১৯

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে পূর্ব্বখণ্ডে বিধিযোগকথনং নাম
চত্বারিংশদধিক-দ্বিশততমোঽধ্যায়ঃ ॥ ২৪০ ॥

---

যাহা দেহগত বায়ুর নাম প্রাণ; সেই বায়ুনিরোধকে প্রাণায়াম বলা যায়। হে পাণ্ডব! ইন্দ্রিয়গণ অসৎবিষয়ে বিচরণ করিয়া থাকে, তাহাদিগকে বিষয় হইতে নিবারণ করিবে। সাধুগণ এইরূপ ইন্দ্রিয়নিরোধকে প্রত্যাহার বলিয়া থাকেন। মূর্ত্ত ও অমূর্ত্তরূপ ব্রহ্মচিন্তনকে ধ্যান বলা যায়; যোগারম্ভকালে মূর্ত্তিমান্ হরিকে চিন্তা করিতে হইবে। ১১-১৪

হৃৎপদ্মমণ্ডলমধ্যবর্ত্তী শঙ্খচক্রগদাপদ্মধারী চতুর্ভুজ কৌস্তুভচিহ্নাঙ্কিত বনমালী বাসুদেব ব্রহ্মসংজ্ঞক দেব বিদ্যমান আছেন, মনকে লয় করিয়া উক্ত দেবকে ধারণ করিতে পারিলেই ধারণা হয়, উক্ত ধারণাকেই ধারণা বলা যায়। "আমি ব্রহ্ম" এইরূপ অবস্থানকে সমাধি বলে। "আমিই ব্রহ্ম" এইরূপ জ্ঞান হইলেই মনুষ্যের মোক্ষ হইয়া থাকে। সত্যপুরুষের সচ্চিদানন্দ ব্রহ্মকে লক্ষ্য করিয়া অবস্থিত হইলে "আমিই ব্রহ্ম" "ব্রহ্মই আমি" এইরূপ অহং ও ব্রহ্মপদার্থের পরিজ্ঞান হয়। হরি বলিলেন, আমি তোমার নিকট যথাবিধি গারুড়পুরাণ কহিলাম, যিনি এই গারুড়পুরাণ পাঠ বা শ্রবণ করেন, তিনি মোক্ষপদ পাইয়া থাকেন। ১৫-১৯

শ্রীগরুড়পুরাণে পূর্ব্বখণ্ডে বিধিযোগ কথন নামক চত্বারিংশদধিক
দ্বিশততম অধ্যায় সমাপ্ত। ২৪০।

## সমাপ্তমিদং পূর্ব্বখণ্ডম্

অদ্যাপি ভারতে বর্ষে বহুদুঃখস্য ভাজনম্ ।
জনা দৃষ্টা ময়া রাগ-দ্বেষ-মোহাদিবিপ্লুতাঃ ॥ ৫১
কেচিদন্ধাঃ কেকরাক্ষাঃ খঞ্জাশ্চৈব গদ্গদাঃ ।
পঙ্গবঃ কাণাশ্চ বধিরা মূকাঃ কুষ্ঠাশ্চ রোমশাঃ ।
নানারোগগণৈর্গ্রস্তাশ্চ খপুষ্পাচ্চাভিমানিনঃ ॥ ৫৩
তেষাং মোহস্য বৈচিত্র্যং মৃত্যোর্দোষচয়ানপি ।
দৃষ্ট্বা প্রষ্টুমনাঃ প্রাপ্তঃ কো মৃত্যুরিতি কথ্যতাম্ ॥
শ্রুতিষু বিধানেন মরণাদ্যস্য সম্ভবম্ ।
বিধিবর্জিতকস্য যস্তু ন স দুর্গতিমাপ্নুয়াৎ ॥ ৫৪
ঋষিভ্যশ্চ ময়া পূর্ব্বমিতি সামান্যতঃ শ্রুতম্ ।
জ্ঞানায় তদ্বিশেষস্য পৃচ্ছামীশমিতি প্রভো ॥ ৫৬
ম্রিয়মাণস্য কিং কৃত্যং কিং দানং মধুসূদন ।
মৃত্যুসংস্কারকালে কো বিধির্বদস্ব চ ॥ ৫৭
সদ্যো বিলম্বতো বা কিং দেহমুক্তঃ প্রপদ্যতে ।
সাংবৎসরং কৃত্যমন্যদাবর্ষং কা মৃতক্রিয়া ॥ ৫৮
প্রায়শ্চিত্তং দুর্মৃতেঃ কিং পঞ্চকাদিমৃতস্য চ ।
প্রসাদং কুরু মে মোহং ছেত্তুমর্হস্যশেষতঃ ॥ ৫৯
সর্ব্বমেতন্ময়া পৃষ্টং ব্রূহি লোকহিতায় বৈ । ৬০

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে
শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে প্রশ্নপ্রপঞ্চো
নাম প্রথমোঽধ্যায়ঃ ॥ ১ ॥

---

## দ্বিতীয়োঽধ্যায়ঃ ।

শ্রীকৃষ্ণ উবাচ ।
সাধু পৃষ্টং ত্বয়া ভদ্র মানুষাণাং হিতায় বৈ ।
শৃণুষ্বাবহিতো ভূত্বা সর্ব্বমেবৌর্দ্ধদৈহিকম্ ॥ ১
সম্যগ্‌বেদোক্তবিহিতং শ্রুতিস্মৃতিসমুদ্ভবম্ ।

---

স্বপ্নবৎ ইন্দ্রজাল তুল্য মিথ্যা; সকলই কাল কর্ত্তৃক কবলিত হইয়াছে। তার মধ্যেও আবার ভারতবর্ষের অধিবাসীরাই সমধিক দুঃখভাজন। আমি দেখিয়াছি, তত্রত্য জন-গণ দ্বেষ-মোহাদি দোষে সমাবৃত। তন্মধ্যে অনেকানেক ব্যক্তি অন্ধ, কেকরাক্ষ, গদ্‌গদবাক্ (তোতলা), পঙ্গু, খঞ্জ, কাণ, বধির, মূক, কুষ্ঠরোগী, রোমশ ও অন্যান্য নানা রোগে আক্রান্ত হইয়া সতত ক্লেশভোগ করিয়া থাকে। তাহারা সকলেই আকাশকুসুমবৎ দুরাভিমানী, তাহাদিগের সেই দুরাকাঙ্ক্ষা এবং তজ্জন্য পরিমিত আহ্লাদ ভোগের পূর্ব্বেই মরণ দেখিয়া আমার মনে প্রশ্ন উদয় হইল যে, মৃত্যু কে? মৃত্যুর এরূপ বিচিত্রতাই বা কেন? যথাবিধানে যাহার মৃত্যু হয়, অথবা মরণের পরও যথাবিধি সপিণ্ডীকরণাদি ক্রিয়া অনুষ্ঠিত হয়, সে দুর্গতি প্রাপ্ত হয় না। পূর্ব্বে আমি ঋষিদিগের নিকট এই কথা সামান্যতঃ শুনিয়াছিলাম। প্রভো! সে সম্বন্ধে সবিশেষ জানিবার জন্যই আপনার নিকটে জিজ্ঞাসা করিতেছি। হে মধুসূদন! মানবের মৃত্যুকালে কোন্ কার্য্য করিতে হয়? সেই সময়ে কোন দান বিহিত? মৃত্যু ও দহন-কার্য্যের মধ্যকালে কোন্ বিধান আছে? দাহ কর্ম্ম যদি সদ্য করা হয়, কিংবা বিলম্বে করা হয়, তাহাতেই কিরূপ ফলভেদ হইয়া থাকে? জীব দেহ ত্যাগ করিয়াই কি দেহান্তর পরিগ্রহ করে; অথবা সংযমনীপুরীতে যায়? এক বৎসর যাবৎ মৃতব্যক্তির জন্য কি কি কার্য্য করিতে হয়? দুর্গতিদিগের প্রায়শ্চিত্ত কি? আর পঞ্চকাদি স্থানে মৃত ব্যক্তিদিগের কি গতি হয়? হে দেব! আমার প্রতি প্রসন্ন হউন; আমার এই সন্দেহ সম্পূর্ণরূপে ছেদন করুন। হে প্রভো! আমি এই যে সকল প্রশ্ন করিলাম, আপনি লোক-সকলের হিতার্থে এই সকল প্রশ্নের সদুত্তর দানে আমাকে কৃতার্থ করুন। ৫১—৬০।

প্রথম অধ্যায় সমাপ্ত। ১।

---

## দ্বিতীয় অধ্যায়

শ্রীকৃষ্ণ কহিলেন,—হে গরুড়! তুমি মানুষদিগের হিতকর উত্তম প্রশ্ন করিয়াছ; তুমি অবহিতচিত্তে উহা শ্রবণ কর। যাহা শ্রুতি স্মৃতি হইতে সমুদ্ভূত সার পদার্থ, যাহার

ভিন্দন্তি মর্ম্মস্থানানি দীপ্যমানো নিরিন্ধনঃ ॥ ৩৬
উদানো নাম পবনস্ততশ্চোর্দ্ধং প্রবর্ত্ততে।
ভুক্তানামম্বুভক্ষাণামধোগতিনিরোধকঃ ॥ ৩৭
যৈর্ম্মানৃতানি প্রোক্তানি প্রীতিভেদঃ কৃতো ন চ।
আস্তিকঃ শ্রদ্দধানশ্চ স সুখং মৃত্যুমৃচ্ছতি ॥ ৩৮
যো ন কামান্ন সংরম্ভান্ন দ্বেষাদ্ধর্ম্মমুৎসৃজেৎ।
যথোক্তকারী সৌম্যশ্চ স সুখং মৃত্যুমৃচ্ছতি।
মোহজ্ঞানপ্রদাতারঃ প্রাপ্নুবন্তি মহৎ তমঃ।
কূটসাক্ষী মৃষাবাদী যে চ বিশ্বাসঘাতকাঃ।
তে মোহং মৃত্যুমৃচ্ছন্তি তথা যে বেদনিন্দকাঃ।
বিভীষণাঃ পূতিগন্ধা যষ্টি-মুদ্গরপাণয়ঃ।
আগচ্ছন্তি দুরাত্মানো যমস্য পুরুষাস্তদা ॥ ৪১
প্রাপ্তে দৃক্পথে তেষাং জায়তে তস্য বেপথুঃ
ক্রন্দত্যবিরতং সোঽপি পিতৃ-মাতৃ-সুতানপি।

সা তু বাগস্ফুটা যত্নে নৈকবর্ণা বিভাসতে।
দৃষ্টিং ভ্রাময়তে ত্রাসাচ্ছ্বাসাপূরিতাননম্ ॥
স ততো বেদনাবিষ্টস্তচ্ছরীরং বিমুঞ্চতি।
অস্পৃশ্যং জুগুপ্সনীয়ঞ্চ তৎক্ষণাদেব জায়তে ॥ ৪৪
উক্তং মৃত্যোঃ স্বরূপন্তে প্রসঙ্গাত্তব খগাধিপ।
বৈচিত্র্যকোত্তরং প্রশ্নদ্বিতীয়স্য বদামি তে ॥ ৪৫
কর্ম্মণাং প্রাক্তনানাঞ্চ ভুক্তশেষেণ তেন তু।
ভবেদ্ভোগস্য বৈচিত্র্যং জায়মানং প্রাণিনামিহ ॥
দেবত্বমসুরত্বঞ্চ যক্ষত্বাদিসুখপ্রদম্।
মানুষত্বং পশুত্বঞ্চ পক্ষিত্বাদ্যতিদুঃখদম্।
কর্ম্মণাং তারতম্যেন ভবতীহ খগেশ্বর ॥ ৪৭
অত তে কীর্ত্তয়িষ্যামি বিপাকং কর্ম্মণামহম্।
বৈচিত্র্যস্য স্ফুটার্থায় যৈর্জীবঃ সংসৃতাবধি ॥ ৪৮
মহাপাতকজান্ ঘোরান্ নরকান্ প্রাপ্য দারুণান্
কর্ম্মক্ষয়াৎ প্রজায়ন্তে মহাপাতকিনস্ত্বিহ ॥ ৪৯
জায়ন্তে লক্ষণৈর্যৈস্তু তানি মে শৃণু সত্তম।

দেহের মর্ম্মস্থান সকল ভেদ করে; উহা দীপ্যমান হইলে তাহার নিবারণোপযোগী খাদ্য পানীয়াদি ব্যবহার করা না হ'লেও দেহ-ধাতু শোষণ করত মর্ম্মভেদ করিয়া থাকে। পরে উদান বায়ু ঊর্দ্ধে প্রবৃত্ত হয়; তখন ভুক্ত ও অভুক্ত দ্রব্যের অধোগতি রুদ্ধ হয়, ক্রমে অজ্ঞান রোগ প্রবল হইয়া রোগীর প্রাণসংহার করে। যাহারা মিথ্যা কথা বলে না, সুহৃদ্ভেদ ঘটায় না, আস্তিক এবং ধর্ম্মে শ্রদ্ধাবান তাহাদিগের সুখে মৃত্যু হয়। কাম, ক্রোধ, অথবা দ্বেষ বশতঃ যদি ধর্ম্মত্যাগ না করে, আর যথোপদিষ্ট কর্ম্মানুষ্ঠায়ী এবং ক্ষমবান্ হয় তবে সে সুখে মৃত্যু লাভ করে। যাহারা অপরকে মোহ-জ্ঞান প্রদান করে, তাহারা মৃত্যুকালে অজ্ঞান হইয়া থাকে। যাহারা কূট সাক্ষ্য দান করে, যাহারা মিথ্যাবাদী, যাহারা বিশ্বাসঘাতক আর যাহারা বেদনিন্দক তাহারা মৃত্যুকালে জ্ঞানহীন হয়। ৩৯—৪০। তাহাদিগকে লইয়া যাইবার জন্য যষ্টি-মুদ্গর-পাণি ভীষণাকার যমদূতগণ আগমন করিয়া থাকে। তদ্দর্শনে অবশ্যতঃ সেই জীবের কম্প উপস্থিত হয়। সে অবিরত পিতা মাতা পুত্রাদিকে স্মরণ করত ক্রন্দন করিতে থাকে।

তখন সে বহু যত্ন করিলেও তাহার একটী বর্ণমাত্র বাক্যও পরিস্ফুট হয় না। ত্রাসে দৃষ্টি ঘূর্ণিত হইতে থাকে; মুখ বিবৃত হইয়া যায়। সে অতিশয় বেদনায় তখন সেই শরীর পরিত্যাগ করে। সেই দেহ তখনই অস্পৃশ্য ঘৃণনীয় হয়। হে গরুড়! এই তোমাকে প্রসঙ্গক্রমে মৃত্যুস্বরূপ বলিলাম, এক্ষণে জগতের বৈচিত্র্য বিষয়ক দ্বিতীয় প্রশ্নের উত্তর বলিতেছি। পূর্ব্বকৃত কর্ম্মের শুভাশুভতা বিভিন্নতা হেতু জগতে তন্মধ্যে প্রাণিগণের ভোগের বৈচিত্র্য হইয়া থাকে। দেবত্ব, অসুরত্ব, যক্ষত্বাদি জন্ম সুখপ্রদ; আর মানুষত্ব, পশুত্ব, পক্ষিত্বাদি জন্ম দুঃখপ্রদ। হে খগেশ্বর! কর্ম্মের তারতম্যেই এই সকল জন্মের তারতম্য হইয়া থাকে। এই কর্ম্ম-বৈচিত্র্যবিষয়ক পরিস্ফুট বোধের নিমিত্ত কর্ম্ম সকলের বিপাক কীর্ত্তন করিতেছি। কর্ম্মবশেই জীব সংসারে বদ্ধ হয়। মহাপাতকী ব্যক্তি মহাপাতকজন্য ঘোর নরকভোগান্তে ভূতলে জন্মগ্রহণ করে। তাহাদিগের যে সকল লক্ষণ হয়, তাহা শ্রবণ

প্রাণী পশ্যেত্তত্ তু যথোক্তং তে সমাসতঃ।
অথাপ্রকারা হি যথা তথৈব প্রাণিজাতয়ঃ ॥ ২০
এবং বিচিত্রৈর্নিজকর্ম্মভিন্নৃণাং
সুখস্য দুঃখস্য চ জন্মনামপি।
বৈচিত্র্যমুক্তং গুরুকর্ম্মণো গুরু
তথাল্পতাল্পস্য চ কীর্ত্তয়ন্তি ॥ ২১
এতৎ তে সর্ব্বমাখ্যাতং যৎ পৃষ্টোঽহমিহ ত্বয়া ॥

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে কর্ম্মবিপাকবর্ণনং নাম দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥ ২ ॥

---

## তৃতীয়োঽধ্যায়ঃ।

সূত উবাচ।
এবমুৎসাহিতঃ পক্ষী ভগবান্ বিষ্ণুনা তু।
পপ্রচ্ছ নরকাণ্যেবং শ্রদ্ধা চোৎফুল্লিতাননঃ ॥ ১

গরুড় উবাচ।
নরকাণাং স্বরূপং মে যত্র যেষু বিকর্ম্মিণঃ।
পাত্যন্তে দুঃখভূমিষ্ঠাস্তেষাং তেষাঞ্চ কীর্ত্তয় ॥ ২

শ্রীভগবানুবাচ।
নরকাণাং সহস্রাণি বর্ত্তন্তে খগসত্তম।
শক্যং বিস্তরতো নৈব বক্তুং প্রাধান্যতো ব্রুবে।
রৌরবং নাম নরকং মুখ্যং তদেব নিবোধ মে।
রৌরবে কূটসাক্ষী তু যাতি যশ্চানৃতো নরঃ ॥ ৪
যোজনানাং সহস্রে দ্বে রৌরবো হি প্রমাণতঃ।
জানুমাত্রপ্রমাণস্তু তত্র গর্ত্তঃ সুদুস্তরঃ।
তত্রাঙ্গারচয়েনৈব কৃতশ্চ ধরণীসমঃ ॥ ৫
তীব্রাগ্নিনা সুতীব্রেণ তাপিতাঙ্গারভূমিনা।
তন্মধ্যে পাপকর্ম্মাণং বিমুঞ্চন্তি যমানুগাঃ ॥ ৬
স দহ্যমানস্তীব্রেণ বহ্নিনা পরিধাবতি।
পদে পদে চ পাদোঽস্য জায়তে শীর্য্যতে পুনঃ।
অহোরাত্রেণোদ্ধারং পাদন্যাসং স গচ্ছতি।

---

অতএব পাপের বিবিধ নরক ভোগান্তে জন্ম জানিবে। হে খগ! আমি তোমাকে কতিপয় মাত্র প্রদর্শন দ্বারা বলিলাম; সংসারে যেমন যেমন বহু, প্রাণিজাতিও এরূপ অসংখ্য; তথা পাপানুসারে সেই সেই জাতিতে জন্ম হইয়া থাকে। মানবগণের নিজ নিজ কর্ম্মানুসারে যে সুখ দুঃখ ও জন্ম সম্বন্ধে বিচিত্রতা ঘটিয়া থাকে, তাহা কহিলাম। গুরুকর্ম্মের জন্য গুরু অল্পকর্ম্মে অল্প ফল হইয়া থাকে; হে গরুড়! তুমি আমাকে যাহা প্রশ্ন করিয়াছিলে, আমি তাহা সমস্তই এই কীর্ত্তন করিলাম। ২১—২২।

দ্বিতীয় অধ্যায় সমাপ্ত। ২।

---

## তৃতীয় অধ্যায়।

সূত কহিলেন,—সেই পক্ষী ভগবান্ বিষ্ণুর নিকট নরক শ্রবণে উৎসাহিত হইয়া পুনর্ব্বার সোৎসুক চিত্তে নরক সকলের বিবরণ জিজ্ঞাসা করিয়াছিলেন। গরুড় বলিলেন, হে উপেন্দ্র! পাপীদিগকে ক্লেশ দিবার জন্য তাহাদিগকে যে সকল নরকে পাতিত করা হয়, সেই সকল নরকের স্বরূপ এবং তাহা কত প্রকার ইত্যাদি আমার নিকট কীর্ত্তন করুন। ভগবান্ বলিলেন, হে গরুড়! অনেকানেক নরক আছে, তাহা সমস্ত বলিতে পারা যায় না। অতএব প্রধানতঃ তাহাদের বিবরণ করিতেছি। রৌরব নামে যে নরক আছে, তাহাই সর্ব্বপ্রধান। মিথ্যাসাক্ষ্যদাতা কিম্বা মিথ্যাবাদী ব্যক্তি রৌরব নরকে পতিত হয়। রৌরব নরকের পরিমাণ দুই সহস্র যোজন। সেই স্থানে জানুপ্রমাণ গর্ত্ত করিয়া তন্মধ্যে অঙ্গার আবৃত হইয়াছে। তাহা অগ্নিসংযোগে সন্তপ্ত হইয়া অতি তীব্রতর হইয়াছে। পাপী ব্যক্তিকে যমদূতগণ তন্মধ্যে ছাড়িয়া দেয়। সে তন্মধ্যে দহ্যমান হইয়া ইতস্ততঃ ধাবিত হয়, পুনঃপুনঃ তাহার পদদ্বয় দগ্ধ হওয়ায় সঙ্কোচ হইয়া যায়। এইরূপে একবার উত্থান ও একবার পতিত হইতে হইতে যখন সহস্র যোজন অতিক্রম করা হয়, তখন তাহাকে সে

এতচ্ছলমাকীর্ণং শরীরং সর্বদেহিনাম্।
আত্মানং যে ন জানন্তি তে নরাঃ পশবঃ স্মৃতাঃ
এবমেব সমাখ্যাতং শরীরং তে চতুর্বিধম্ ॥১০৪
চতুরশীতিলক্ষাণি নির্মিতা যোনয়ঃ পুরা।
স্বেদজা উদ্ভিজ্জাশ্চৈব অণ্ডজাশ্চ জরায়ুজাঃ ॥১০৫
এতৎ তে সর্বমাখ্যাতং নিরয়প্রাপকং তথা।
কথয়ামি তথাপ্যন্যৎ প্রষ্টুং বা বর্ততে স্পৃহা ॥

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে
শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে নরকবর্ণনং
নাম তৃতীয়োঽধ্যায়ঃ ॥ ৩ ॥

---

## চতুর্থোঽধ্যায়ঃ।

### সূত উবাচ।

এবমুৎসাহিতঃ পক্ষী স্বর্গস্য নরকাদপি
শ্রুত্বা গর্ভস্থিতিং ভূয়ঃ পপ্রচ্ছ গর্ভবিধিং বিভুম্ ॥১

### গরুড় উবাচ।

কথমুৎপদ্যতে জন্তুর্ভূতগ্রামে চতুর্বিধে।
ত্বগ্রক্তং তথা মাংসং মেদো মজ্জাস্থিনীনি চ
পাদৌ পাণী তথা কণ্ঠং জিহ্বা কেশা নখা শিরঃ
সন্ধিমার্গাশ্চ বহবো রেখা নৈকবিধাস্তথা ॥ ৩
কামঃ ক্রোধো ভয়ং লজ্জা মানো হর্ষং সুখাসুখম্
বিবিধং চিত্রিতঞ্চাপি মায়াজালেন বেষ্টিতম্ ॥ ৪
ইন্দ্রজালমিদং মন্যে ন সারেহ কিমাস্থিতে।
কর্তা কোঽস্য মহাবাহো সংসারে দুঃখভূজে ॥ ৫

### শ্রীকৃষ্ণ উবাচ।

সাধু পৃষ্টং ত্বয়া লোকে সর্বং জীবকারণম্।
বৈনতেয় শৃণুষ্ব ত্বমেকাগ্রমনসাধুনা ॥ ৬
ঋতুকালে তু নারীণাং ত্যজেদ্দিনচতুষ্টয়ম্।
যতস্তাসাম্ অকস্ত্যা পুংস ব্রহ্মহত্যাংশঃ ॥ ৭
সপ্তাহাৎ পিতৃদেবানাং ভবত্যোগ্যা ব্রতার্চনে
সপ্তাহমধ্যে যো গর্ভস্তৎসন্তানং হি নিন্দ্যং ॥ ৮

---

আবদ্ধ। যে সকল ব্যক্তি আত্মাকে উক্ত-রূপ গুণবিশিষ্ট বলিয়া না জানে, তাহারাই মনুষ্যাকৃতি পশু। এই আমি তোমার নিকট চতুর্বিধ শরীরতত্ত্ব কীর্তন করিলাম। পুরা-কালে চতুরশীতি লক্ষ যোনি নির্ম্মিত হইয়া-ছিল। সমুদয়ে প্রাণী চতুর্বিধ—স্বেদজ, উদ্ভিজ্জ, অণ্ডজ, জরায়ুজ। এই আমি তোমার নিকট সমুদায় নিরয়প্রাপক কীর্তন করিলাম। যদি এ সম্বন্ধে তোমার আর কিছু জিজ্ঞাস্য থাকে, তবে তাহা বল। ৯১—১০৬।

তৃতীয় অধ্যায় সমাপ্ত। ৩।

---

## চতুর্থ অধ্যায়।

সূত কহিলেন,—পক্ষিরাজ গরুড়! বিষ্ণু কর্তৃক এইরূপে উৎসাহিত হইলেন। বিষ্ণুর মুখে জীবগণের স্বর্গ ও নরক হইতে গর্ভস্থিতির বিষয় শ্রবণ করিয়া ঔৎসুক্য বশতঃ কি প্রকারে গর্ভোৎপত্তি হয়, তাহাই প্রশ্ন করিলেন।

গরুড় বলিলেন, হে ভগবন্! জীব চতুর্বিধ ভূতগ্রামে কি প্রকারে উৎপন্ন হয়? ত্বক্, রক্ত, মাংস, মেদ, অস্থি, মজ্জা, স্নায়ু, পাদ, পাণি, কণ্ঠ, জিহ্বা, কেশ, নখ, মস্তক, সন্ধিমার্গ বিবিধ রেখা, কাম, ক্রোধ, ভয়, লজ্জা, অভি-মান, হর্ষ, সুখ,দুঃখ প্রভৃতিতে সমাকুল—বাত-পিত্ত-কফ-রূপ বিবিধ চিত্রযুক্ত, মায়াজালে বেষ্টিত, এই দেহ ইন্দ্রজালবৎ বিস্ময়জনক। কদলীফুল অসার সাগর তুল্য এই সংসারে হে মহাবাহো! ইহার কর্তা কে? শ্রীকৃষ্ণ কহি-লেন,—হে বৈনতেয়! তুমি জীবগণের প্রতি দয়াপরবশ হইয়া এই যে প্রশ্ন করিয়াছ, ইহা অতি উত্তম প্রশ্ন। আমি বলিতেছি, তুমি একাগ্রচিত্তে তাহা শ্রবণ কর। নারীদিগের ঋতুকালের দিনচতুষ্টয় পরিত্যাগ করিবে। কারণ পুরাকালীন বৃত্রাসুরবধজনিত ব্রহ্মহত্যা পাতক ঐ সকল দিনে নারীদিগকে আশ্রয় করিয়া অবস্থিতি করে। সপ্তাহে নারী সপ্তাহান্তে পিতৃদেবগণের অর্চ্চনে ও অর্চ্চনা ব্যাপারে যোগ্যা হয়। সপ্তাহ মধ্যে যে গর্ভ উৎপন্ন হয়, সে সন্তান মলমূত্রবৎ হৈয় দৈন্য

দশনৈর্নিম্বপত্রাণি খণ্ডয়ে নামপূর্ব্বকম্ ।
আচমনং বিধাতব্যং পাষাণোপরি সংস্থিতৈঃ ॥
তে প্রবিশ্য গৃহং সর্ব্বে পুত্রাদ্যাশ্চ সপিণ্ডকাঃ ।
অশেষুর্দশরাত্রং বৈ যত্র আশৌচমেবং খগ ॥ ৩
ক্রীতলব্ধাশনাঃ সর্ব্বে শয়েরংস্তে পৃথক্ পৃথক্ ।
অক্ষারলবণাহারাঃ স্নানমেকোত্তরং তে ত্র্যহম্ ॥ ৪
অমাংসভোজনাশ্চাধঃ শয়ীরন্ ব্রহ্মচারিণঃ ।
পরস্পরং ন সংস্পৃষ্টা দানাধ্যয়নবর্জ্জিতাঃ ॥ ৫
মলিনাধোমুখা দীনাঃ সর্ব্বভোগবিবর্জ্জিতাঃ ।
অঙ্গসংবাহনং কেশমার্জ্জনং বর্জ্জয়ন্তি তে ॥ ৬
মৃন্ময়ে পত্রকে বাপি ভুঞ্জীরংস্তে চ ভাজনে ।
উপবাসশ্চ তে কুর্য্যুরেকাহমথবা ত্র্যহম্ ॥ ৭

গরুড় উবাচ ।

আশৌচিন ইতি প্রোক্তমাশৌচস্থ চ কিং প্রভো
লক্ষণং কিং কিয়ৎকালং ভাব্যং বা
তদ্যুতৈর্নরৈঃ ॥ ৮

শ্রীকৃষ্ণ উবাচ ।

অপনোদ্যমিদং ধ্যানাদিক্রিয়াস্তু নিষেধকৃৎ ।
পিণ্ডাধ্যয়নদানাদেঃ পুংসত্তোহবিশ্চয়ো হি তৎ ।
দশাহং শাবমাশৌচং সপিণ্ডেষু বিধীয়তে ।
জননেহপ্যেবমেব স্যান্নিপুণাং শুদ্ধিমিচ্ছতাম্ ॥ ১০
জন্মন্যেকোদকানান্তু ত্রিরাত্রাচ্ছুদ্ধিরিষ্যতে ।
মরণে দশাহাচ্ছুধ্যন্তি আপত্তৌ কথিতাঃ ॥ ১১
আ দন্তজননাৎ সদ্য আ চৌলাদৈকিকী স্মৃতা ।
ত্রিরাত্রমা ব্রতাদেশাদ্দশরাত্রমতঃ পরম্ ॥ ১২
আশৌচং তে সমাখ্যাতং সংক্ষেপাৎ
প্রকৃতং শৃণু ।
কাষ্ঠং ত্রিবিধমাদায় স্থাপ্যং কীলকত্রয়ে ॥ ১৩
অত্র স্নাহি পিবাত্রেতি মন্ত্রেণানেন কাশ্যপ ।
কাষ্ঠোপরে ঘটে পৃথক্ ক্ষীরং বারি চতুষ্পথে ॥ ১৪
প্রথমেঽহ্নি তৃতীয়ে বা সপ্তমে নবমে তথা ।
অস্থিসঞ্চয়নং কার্য্যং দিনে তদ্গোত্রজৈঃ সহ ॥

---

নামোল্লেখপূর্ব্বক ভোজন করত নিম্বপত্র দংশন করিবে। পাষাণোপরি অবস্থানপূর্ব্বক আচমন করিবে। অনন্তর গৃহে প্রবেশ করিবে। পুত্রাদি সপিণ্ডবর্গের দশরাত্র অশৌচ পালনীয়। ক্রীতলব্ধ দ্রব্যাদি ব্যবহার করত সকলে পৃথক্ পৃথক্ শয়ন করিবে। অক্ষার-লবণ ভোজন করিবে। প্রতিদিন ত্রিসন্ধ্যা স্নান করিবে। (অক্ষার লবণ ভোজনে অসমর্থ পক্ষে) মাংসবর্জ্জন বিধেয়। সকলেই ভূতলে শয়ন করিবে; ব্রহ্মচর্য্য পালন করিবে। আপনারাও পরস্পর সংসর্গ করিবে না। দানাধ্যয়ন বর্জ্জন করিবে। মলিনভাবে অধোমুখে দীনভাব প্রকাশ করত সর্ব্বভোগ পরিত্যাগপূর্ব্বক অবস্থান করিবে। অঙ্গমর্দ্দন, কেশমার্জ্জন প্রভৃতি ত্যাগ করিবে। তাহারা মৃন্ময়পাত্রে বা বৃক্ষপত্রে ভোজন করিবে। ঐ কয়দিনের মধ্যে একদিন কিংবা তিনদিন উপবাস করিবে। গরুড় কহিলেন,—হে প্রভো! অশৌচী অর্থাৎ যাহার নিমিত্ত অশৌচ হইয়াছে, তাহার সম্বন্ধে যাহা কর্ত্তব্য তাহা বলিয়াছেন; এক্ষণে অশৌচ সম্বন্ধে উহা কতকাল থাকিবে, অশৌচযুক্ত ব্যক্তির কি ভাবেই বা থাকিতে হইবে, তাহা কীর্ত্তন করুন। শ্রীকৃষ্ণ কহিলেন,—এই যে অশৌচ ইহা কালবশে অপনোদনযোগ্য বটে, কিন্তু ইহা হঠাৎ পিণ্ডদান, অধ্যয়ন ও দানাদি কার্য্যের বাধা জন্মাইয়া থাকে; ইহা সেই পুরুষগত শক্তিপ্রভাব। সপিণ্ডদিগের মরণাশৌচ দশাহ; যাহারা নিপুণভাবে শুদ্ধি আকাঙ্ক্ষা করেন, তাঁহারা পুত্রাদিজননেও দশাহ অশৌচই পালন করেন। ১—১০। একোদকদিগের জননাশৌচ তিন দিন। কিন্তু মরণাশৌচ পূর্ব্ববৎ দশদিন। দন্তোদ্গম পর্য্যন্ত সদ্য; চূড়াকরণ পর্য্যন্ত একরাত্র; উপনয়ন পর্য্যন্ত ত্রিরাত্র; তৎপরে দশরাত্র। অশৌচ সম্বন্ধে কহিলাম, এক্ষণে প্রকৃত বিষয় বলিতেছি।—তিন খানি কাষ্ঠ একত্রে করিয়া তদুপরি চতুষ্পথে পূর্ব্ববৎ মৃৎপাত্র স্থাপনপূর্ব্বক তাহাতে দুগ্ধ ও জল পৃথক্ পৃথক্ রাখিয়া "অত্র স্নাহি" "ইদং পিব" ইত্যাদি মন্ত্রে নিবেদন করিয়া দিবে। প্রথম, তৃতীয়, সপ্তম, কিংবা নবম দিনে জ্ঞাতিগণ সহ অস্থিসঞ্চয়ন

এতৎ তে সর্ব্বমাখ্যাতং সংযমন্যাং যথা গতিঃ ।
প্রোক্তমাব্দিককৃত্যঞ্চ তে কিমন্যচ্ছ্রোতুমিচ্ছসি ॥

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে সারো-দ্ধারে শ্রীকৃষ্ণ গরুড়সংবাদে বর্ষকৃত্য-যম-মার্গযাতনা নাম ষষ্ঠোঽধ্যায়ঃ ॥ ৬ ॥

---

## সপ্তমোঽধ্যায়ঃ ।

গরুড় উবাচ ।

অপি সাধনযুক্তস্য তীর্থদানরতস্য চ ।
অকৃতে তু বৃষোৎসর্গে পরলোকগতির্ন হি ॥ ১
তস্মাৎ কৃষ্ণ বৃষোৎসর্গঃ কর্ত্তব্য ইতি মে শ্রুতম্
কিং ফলং বৃষযজ্ঞস্য পূর্ব্বং কেন কৃতো বদ ॥ ২
অনড়ুান্ কীদৃশঃ প্রোক্তঃ কস্মিন্ কালে বিশেষতঃ ।
কো বিধিস্তস্য নির্দ্দিষ্টঃ সর্ব্বং মে কৃপয়া বদ ॥ ৩

শ্রীকৃষ্ণ উবাচ ।

ইতিহাসং মহাপুণ্যং প্রবক্ষ্যামি খগেশ্বর ।
ব্রহ্মপুত্রেণ যৎ প্রোক্তং রাজানং বীরবাহনম্ ॥ ৪
বিরাধনগরে রাজা বীরবাহনবিশ্রুতঃ
ধর্ম্মাত্মা সত্যসন্ধশ্চ বদান্যো বিপ্রতুষ্টিকৃৎ ॥ ৫
স কদাচিন্মহাবীরো মহাত্মা খেটকং গতঃ ।
বিপিনং প্রচুরমালোক্য বশিষ্ঠাশ্রমমং যযৌ ॥ ৬
নমস্কৃত্য মুনিং তত্র কৃতাসনপরিগ্রহঃ ।
প্রশ্রয়াবনতো রাজা পপ্রচ্ছ ঋষিসংসদি ॥ ৭

রাজোবাচ

মুনে ময়া কৃতো ধর্ম্মো যথাশক্তি প্রযত্নতঃ ।
যমস্য শাসনং শ্রুত্বা বিভেমি নিতরাং হৃদি ॥ ৮
যমঞ্চ যমদূতাংশ্চ নিরয়ান্ ঘোরদর্শনান্ ।
ন পশ্যামি যথা তাত তথা বদ দয়ানিধে ॥ ৯

বশিষ্ঠ উবাচ ।

ধর্ম্মা বহুবিধা রাজন্ কথ্যন্তে শাস্ত্রকোবিদৈঃ ।
সূক্ষ্মত্বান্ন বিজানন্তি কর্ম্মমার্গবিমোহিতাঃ ॥ ১০

---

পরকালে শান্তিলাভযুক্ত হয়। হে গরুড়! এই আমি তোমার নিকট সংযমনী পুরীতে জীব যে প্রকারে যায় এবং এক বৎসর যাবৎ তৎসম্বন্ধীয় যাবতীয় কর্ত্তব্য কীর্ত্তন করিলাম, অতঃপর তুমি কি শ্রবণ করিতে অভিলাষ কর? ১৪১—১৫২।

ষষ্ঠ অধ্যায় সমাপ্ত ॥ ৬ ॥

---

## সপ্তম অধ্যায়।

গরুড় কহিলেন,—হে কৃষ্ণ! অশেষ সাধন-সম্পন্ন থাকিলেও বৃষোৎসর্গ না করিলে তাহার পরলোকে সদ্গতি হয় না, এনিমিত্ত বৃষোৎসর্গ অবশ্যকর্ত্তব্য; এই কথা আমি পূর্ব্বে শ্রবণ করিয়াছি, কিন্তু হে হরে! সেই বৃষোৎসর্গের কি ফল? পূর্ব্বকালে প্রথমে কোন্ ব্যক্তি তাহার অনুষ্ঠান করেন? সেই বৃষ কিরূপ হইবে? উহা কোন্ কালে করিতে হয়? উহার বিধি কি? ইত্যাদি সকল আমাকে কৃপা করিয়া বলুন। শ্রীকৃষ্ণ কহিলেন,—হে খগেশ্বর! এ সম্বন্ধে ব্রহ্মপুত্র ও রাজা বীরবাহন ঘটিত একটী মহাপুণ্য ইতিহাস কীর্ত্তন করিতেছি। বিরাধনগরে বীরবাহন নামে ধর্ম্মাত্মা সত্যসন্ধ বদান্য বিপ্রতুষ্টিকারী এক রাজা ছিলেন। সেই মহাত্মা একদা মৃগয়া করিতে যাইয়া ইতস্ততঃ ভ্রমণ করিতে করিতে নিকটে বশিষ্ঠ মুনির আশ্রম দেখিতে পাইয়া তথায় প্রণিপাত করিয়া নির্দ্দিষ্ট আসনে উপবিষ্ট হইলেন। পরে ঋষিমণ্ডলিবেষ্টিত বশিষ্ঠ মুনিকে প্রণামান্তে আসন পরিগ্রহ করিয়া কহিলেন, হে মুনিবর! আমি দীর্ঘকাল যথাশক্তি যত্নসহকারে ধর্ম্মাচরণ করিয়াছি; কিন্তু যমের শাসন শ্রবণে সাতিশয় ভীত হইয়াছি। হে দয়ানিধি মুনিবর! যাহাতে যমদূত, যম কিংবা ঘোরদর্শন নরক সকল দেখিতে না হয়, এমন কোন উপায় উপদেশ করুন। ১—৯।

বশিষ্ঠ কহিলেন,—হে রাজন্! শাস্ত্রকোবিদেরা ধর্ম্ম বহুবিধ বলিয়া বর্ণন করিয়া থাকেন, কিন্তু সেই সকল সূক্ষ্মত্ব কর্ম্মমার্গে বিমোহিত

বীরবাহো দিবং গত্বা দেবৈঃ সহ মুমোদ হ ॥ ১৪২
শ্রীকৃষ্ণ উবাচ ।
যথা তে কথিতং পক্ষিন্ বৃষযজ্ঞঃ প্রবিস্তরঃ ।
প্রাণিনাং কর্ম্মনির্দ্ধারং শ্রুত্বা পাপৈঃ প্রমুচ্যতে ।

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে প্রেতকল্পে শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে সপ্তমোঽধ্যায়ঃ ॥ ৭ ॥

---

## অষ্টমোঽধ্যায়ঃ ।

গরুড় উবাচ ।
শ্রুতং মে মহদাখ্যানং সুতোৎসর্গিকং হরে ।
পুণ্যদাং কথাং ব্রূহি যত্র তে মহিমাদ্ভুতঃ ॥ ১
শ্রীকৃষ্ণ উবাচ ।
শৃণু তে কথয়াম্যদ্য সংবাদং পরমাদ্ভুতম্ ।
সন্তকস্য চ প্রেতৈস্তস্য পাপনাশায় বৈ ॥ ২
বিপ্রঃ সন্তকঃ কশ্চিৎ তপসা দগ্ধকিল্বিষঃ ।
সংসারাসারতাং জ্ঞাত্বারণ্যেষ্বেব চচার হ ॥ ৩
বৈখানসমুনিব্রাতৈঃ প্রতিপালিতকর্ম্মণঃ ।
ন কদাচিৎ তীর্থযাত্রাসু দিক্ষু চাটতি দ্বিজঃ ॥ ৪
প্রত্যাহৃতেন্দ্রিয়গ্রামো বহির্বৃত্তিনিরোধকঃ ।
সংস্কারমাত্রগমনো মার্গভ্রষ্টো বভূব হ ॥ ৫
চলন্নেবং স্নানকালে মধ্যাহ্নেঽথাতিনাবৃতঃ ।
জলার্থোন্মীল্য নয়নে দিশঃ সর্ব্বা অবলোকয়ৎ ॥ ৬
স দদর্শ তদা গুল্মবীরুদ্বৃক্ষকণ্টকৈশ্চিতম্ ।
বৃক্ষশাখৈঃ শাখিশাখাভিঃ সঙ্কুলং গহনং বনম্ ॥
তত্র তালতমালাশ্চ প্রিয়ালাঃ পনসাস্তথা ।
শ্রীপর্ণীশালাখোটকদম্বাতিন্দুকাস্তথা ॥ ৮
সর্জ্জার্জ্জুনাম্রাতকাশ্চ শ্লেষ্মাতক-বিভীতকৌ ।
পিচুমর্দশ্চিঞ্চিনী চ কর্কন্ধুকর্ণিকারকাঃ ॥ ৯
এতে চান্যে চ বহবো বৃক্ষাস্তেষু ন দৃশ্যতে ।
পক্ষিণামপি বৈ পন্থা মনুষ্যাণাং কুতঃ পুনঃ ॥ ১০
তস্মিন্ বনে ঘোরতরে সিংহব্যাঘ্রসমাকুলে ।
তরক্ষুগবয়ৈর্ঘোরৈর্মহিষৈশ্চ নিষেবিতে ॥ ১১
বৃকৈশ্চ রুরুভির্নাগৈর্মর্কটৈশ্চ তথা মৃগৈঃ ।

---

অবস্থান করিলেন। সেই বীরবাহন রাজা স্বর্গে যাইয়া দেবগণসহ সুখে বাস করিতে লাগিলেন। শ্রীকৃষ্ণ কহিলেন,—হে পক্ষিবর! এই আমি তোমাকে সবিস্তরে বৃষযজ্ঞ কীর্ত্তন করিলাম। প্রাণিগণের কর্ম্মনির্ণয়সম্বন্ধীয় এই উপাখ্যান শ্রবণে মানব পাপরাশি হইতে মুক্ত হইতে পারে। ১৩১—১৪৩।

সপ্তম অধ্যায় সমাপ্ত। ৭।

---

## অষ্টম অধ্যায়।

গরুড় কহিলেন,—আমি আপনার প্রমুখাৎ মহাখ্যান সুতোৎসর্গিক শ্রবণ করিলাম। হে হরে! এক্ষণে যাহাতে আপনার অদ্ভুত মহিমা কীর্ত্তিত আছে, এমন কোন কথা কীর্ত্তন করুন। শ্রীকৃষ্ণ কহিলেন,—হে গরুড়! সন্তক নামক দ্বিজের কতকগুলি প্রেতের সহিত যে কথোপকথন হইয়াছিল, আমি তোমাকে অদ্য সেই পরমাদ্ভুত সংবাদ বলিতেছি। সন্তক নামে কোন বিপ্র তপোনুষ্ঠানে পাপহীন হইয়া সংসারের অসারতা জানিয়া অরণ্য মধ্যেই বৈখানস মুনিদিগের আচার পালনপূর্ব্বক বিচরণ করিতে লাগিল। সে একদা তীর্থযাত্রা উদ্দেশে প্রস্থিত হইয়া ইন্দ্রিয়গণকে বহির্বৃত্তি হইতে নিবৃত্ত করত কেবল সংস্কারানুসারে যাইতে যাইতে পথভ্রষ্ট হইয়া পড়িল। এইরূপে সে যাইতে যাইতে মধ্যাহ্নস্নান কাল উপস্থিত মনে করিয়া জলাভিলাষে নয়নোন্মীলন করিয়া গুল্ম-বৃক্ষ লতাদিতে সমাকীর্ণ, কণ্টকি নানা বৃক্ষে সমাকুল গহন বন দেখিতে পাইল। তাল, তমাল, প্রিয়াল, পনস, শ্রীপর্ণ, শাল, আখোট, কদম্ব, তিন্দুক, সর্জ্জ, অর্জ্জুন, আম্রাতক, শ্লেষ্মাতক, বিভীতক, নিম্ব, চিঞ্চিনী, কর্কন্ধু, কর্ণিকার প্রভৃতি নানাবিধ বৃক্ষে সমাকুল সেই বনে পক্ষিগণেরও যাতায়াত-পথ দৃষ্ট হয় না, মনুষ্যের কথা আর কি বলিব? ১—১০। সিংহ, ব্যাঘ্র, তরক্ষু, গবয়, ঋক্ষ, মহিষ, বৃক,

প্রায়শস্তে বিপ্রস্ত পাতনে তত্র পর্ব্বতে ।
মহ ভাগস্য বিপ্রস্য হরিতৈব চ তৎক্ষণে ॥ ৩১
পরাঃ স্মৃতিঃ সমুৎপন্না তেষাং পূর্ব্বজ জন্মজঃ ।
বিপ্রং প্রদক্ষিণীকৃত্য বিজ্ঞর্থকমথাব্রুবন্ ॥ ৩২
অদ্য নঃ ক্ষন্তুমর্হোহসীত্যুক্ত্বা তে দুঃখার্দ্দিতাঃ ।
গিরেরেব পরাবর্ত্তং সমুদ্রস্যেব শোষণম্ ॥ ৩৩
তেষাং তদ্বচনং শ্রুত্বাপৃচ্ছৎ কে যূয়মিত্যথ ।
কিং মায়া কিমু বা স্বপ্ন উতাহো চিত্তবিভ্রমঃ ॥ ৩৪

প্রেতা ঊচুঃ ।

অবেহি তত্ত্বমেবৈতৎ প্রেতাশ্চ কর্ম্মণা বয়ম্ ॥ ৩৫

ব্রাহ্মণ উবাচ ।

কিন্নামানঃ কিমাচারাঃ কথমেষাং দশাং গতাঃ ।
অবিনীতাঃ কথং পূর্ব্বং কিমিহ প্রশ্রয়ং কথম্ ॥ ৩৬

প্রেতা ঊচুঃ ।

শৃণু বিপ্রেন্দ্র বক্ষ্যামঃ প্রত্যেকমনুপূর্ব্বশঃ ।
উক্তবানপি মহাযোগিন্দর্শনাদ্গতকল্মষাঃ ॥ ৩৭
অহং পর্য্যুষিতো নাম্না এষ সূচীমুখঃ স্মৃতঃ ।
তৃতীয়ঃ শীঘ্রগস্তুর্য্যো রোহকো লেখকঃ পরঃ ।

ব্রাহ্মণ উবাচ ।

প্রেতানাং কর্ম্মজাতানাং কুতো নাম নিরর্থকম্ ।
নিরুক্তিমেষাং নাম্নাং বৈ প্রেতা বদত মা চিরম্

শ্রীকৃষ্ণ উবাচ ।

এবমুক্তাস্তু বিপ্রেণ পৃথক্তেহথাব্রুবন্ ॥ ৪০

পর্য্যুষিত উবাচ ।

কদাচিচ্ছ্রাদ্ধকালে বৈ ময়া বিপ্রো নিমন্ত্রিতঃ ।
স চ বৃদ্ধো বিলম্বেন ক্ষুধার্ত্তো মদ্গৃহমাগতঃ ॥ ৪১
অকৃত্বা শ্রাদ্ধকর্ম্মাহং তং শাকং ভুক্তবান্ ক্ষুধা ।
অন্নমদামহং বিপ্রে পর্য্যুষিতং কিয়ৎ ॥ ৪২
তস্মাৎ পাপাদহং প্রাপ্তো যোনিং বৈ
কুৎসিতাং দ্বিজ ।
যতঃ পর্য্যুষিতং দত্তং ততঃ পর্য্যুষিতঃ স্মৃতঃ ॥

---

আসিল। ৩১—৪০। সেই পর্ব্বতে আসিয়া প্রেতগণ যখন সেই ব্রাহ্মণকে ভক্ষণার্থ পাতিত করিতে উদ্যত হইল, মন্ত্রপূত সেই ব্রাহ্মণের প্রভাবে তৎক্ষণাৎ তাহাদিগের পূর্ব্বজন্মস্মৃতি সমুৎপন্ন হইল। তাহারা সেই ব্রাহ্মণকে প্রদক্ষিণ করত বলিতে লাগিল,—"হে ব্রাহ্মণ! আপনি আমাদিগকে ক্ষমা করুন।" সেই সুরদ্বেষী পিশাচদিগের এইরূপ আচরণ, পর্ব্বতের পরিবর্ত্তন ও সমুদ্রের শোষণবৎ অতি বিস্ময়জনক হইল। ব্রাহ্মণ তাহাদিগের সেই কথা শ্রবণে ভাবিলেন,—এ কি! ইহা কি মায়া! অথবা স্বপ্ন! কিংবা আমার মতিভ্রম ঘটিয়াছে! প্রেতগণ কহিল,—হে ব্রাহ্মণ! ইহা তুমি সত্য বলিয়াই জান; আমরা কর্ম্মফলে প্রেতত্ব প্রাপ্ত হইয়াছি। ব্রাহ্মণ কহিলেন,—তোমাদিগের নাম কি? আচারই বা কি? কি নিমিত্তই বা এ দশা প্রাপ্ত হইয়াছ? পূর্ব্বে কিজন্য অবিনীতবৎ ব্যবহার করিয়া এক্ষণে আবার বিনীতবৎ ব্যবহারই বা করিতেছ কি জন্য? প্রেতগণ কহিল,—হে বিপ্রেন্দ্র! তোমার প্রশ্ন সকলের আনুপূর্ব্বিক উত্তর শ্রবণ কর। হে মহাযোগিন্! আমরা তোমার দর্শনে নিষ্পাপ হইয়াছি। আমার নাম পর্য্যুষিত; ইহার নাম সূচীমুখ; এই তৃতীয় ব্যক্তির নাম শীঘ্রগ; এই চতুর্থের নাম রোহক এবং পঞ্চমের নাম লেখক। ব্রাহ্মণ কহিলেন,—হে প্রেতগণ! তোমাদিগের এরূপ নাম হওয়ার কারণ কি? তাহা প্রকাশ করিয়া বল। শ্রীকৃষ্ণ কহিলেন,—সেই প্রেতগণ ব্রাহ্মণ কর্ত্তৃক এইরূপ উক্ত হইয়া প্রত্যেকে পৃথক্ পৃথক্ বলিতে আরম্ভ করিল। ৪১—৪০। পর্য্যুষিত কহিল,—হে বিপ্র! আমি একদা শ্রাদ্ধকালে ব্রাহ্মণ নিমন্ত্রণ করিয়াছিলাম, সেই বৃদ্ধ ব্রাহ্মণ অনেক বিলম্ব করিয়া আমার বাটিতে উপস্থিত হইল। আমি তাহার আসিতে বিলম্ব দেখিয়া ক্ষুধাবশতঃ শ্রাদ্ধার্থে যে শাক করিয়াছিলাম, তাহাই ভক্ষণ করিয়া ফেলিয়াছি। তখন আর অন্ন না থাকায় কিয়ৎপরিমাণে পর্য্যুষিত অন্ন ছিল, তাহাই সেই ব্রাহ্মণকে খাইতে দিলাম। সেই পাপে আমি সম্প্রতি এই কুৎসিত পিশাচযোনি প্রাপ্ত হইয়াছি; ব্রাহ্মণকে পর্য্যুষিত অন্ন

ধন পিতাম্বুজ তান্ দত্তা বিষ্ণোঃ লোকমাপ্
সুখং ব্রজেৎ ॥ ৩১
কর্ত্তব্যঞ্চ মাসিকং মাসি সপিণ্ডীকরণং ততঃ ।
অশৌচান্তে ততঃ কুর্য্যাদাদ্যশ্রাদ্ধং বা পরস্য তু ॥
কুর্য্যাদস্থিরতাং জ্ঞাত্বা শক্ত্যারোগ্যধনে ধ্রুবম্ ।
এতৎ তে সর্ব্বমাখ্যাতং জীবচ্ছ্রাদ্ধং যথা খগ ॥ ৩৩

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে সারো-
দ্ধারে শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে প্রকীর্ণকা-
খ্যানং নাম নবমোঽধ্যায়ঃ ॥ ৯ ॥

---

### দশমোঽধ্যায়ঃ ।

গরুড় উবাচ ।

উক্তমাদ্যাঃ ক্রিয়াঃ যাবৎপুত্রোঽস্তীতি দয়ানিধে ।
কস্যচিৎ কেনচিন্নোক্তা ক্রিয়াদ্যা সা কৃতা পুরা ॥ ১

শ্রীকৃষ্ণ উবাচ ।

সুপর্ণ শৃণু বক্ষ্যামি যথা রাজ্ঞা ক্রিয়া কৃতা
বভ্রুবাহনো নাম্না বৈ মহারাজোঽভবৎ বৈ ॥ ২
আসীৎ কৃতযুগে রাজা নাম্না বৈ বভ্রুবাহনঃ ।
পৃথিব্যাস্তু পুরস্থাস্তু গোপ্তা পাতীব ধর্ম্মতঃ ॥ ৩
চতুর্ভাগাং ভুবং কৃৎস্নাং স ভুঙ্‌ক্তে বসুধাধিপঃ
ন পাপকৃৎ কশ্চিদাসীৎ তস্মিন্ রাজ্যে প্রশাসতি
নাসীচ্চৌরভয়ং কাপি ন দুর্ভিক্ষভয়মেব হি ।
নাসীদ্ব্যাধিভয়ঞ্চাপি তস্মিন্ জনপদেশ্বরে ॥ ৫
স্বধর্ম্মে রেমিরে চাসীৎ তেজসা চ কলোপমঃ ।
অনুকাশেষ্টেনর্দিবসঃ পরিতুষ্টো মহাযশাঃ ॥ ৬
স কদাচিন্মহাবাহুঃ প্রভূতবলবাহনঃ ।
বনং জগাম গহনং হয়ানাক শতৈর্বৃতঃ ॥ ৭
সিংহনাদৈশ্চ যোধানাং শঙ্খদুন্দুভিনিস্বনৈঃ ।
আসীৎ কিলকিলাশব্দস্তস্মিন্ গচ্ছতি পার্থিবে ॥
তত্র তত্র চ বিপ্রেন্দ্রৈঃ স্তূয়মানঃ সমন্ততঃ ।
নির্যযৌ পরয়া শ্রীত্যা বনং মৃগজিঘাংসয়া ॥ ৯
স গচ্ছন্ দদৃশে শ্রীমান্ নন্দনপ্রতিমং বনম্ ।
বিল্বার্কখদিরাকীর্ণং কপিত্থধবসঙ্কুলম্ ॥ ১০
বিষমৈঃ পর্ব্বতৈশ্চৈব সর্ব্বতশ্চ সমাবৃতম্ ।
নির্জ্জলং নির্জ্জনং ঘোরং বহুযোজনমায়তম্ ॥ ১১

---

করিয়া অনুষ্ঠানানন্তর বিষ্ণু স্মরণ করিবে। মাসে মাসে মাসিক করিয়া পরে সপিণ্ডীকরণ করিবে এবং অশৌচান্তদিনে আদ্য শ্রাদ্ধ করিবে। কি নিজের, কি পরের সর্ব্বত্রই এই বিধি। শক্তি, আরোগ্য, ধন ও আয়ুর অস্থিরতা চিন্তা করিয়া এই আদ্যশ্রাদ্ধ কার্য্য করা কর্ত্তব্য। হে গরুড়! এই আমি তোমাকে জীবৎশ্রাদ্ধ বিষয় সমস্ত বলিলাম। ২১—৩৩।

নবম অধ্যায় সমাপ্ত। ৯।

---

### দশম অধ্যায়।

গরুড় কহিলেন,—প্রভো! আপনি "কেহ না থাকিলে রাজা তাহার শ্রাদ্ধ করিবেন" এই কথা কহিলেন; আমি জানিতে চাই, পুরাকালে কোন্ রাজা কাহার এইরূপ শ্রাদ্ধ করিয়াছেন? শ্রীকৃষ্ণ কহিলেন,—হে গরুড়! পূর্ব্বকালে মহেশ্বর বভ্রুবাহন রাজা ঐরূপ কার্য্য করিয়াছিলেন। সত্যযুগে বভ্রুবাহন নামে মহাযশা মহীপতি এক রাজা ছিলেন; সেই নৃপতি ধর্ম্মতঃ প্রজাপালন করিতেন। তাঁহার রাজ্যে কোনও পাপী ছিল না, চৌর-ভয়, ব্যাধিভয় প্রভৃতি কোন উপদ্রব ছিল না। প্রজাগণ স্বধর্ম্মে থাকিয়া সুখে বাস করিত। সেই রাজা তেজে তাপন সম অর্কবৎ অক্ষোভ্য পৃথ্বীর ন্যায় সহিষ্ণু ছিলেন। সেই মহাবাহু রাজা একদা প্রভূত বলবাহন লইয়া মৃগয়ার্থ গহন বনে গমন করিলেন। যোদ্ধ-গণের সিংহনাদ শঙ্খধ্বনি দুন্দুভিনিস্বনাদি মিলিত হইয়া মহান্ কিলকিলা শব্দ উৎপাদন করিল। তিনি স্থানে স্থানে দ্বিজগণে স্তূয়-মান হইয়া পরমানন্দে যাইতে লাগিলেন। ১—৯। যাইতে যাইতে তিনি নন্দনবন-প্রতিম বিল্ব, অর্ক ও খদির কপিত্থাদি বৃক্ষে সমাকীর্ণ, উচ্চতর পর্ব্বত ব্যাপ্ত, নির্জ্জন,

স কার্ত্তিক্যাং পূর্ণিমায়াং প্রেতমুদ্দিশ্য সংযতঃ।
বৃষোৎসর্গং বিধানেন তরুণ্যা গুরুণেন চ ॥ ৭২
প্রেতোঽপ্যসৌ সদপি মহাসুবর্ণদেহঃ
কল্যাণঞ্চ ভাষত ইতি প্রণনাম ভূপম্।
দেবত্ব শরীরমহিরাগমিতি ব্রুবন্ স
যাতো দিবং গরুড় ভূপতিনা কৃতজ্ঞঃ ॥ ৭৩
এতৎ তে সর্ব্বমাখ্যাতং যথা ভূপতিনাপি চ।
উদ্ধৃতঃ প্রেতভাবাচ্চ কিমন্যচ্ছ্রোতুমিচ্ছসি ॥ ৭৪
ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে সারোদ্ধারে শ্রীকৃষ্ণ গরুড়সংবাদে প্রেতাখ্যানং নাম দশমোঽধ্যায়ঃ ॥ ১০ ॥

---

### একাদশোঽধ্যায়ঃ।

গরুড় উবাচ।

সপিণ্ডীকরণে জাতে গতাস্তে চ স্বকর্ম্মভিঃ।
দেবত্বং বা মনুষ্যত্বং পক্ষিত্বমাপুরুর্ব্বরাঃ ॥ ১
তেষাং বিভিন্নাহারাণাং শ্রাদ্ধং বৈ তৃপ্তিদং কথম্।
যদন্যৈকবিধৈর্দত্তং তৃপ্যেত যদি জায়তে ॥ ২
শুভাশুভাখ্যৈঃ প্রেতৈস্তৈরন্নং ভুঞ্জতে কথম্।
শ্রাদ্ধস্যাবশ্যকত্বঞ্চ অমাবস্যাদিষু প্রভো ॥ ৩

শ্রীভগবানুবাচ।

শৃণু পক্ষীন্দ্র প্রেতানাং যথা শ্রাদ্ধস্য তৃপ্তিদম্।
দেবো যদপি জাতোঽস্য মহিমাঃ কর্ম্মযোগতঃ ॥ ৪
তস্যাহমমৃতং ভূত্বা দেবত্বেঽপ্যনুযাতি চ।
গান্ধর্ব্বে ভোগরূপেণ পশুত্বে চ তৃণং ভবেৎ ॥ ৫
শ্রাদ্ধং হি বায়ুরূপেণ নাগত্বেঽপ্যনুগচ্ছতি।
ফলং ভবতি পক্ষিত্বে রাক্ষসেষু তথামিষম্ ॥ ৬
দানবত্বে তথা মাংসং প্রেতত্বে রুধিরং তথা।
মনুষ্যত্বেঽন্নপানাদি-নানাভোগরসো ভবেৎ ॥ ৭

গরুড় উবাচ।

কথং কব্যানি দত্তানি হব্যানি চ জনৈরিহ।
গচ্ছন্তি পিতৃলোকং বা প্রাপকঃ কোঽস্য গদ্যতে
মৃতানামপি জন্তূনাং শ্রাদ্ধাপ্যায়নং কুতঃ।

---

হইয়া নিজপুরে গমন করিলেন। তিনি সেই ঋষি বিপ্রগণের সহ ধন দ্বারা কার্ত্তিকী পূর্ণিমাতে সেই প্রেতের উদ্দেশে যথাবিধি বৃষোৎসর্গ করিলেন। হে গরুড়! সেই প্রেত তখন সুবর্ণকান্তি দেহ ধারণপূর্ব্বক রাজাকে "হে দেব! আপনার প্রসাদে আমার কর্ম্মক্ষয় হইয়াছে" এই বলিয়া স্বর্গে চলিয়া গেল। রাজা যাহা যে প্রেতের উদ্ধার হইয়াছিল, হে গরুড়! তাহা এই কীর্ত্তন করিলাম; এক্ষণে আর কি শুনিতে ইচ্ছা কর? ৬১—৭৪

দশম অধ্যায় সমাপ্ত ॥ ১০ ॥

---

### একাদশ অধ্যায়।

গরুড় কহিলেন,—হে হরে! সপিণ্ডীকরণ হইলে পর জীব দেবত্ব, মনুষ্যত্ব কিংবা পক্ষিত্ব ইহার মধ্যে কোন যোনি প্রাপ্ত হয়? তাহাদিগের পরস্পরের আহার ভিন্ন ভিন্ন, সুতরাং এক প্রকার শ্রাদ্ধ দ্বারা সকলের সমান তৃপ্তি হয় কিরূপে, শ্রাদ্ধে যে অন্ন পিণ্ড ভোজন করে, আর যাহা অনলে হোম করা যায়, প্রেতগণের শুভাশুভাত্মক সেই সকল কর্ম্ম দ্বারা কি প্রকারে ভোজনতৃপ্তি জন্মে? আর অমাবস্যাদিতে শ্রাদ্ধের কর্ত্তব্যতা উপদিষ্ট হইয়াছে, তাহারই বা কি কারণ? প্রভো! দয়া করিয়া এই সকল উপদেশ করুন। শ্রীভগবান্ কহিলেন,—হে পক্ষীন্দ্র! শ্রাদ্ধে প্রেতদিগের যে প্রকারে তৃপ্তিজনক হয়, তাহা বলিতেছি। সেই জীব যদি কর্ম্ম বশতঃ দেবতা হইয়া জন্মলাভ করে, তবে শ্রাদ্ধ তাহার অমৃতরূপে তৃপ্তি সাধন করে। গন্ধর্ব্বজন্মে ভোগরূপে, পশুজন্মে তৃণরূপে, নাগজন্মে বায়ুরূপে, পক্ষিজন্মে ফলরূপে, দানব ও রাক্ষসজন্মে মাংসরূপে, প্রেতত্বে রুধিররূপে এবং মনুষ্যজন্মে অন্নপানাদিরূপে তৃপ্তিজনক হইয়া থাকে। গরুড় কহিলেন,—হে প্রভো! ইহলোকে জনগণপ্রদত্ত হব্যকব্যাদি পিতৃলোকে যায় কিরূপে? উহা কে লইয়া যায়? আমার

অদৃশ্যাঙ্গা তদা তাসাং নিকটে সা স্থিতা তদা ।
একান্তে তু তদা সীতাং জ্ঞাত্বা রাঘবনন্দনঃ ।
বিপ্রেষু তৃপ্তিং যাতেষ্বিদং কিমিতি পৃষ্টবান্ ॥ ৩৮
অপসর্পিতা সাধ্বী অপযাতাসি কারণং নু কিং ।
কিং বা ন তোষিতাস্তেঽস্মিন্ সীতায়ামেব চাগতম্
বিপ্রানেবমেবং ন স্বয়ং বিপ্রানভোজয়ৎ ।
গতেষু দ্বিজমুখ্যেষু প্রিয়াং রাঘোঽব্রবীদিদম্ ।
কথং লজ্জান্বিতা সীতা ত্বং মুনীন্ দৃষ্ট্বা সমাগতান্ ।
তৎ সর্বং মম তত্ত্বতঃ কারণং বদ মা চিরম্ ॥ ৪১
এবমুক্তা তদা ভর্ত্রা সীতা ত্বধোমুখী স্থিতা ।
মুঞ্চন্তী চাশ্রুসম্পাতং রাঘবং বাক্যমব্রবীৎ ॥ ৪২

সীতোবাচ ।

শৃণু ত্বং নাথ যদ্দৃষ্টমাশ্চর্য্যমিহ রাঘব ।
পিতা তব ময়া দৃষ্টো ব্রাহ্মণাগ্রেষু রাঘব ॥ ৪৩
সর্ব্বাভরণসংযুক্তো দ্বৌ চান্যৌ চ তথাবিধৌ ।
দৃষ্ট্বা ত্বপগতা ত্রপাক্রান্তা তবান্তিকাৎ ॥ ৪৪
বল্কলাজিনসংবীতা কথং রাজ্ঞঃ পুরঃ প্রভো ।
ভবামি বিপুরীষস্য সত্যমেতদপ্রিয়ম্ ।
স্বহস্তেন কথং দেয়ং রাজ্ঞে বা ভোজনং ময়া ।
দাসানামপি যে দাসা নোপভুঞ্জন্তি কর্হিচিৎ ।
তৃণপাত্রে কথং দত্ত্বা অন্নং দাতুং যদা মে ॥ ৪৬
যাহং রাজ্ঞা পুরা দৃষ্টা সর্ব্বাভরণভূষিতা ।
সা স্বেদমলদিগ্ধাঙ্গী কথং যাস্যামি ভূপতিম্ ॥ ৪৭
অপকৃষ্টাস্মি তেনাহং ত্রপয়া রঘুনন্দন ॥ ৪৮

শ্রীভগবানুবাচ ।

ইতি শ্রুত্বা প্রিয়াবাক্যং রামো বিস্মিতমানসঃ ।
আশ্চর্য্যমিতি তচ্ছ্রুত্বা তদা ধর্ম্মাত্মবান্ ॥ ৪৯
সীতয়া পিতরো দৃষ্টা যথা তস্যৈ নিবেদিতম্ ।
অপরং কথয়িষ্যামি কিঞ্চিত্তু সমাসতঃ ॥ ৫০
অমাবাস্যাদিনে প্রাপ্তে গৃহদ্বারে সমাশ্রিতাঃ ।
বায়ুভূতাঃ প্রবাঞ্ছন্তি শ্রাদ্ধং পিতৃগণা নৃণাম্ ॥ ৫১
যাবদস্তময়ং ভানোঃ ক্ষুৎপিপাসাসমাকুলাঃ ।
ততশ্চাস্তং গতে সূর্য্যে নিরাশা দুঃখসংযুতাঃ ॥ ৫২
নিঃশ্বস্য সুচিরং যান্তি গর্হয়ন্তঃ স্ববংশজম্ ।
জলমাত্রং প্রযত্নেন অমাবাস্যাং কর্তুমর্হতি ॥ ৫৩

---

হইয়া রহিলেন। রাম অনেকক্ষণ সীতার প্রতীক্ষা করিলেন; ভাবিলেন,—ইনি লুক্কায়িত হইয়াছেন কেন? এ স্থানে এমন কোন লজ্জার কারণ নাই যে, তজ্জন্য লজ্জিত হইবেন। শেষে নিজেই ব্রাহ্মণগণকে পরিবেশনপূর্ব্বক ভোজন করাইলেন। পরে রাম সীতাকে লুক্কায়িত থাকিতে দেখিয়া বলিলেন,—হে কমলাক্ষি! তুমি মুনিদিগকে দেখিয়া লুক্কায়িত হইয়াছিলে কেন? তাহা আমাকে বল। ৩১—৪১। সীতা পতিকর্ত্তৃক এইরূপ জিজ্ঞাসিত হইয়া অশ্রুধারা মোচন করত অধোমুখে বলিতে লাগিলেন,—নাথ! আমি যাহা আশ্চর্য্য দর্শন করিয়াছি, তাহা শ্রবণ কর। আমি দেখিলাম, আপনার পিতা এবং অপর আরও দুইজন, বোধ হয় আপনার পিতামহ ও প্রপিতামহ হইবেন, ইঁহারা সর্ব্বাভরণে ভূষিত হইয়া এখানে উপস্থিত হইয়াছেন। তাহা দেখিয়া এস্থান হইতে অপসৃত হইয়াছিলাম। প্রভো! এই বল্কলধারিণী আমি রাজার সম্মুখে যাইব কিরূপে? আর স্বহস্তে করিয়া এই কদর্য্য অন্ন, দাসদিগের দাসগণও যাহা ভক্ষণ করে না, সেই অন্ন তৃণপাত্রে করিয়া কেমনে দিব। যে রাজা পূর্ব্বে আমাকে সর্ব্বাভরণে ভূষিতা দেখিয়াছেন, এক্ষণে স্বেদমলদিগ্ধাঙ্গী হইয়া তাঁহার সমক্ষে কিরূপে যাইব? আমি এখন নিতান্ত অপকৃষ্টা হইয়াছি; তাই আমি নিতান্ত লজ্জায় তাঁহার সম্মুখে যাইতে পারি নাই।" শ্রীভগবান্ বলিলেন,—রাম প্রিয়ার বচন শ্রবণে বিস্মিতচিত্তে স্বস্থানে আগমন করিলেন। হে গরুড়! এই আমি তোমার নিকট বলিলাম। শ্রাদ্ধের মহিমা অপর কিছু আমি সংক্ষেপে বলিতেছি, শ্রবণ কর। ৪২—৫০। অমাবস্যাদিবসে পিতৃগণ গৃহদ্বারে আসিয়া উপস্থিত হইয়া সূর্য্যাস্ত যাবৎ ক্ষুৎপিপাসাসমাকুলচিত্তে অবস্থান করেন। পরে সূর্য্যাস্ত হইলে নিরাশ দুঃখিতচিত্তে স্ববংশজগণের নিন্দা করিতে করিতে ধীরে ধীরে প্রতিগমন করেন। অতএব

অংশচ্ছিদ্রেণ যে যান্তি তে যান্তি বিকৃতিং নরাঃ
মৃতাহে বার্ষিকং যাবদ্যথোক্তবিধিনা খগ ।
কুর্য্যাৎ সর্ব্বাণি কর্ম্মাণি নির্দ্ধনোঽপি হি মানবঃ ।
দেহে যত্র বসেজ্জন্তুস্তত্র ভুঙ্‌ক্তে শুভাশুভম্ ।
মনোবাক্‌কায়জান্ দোষাংস্তথা ভুঙ্‌ক্তে-
ধ্যোক্তজঃ ॥ ১৫
মুক্তঃ স সুখমাপ্নোতি মায়াপাশৈর্ন বধ্যতে ।
পাশবদ্ধো নরো যস্তু বিকর্ম্মনিরতো ভবেৎ ॥১৬

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-গরুড়-সংবাদে কর্ম্মবিপাককথনং নাম দ্বাদশোঽধ্যায়ঃ ॥ ১২ ॥

---

## ত্রয়োদশোঽধ্যায়ঃ ।

শ্রীকৃষ্ণ উবাচ ।

এবং তে কথিতং তার্ক্ষ্য জীবিকস্য বিনির্ণয়ঃ ।
মানবানাং হিতার্থায় প্রেতত্ববিনিবৃত্তয়ে ॥ ১
চতুরশীতিলক্ষাণি চতুর্ভেদাশ্চ জন্তবঃ ।
অণ্ডজাঃ স্বেদজাশ্চৈব উদ্ভিজ্জাশ্চ জরায়ুজাঃ ॥২
একবিংশতিলক্ষাণি হ্যণ্ডজাঃ পরিকীর্ত্তিতাঃ ।
স্বেদজাশ্চ তথা প্রোক্তা উদ্ভিজ্জাশ্চ তথৈব চ ।
জরায়ুজাস্তথা প্রোক্তা মনুষ্যাদ্যাস্তথা পরে ।
সর্ব্বেষামেব জন্তূনাং মানুষত্বং হি দুর্লভম্ । ৪
পঞ্চেন্দ্রিয়নিধানত্বং মহাপুণ্যেন লভ্যতে ।
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ শূদ্রাস্তৎপরজাতয়ঃ ॥ ৫
রজকশ্চর্ম্মকারশ্চ নটো বরুড় এব চ ।
কৈবর্ত্তমেদভিল্লাশ্চ সপ্তৈতে হ্যন্ত্যজাঃ স্মৃতাঃ ॥৬
ম্লেচ্ছতুম্ববিভেদেন জাতিভেদা হ্যনেকশঃ
জন্তূনামেব সর্ব্বেষাং জাতিভেদাঃ সহস্রশঃ ।
একশাখাদিভেদেন দেশভেদাস্ত্বনেকশঃ ॥ ৭
কৃষ্ণসারো মৃগো যত্র ধর্ম্মদেশঃ স উচ্যতে ।
ব্রহ্মাদ্যা দেবতাঃ সর্ব্বাস্তত্র তিষ্ঠন্তি সর্ব্বদা ॥ ৮
ভূতানাং প্রাণিনঃ শ্রেষ্ঠাঃ প্রাণিনাং মতিজীবিনঃ

---

জীবাত্মা ঐ ঊর্দ্ধ ছিদ্রদ্বারা প্রয়াণ করিয়া থাকে। যাহারা অংশছিদ্রে গমন করে, তাহারা সদ্গতিলাভে সমর্থ হয় না। মৃতাহ হইতে একবর্ষ পর্য্যন্ত যথাবিধি নির্ধন মানবগণও প্রেতের কার্য্য সমস্ত সম্পাদন করিবে। জন্তু-গণ যে দেহে বাস করে, তাহাতেই মানস-কায়জ শুভাশুভ কর্ম্মফল সকল সেই সেই স্থানে নিয়তই ভোগ করিয়া থাকে। মায়া-পাশে বদ্ধ না হইলেই মুক্তজীব সুখলাভে সমর্থ হয়। পাশবদ্ধ নরগণের মন সংসারে নিষিদ্ধ কর্ম্মে ভ্রমণ করিতে থাকে। ১১—১৬।

দ্বাদশ অধ্যায় সমাপ্ত ॥ ১২ ॥

---

## ত্রয়োদশ অধ্যায়।

শ্রীকৃষ্ণ বলিলেন,—হে গরুড়! আমি তোমার নিকট মানবগণের হিতের নিমিত্ত এবং প্রেতত্বনিবৃত্তির জন্য জীবগণের জাতি কীর্ত্তন করিলাম। জন্তুগণ অণ্ডজ, স্বেদজ, উদ্ভিজ্জ ও জরায়ুজ এই চারি প্রকারে বিভক্ত হইয়া চতুরশীতিলক্ষ যোনিতে ভ্রমণ করিয়া থাকে। অণ্ডজ, স্বেদজ, উদ্ভিজ্জ, জরায়ুজ ইহারা প্রত্যেক যোনিতে একবিংশতি লক্ষবার জন্মগ্রহণ করে। মানুষাদি জন্তুগণই জরায়ুজ। সকল প্রকার জন্মের মধ্যে মনুষ্যজন্মই দুর্লভ। জীবগণ বহুতর পুণ্যে পঞ্চেন্দ্রিয়নিধান মনু-ষ্যত্ব লাভ করিতে সমর্থ হয়। মনুষ্যের মধ্যে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র এই চারি প্রকার জাতি আছে, তদ্ভিন্ন অন্ত্যজাতিও অনেক দেখা যায়। রজক, চর্ম্মকার, নট, বরুড়, কৈবর্ত্ত, মেদ ও ভিল্ল এই সপ্তপ্রকার মনুষ্য অন্ত্যজমধ্যে পরিগণিত। ম্লেচ্ছ তুম্ব প্রভেদে ত্রয়োদশ প্রকার জাতি আছে। সমস্ত ইহলোকে জন্তুগণের সহস্র সহস্র প্রভেদ দৃষ্ট হয়। একশাখাদিভেদে অনেকানেক দেশ আছে। যেদেশে কৃষ্ণসারমৃগ স্বভাবতঃ জন্ম-গ্রহণ করে, তাহাই ধর্ম্মদেশের প্রশস্ত স্থান। ব্রহ্মাদি দেবগণ এই সকল দেশেই সর্ব্বদা অবস্থান করেন। ভূতগণের মধ্যে প্রাণিগণ,

## সপ্তদশোঽধ্যায়ঃ।

শ্রীভগবানুবাচ।

এবং বিলপতস্তস্য প্রেতস্যৈবং খগেশ্বর।
ক্রন্দমানস্য নিতরাং পীড়িতস্য চ কিঙ্করৈঃ ॥ ১
সপ্তদশ দিনান্যেকো বায়ুমার্গে বিকৃষ্যতে।
অষ্টাদশে হ্যহোরাত্রে পুরং যাম্যপুরং ব্রজেৎ ॥ ২
তস্মিন্ পুরবরে রম্যে প্রেতানাঞ্চ গণো মহান্।
পুষ্পভদ্রা নদী তত্র ন্যগ্রোধঃ প্রিয়দর্শনঃ ॥ ৩
পুরে স তত্র বিশ্রামং প্রাপ্যতে যমকিঙ্করৈঃ।
দারাপুত্রাদিকং সৌখ্যং স্মরতে তত্র দুঃখিতঃ ॥ ৪
রুদতে করুণৈর্বাক্যৈঃ ক্ষুত্তৃষাপরিপীড়িতঃ।
স্বধনং বন্ধুমিত্রাণি গৃহং পুত্রাঃ সুখানি চ ॥ ৫
ভৃত্য-মিত্রাণি চান্যচ্চ সর্ব্বং শোচতি বৈ তদা।
ক্ষুধার্ত্তস্য পুরে তস্মিন্ কিঙ্করৈস্তস্য চোচ্যতে ॥ ৬

কিঙ্করা ঊচুঃ।

ক্ব ধনং ক্ব সুতা জায়া ক্ব গৃহং ক্ব সুহৃজ্জনঃ।
স্বকর্ম্মোপার্জ্জিতং ভুঙ্ক্ষ্ব চিরং গচ্ছ মহাপথে ॥ ৭
জানাসি সম্বলবলং যমপথগামিনাং
নো সম্বলং প্রচলতে পরলোকগন্তো।
গন্তব্যমস্তি তব নিশ্চিতমেব তেন
মার্গেণ যত্র ভবতঃ ক্রয়বিক্রয়ৌ ন ॥ ৮
মর্ত্ত্যে ত্বেতদ্‌ বাক্যং পথিকৈরেবং ত্বয়া শ্রুতম্।
এবমুক্তস্ততঃ সর্ব্বৈর্হন্যমানস্তু মুদ্গরৈঃ ॥ ৯
অত্র দত্তং সুতৈঃ পৌত্রৈঃ স্নেহাদ্বা কৃপয়াথবা।
মাসিকং পিণ্ডমশ্নাতি ততঃ সৌরিপুরং ব্রজেৎ ॥
তত্র নাম্না তু রাজা বৈ জঙ্গমঃ কালরূপধৃক্।
তং দৃষ্ট্বা ভয়ভীতস্তু বিশ্রামে কুরুতে মতিম্ ॥
উদকান্নসংযুক্তং ভুঙ্‌ক্তে তস্মিন্ পুরে গতঃ।

---

## সপ্তদশ অধ্যায়।

শ্রীভগবান্ বলিলেন,—হে খগরাজ! প্রেতগণ এইরূপে সেই পথে পরিশ্রান্ত ও যম-দূতকৃত প্রহারে অতি দুঃখার্ত্ত হইয়া আকুল-লোচনে কাঁদিতে কাঁদিতে গমন করিয়া থাকে। সপ্তদশ দিন একাকী বায়ুমার্গে গমন করিয়া অষ্টাদশ দিনে যমের পুরীপুরে নীত হয়। সেই পুরী প্রেতগণের মহাকোলাহল হইতেছে দেখিতে পায়। সেই স্থানে পুষ্পভদ্রা নামে নদী প্রবাহিত হইতেছে ও একটী প্রিয়দর্শন বটবৃক্ষ বিদ্যমান রহিয়াছে। প্রেত সেই পুরে উপস্থিত হইলে যমকিঙ্করেরা তাহাকে বিশ্রাম করিতে দেয়। প্রেতগণ এই সময়ে দুঃখিত হইয়া স্ত্রীপুত্রসুখাদি স্মরণ করিতে থাকে। প্রেতগণ এই পুরে থাকিয়া করুণবাক্যে ক্রন্দন করে এবং ক্ষুধার্ত্ত ও তৃষ্ণা-পীড়িত হইয়া আপন ধন, স্ত্রীর সুখ, গৃহ, পুত্র সুহৃৎ, মিত্র, ভৃত্যাদি নিমিত্ত শোক করিতে থাকে। ক্ষুধার্ত্ত হইয়া তথায় অবস্থিতি করে ঐ সময়ে যমকিঙ্করেরা তাহাদিগকে এইরূপ বলিয়া থাকে;—অরে মূঢ়! তোমার ধন কোথায়? তোমার পুত্র কোথায়? তোমার জায়া কোথায়? তোমার বন্ধু কোথায়? আর তুমিই বা কোথায়? এক্ষণে দেহপুত্রাদিদ্বারা তোমার কোন উপকার সাধিত হইবে না; আপনার কর্ম্মার্জ্জিত ফলভোগ কর। হে পরলোক-পথিক! তুমি জান, পথে গমন করিতে হইবে সম্বল ব্যতীত; তোমাদিগের কিছুমাত্র সম্বল নাই, অথচ এই দুর্গম পথে গমন করিতে হইবে। এই দুর্গম মার্গে ক্রয়-বিক্রয় স্থান নাই, পাথেয় সম্বল সংগ্রহ করা যায় এমন উপায়ান্তরও নাই। মর্ত্ত্যলোকে কখনও তোমরা এসবাক্য শ্রবণ কর নাই। এই বলিয়া যমকিঙ্করগণ পাপিষ্ঠ প্রেতকে মুদ্গরদ্বারা প্রহার করে। প্রেতগণ যমপুরী গমন করিলে তাহাদের পুত্র, পৌত্র ও বান্ধবেরা স্নেহবশতঃ মাসে মাসে যে পিণ্ডপ্রদান করে, প্রেত তাহা ভক্ষণপূর্ব্বক যমলোকে বাস করিয়া সৌরিপুরে প্রস্থান করে।১—১০। এই স্থানে কালরূপধারী জঙ্গম নামক রাজা আগমন করেন, তাঁহাকে দর্শন করিয়া প্রেতগণ ভীত হয় এবং কিঞ্চিৎ কাল বিশ্রাম অভিলাষ করে। প্রেতগণ যমের পুরীপুরে গমন করিয়া পুত্র-

ঘৃতৈর্দীপৈঃ ফলৈর্বস্ত্রৈঃ পূজয়েদিহ মানবঃ।
নীয়ন্তে তত্র তে সৌম্যাঃ সুখদুঃখফলাশিনঃ ॥৫৩

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে মাসিকাদিশ্রাদ্ধকর্মনির্ণয়ো নাম সপ্তদশোঽধ্যায়ঃ ॥ ১৭ ॥

---

## অষ্টাদশোঽধ্যায়ঃ। *

শ্রীভগবানুবাচ।

অথ বক্ষ্যামি সংক্ষেপাদ্যমমার্গস্য নিষ্কৃতিম্।
বৃষোৎসর্গস্য পুণ্যেন পিতৃলোকং স গচ্ছতি ॥১
একাদশাহপিণ্ডেন ভূতদেহো ভবেৎ ততঃ।
উদকুম্ভপ্রদানেন কিঙ্করাস্তৃপ্তিমাপ্নুযুঃ ॥ ২
শয্যাদানাদ্বিমানেন যাতি স্বর্গেষু মানবঃ।
তদহি দীয়তে সর্বং দানশাহে বিশেষতঃ ॥ ৩
পদানি সর্ববস্তূনি যান্যন্যানি যথোচিতম্।
যো দদাতি মৃতস্যেহ জীবন্বাপ্যথবাত্মনে ॥ ৪
তদা নিত্যো মহামার্গে বৈনতেয় ন গচ্ছতি।
এক এবাস্তি সর্বস্য ব্যবহারঃ খগাধিপ ॥ ৫
উত্তমাধমমধ্যানাং তত্তদ্দানক্রমং ভবেৎ।
যাবচ্ছায়াং ভবেদ্যস্য তাবন্মার্গেঽপি তিষ্ঠতে ॥ ৬
স্বয়ং দত্তেন যদ্দত্তং তৎ তত্রাধিকমেতি তম্।
সুতৈঃ যথাস্থৈর্দত্তং তৎ ভুঞ্জানস্তু সুখী ভবেৎ ॥ ৭

---

লোকে মনুষ্যগণের উপকার সাধন করিতে পারে। যাহারা ধূপদীপাদি দ্বারা যেরূপে দেবতার অর্চনা করে, এই যমলোকে তাহাদিগের সেইরূপ সুখ, দুঃখ ও মৃত্যু হইয়া থাকে। ৪২—৫৩।

সপ্তদশ অধ্যায় সমাপ্ত। ১৭।

---

## অষ্টাদশ অধ্যায়।

শ্রীভগবান্ কহিলেন,—অতঃপর সংক্ষেপে যমমার্গের নিষ্কৃতি বলিতেছি। বৃষোৎসর্গ করিলে সেই পুণ্যে সে ব্যক্তি পিতৃলোকে যায়। একাদশ পিণ্ডদ্বারা ভূতদেহ হয়। উদকুম্ভ প্রদান করিলে যমকিঙ্করগণ তৃপ্তি লাভ করে। শয্যাদান করিলে বিমানারোহণে স্বর্গে যায়। সেই দিনই সকল প্রকার দান করা হয়; দানশাহে বিশেষ দানই করিবে। পদদান এবং অন্য যথোচিতবিধ উৎকৃষ্ট দান করিবে। জীবিত কালে অথবা মরণান্তেও যদি এই সকল দান প্রদত্ত হয়, তবে তাহার পারত্রিক সুখ ও যমমার্গে সুখে গমন হইয়া থাকে। উত্তম মধ্য অধম যে যেরূপ দান করে, যমমার্গে তাহার তাদৃশ সুখ হয়। স্বয়ং যাহা দান করা যায়, মরণান্তে তাহাই [illegible] প্রাপ্ত হয়। বান্ধবগণ যাহা দান করে, তাহা দ্বারা প্রেতের সুখ হইয়া

---

* কচিদিদং পঠ্যতে,—

গরুড় উবাচ।

একো যে সংশয়ো দেব হৃদয়েঽতীব বর্ততে।
অবশাঃ কস্য পুত্রাস্তু কথং যমপুরে স্থিতাঃ ॥
যদৈস্তু কৃতং কর্ম কথমশ্নন্তি তে প্রভো।
কথং পুষ্যন্তি তে সর্বে কথমায়ান্তি সমাগতম্।
কৃত্বা ভুঞ্জন্তি দেবেশ কথয়স্ব প্রসাদতঃ।
পক্ষিরাজবচঃ শ্রুত্বা ভগবান্ বাক্যমব্রবীৎ ॥

শ্রীকৃষ্ণ উবাচ।

শৃণু বৎস শুভং সর্বেষাং সৌখ্যদায়কম্।
তদহং কথয়িষ্যামি প্রেতানাং হিতেচ্ছয়া ॥
একীভূতং যদা সর্বং জগৎস্থাবরজঙ্গমম্।
ক্ষীরোদসাগরে মধ্যে যদি সুপ্তে জগৎপতৌ ॥
নাভিপদ্মেঽব্দসম্পন্নে বর্ষাণি সুবহূন্যপি।
একীভূতং জগৎস্রষ্টুঃ কৃতবান্ক্ষরঃ স্বয়ম্ ॥
ব্রহ্মণা নির্মিতং পূর্বং বিষ্ণুনা পালিতং তথা।
রুদ্রাঃ সংহারমূর্তিশ্চ নির্মিতো ব্রহ্মণা ততঃ ॥
যমঃ সর্বগতঃ সৃষ্টঃ সূর্যপুত্রো বিভুর্মহান্।
ধর্মরাজস্ততঃ সৃষ্টশ্চিত্রগুপ্তেন সংযুতঃ ॥
সৃষ্টৈর্যথাবিধিং সর্বং শুভকর্মে তু সম্মতঃ।
গতানি বহুবর্ষাণি ব্রহ্মণো নাভিপঙ্কজে ॥
যো যো হি নির্মিতঃ পূর্বং ততঃ কর্ম সমাচরেৎ

সূত উবাচ।
ইদমাখ্যানকং শ্রুত্বা কম্পিতোঽশ্বত্থপত্রবৎ।
মানুষাণাং হিতার্থায় গরুড়ঃ পৃষ্টবান্ পুনঃ॥ ৩৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে ভীম-যুধিষ্ঠিরসংবাদে পঞ্চপ্রেতোপাখ্যানং নাম দ্বাবিংশোঽধ্যায়ঃ॥ ২২॥

---

## ত্রয়োবিংশোঽধ্যায়ঃ।

গরুড় উবাচ।
কিং কিং কুর্ব্বন্তি বৈ প্রেতাঃ পিশাচত্ব-ব্যবস্থিতাঃ।
বদন্তি বা কদাচিৎ কিং তদ্বদস্ব সুরেশ্বর॥ ১

শ্রীভগবানুবাচ।
তেষাং স্বরূপং বক্ষ্যামি চিহ্নং স্বপ্নং যথাতথম্।
ক্ষুৎপিপাসার্দ্দিতাস্তে বৈ প্রবিশেয়ুঃ স্ববেশ্মনি॥ ২
প্রতিষ্ঠা বায়ুদেহেষু শয্যাসংস্থং স্ববংশজান্।
তত্র গচ্ছন্তি চিহ্নানি দর্শয়ন্তি খগেশ্বর॥ ৩
স্বপুত্র-স্বজনাদীনি ব্যবস্থতত্র গচ্ছতি।
হয়ো গজো বৃষো মূর্ত্যা দৃশ্যন্তে বিকৃতাননাঃ॥ ৪
শয়নং বিপরীতঞ্চ আত্মানঞ্চ বিপর্য্যয়ে।
উত্থিতঃ পশ্যতে যশ্চ তজ্জানীয়াৎ প্রেতনির্ম্মিতম্
স্বপ্নে নরো হি নিগড়ৈর্বধ্যতে বধ্যতে যদি।
অন্নঞ্চ যাচতে স্বপ্নে ক্ষুধয়া পূর্ব্বজো মৃতঃ॥ ৬
স্বপ্নে যো ভুঞ্জমানস্য গৃহীত্বান্নং পলায়তে।
আত্মনস্তু পরো বাপি তৃষার্ত্তশ্চ জলং পিবেৎ॥ ৭
বৃষভারোহণং স্বপ্নে বৃষভৈঃ সহ গচ্ছতি।
উৎপত্য গগনং যাতি তীর্থে যাতি ক্ষুধাতুরঃ॥ ৮
অবাচাং বদতে যশ্চ গো-বৃষ-দ্বিজ-বাজিষু।
দিব্যে গজে তথা দেবে দৃশ্যতে প্রেতে দিশাদ্যঃ
স্বপ্নমধ্যে তু পক্ষীন্দ্র প্রেতচিহ্নমনেকধা।
স্বকলত্রং স্ববন্ধুং বা তনুজং স্বপতিং বিদুঃ।
বিদ্যমানং মৃতং পশ্যেৎ প্রেতদোষেণ নিশ্চিতম্
যাচতে যঃ পরং স্বপ্নে ক্ষুৎতৃড়্ভ্যাঞ্চ পরিপ্লুতঃ।
তীর্থে গত্বা দদৎ পিণ্ডান্ প্রেতদোষৈর্ন সংশয়ঃ।
নির্গচ্ছেৎ গৃহাদ্যাপি স্বপ্নে পুত্রকলত্রতঃ।
পিতা ভ্রাতা কলত্রঞ্চ প্রেতদোষৈশ্চ পশ্যতি॥ ১২

---

সূত কহিলেন,—এই আখ্যায়িকা শ্রবণ করিয়া গরুড় অশ্বত্থপত্রবৎ কাঁপিতে লাগিলেন। তিনি মানুষের হিতসাধনার্থ পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন। ৩৬—৩৭।

দ্বাবিংশ অধ্যায় সমাপ্ত॥ ২২॥

---

## ত্রয়োবিংশ অধ্যায়।

গরুড় কহিলেন,—জীব পিশাচত্ব প্রাপ্ত হইয়া কি কি কার্য্য করে, কি বলে, হে সুরেশ্বর! দয়া করিয়া তাহা বলুন। শ্রীভগবান্ কহিলেন,—হে গরুড়! পিশাচদিগের স্বরূপ এবং চিহ্নাদি যথাযথ বলিতেছি। তাহারা ক্ষুৎপিপাসার্দ্দিত হইয়া নিজ গৃহে প্রবিষ্ট হয়। তাহারা নিদ্রিত নিজ বন্ধুজনকে নানা আকারে দর্শন দিয়া থাকে, পুত্র কলত্র বান্ধব-দিগকে কখন কখন অশ্ব গজ বৃষ ও অন্য নানাবিধ বিকৃতাকারে দর্শন দেয়। নিদ্রিত ব্যক্তি জাগ্রত হইয়া শয্যা ও আত্মবিপর্য্যয় দর্শনে প্রেতপীড়া নিরূপণ করিবে। প্রেতগণ স্বপ্নে নানারূপ ভয় প্রদর্শন করিয়া থাকে, প্রেতাবিষ্ট ব্যক্তি কখন কখন নিগড় দ্বারা আপনাকে বদ্ধ দর্শন করে। প্রেত কখন অন্ন যাচ্ঞা করে, কখন বা ভুজ্যমান অন্ন লইয়া পলায়ন করে। তৃষার্ত্ত হইয়া জলপান করে। কখন বৃষে আরোহণ করিয়া ইতস্ততঃ ভ্রমণ করে। কখন আকাশে উত্থিত হয়। কখন তীর্থে গমন করে। উহারা কখন বা গোবৃষাদি মূর্ত্তিতেই মানুষ ভাষায় বাগ্‌বিন্যাস করিয়া থাকে। ১—৯। হে পক্ষীন্দ্র! স্বপ্ন-মধ্যে প্রেতচিহ্ন অনেকরূপ দৃষ্ট হয়। জীবিত পতি পুত্র কলত্র বন্ধু প্রভৃতিকে মৃতবৎ লক্ষিত করায়; প্রেত স্বপ্নাবস্থায় কখন কখন অন্নাদি যাচ্ঞা করে। প্রেতাবিষ্ট ব্যক্তি, স্বপ্নে পিণ্ডদান করিয়া থাকে। কখন কখন

চিহ্নান্যেতানি পক্ষীন্দ্র প্রায়শ্চিত্তং নিবেদয়েৎ।
কৃত্বা স্নানং গৃহে তীর্থে শ্রীবৃক্ষে তর্পণং জলৈঃ ॥
কন্যকাদানি পূজাঞ্চ প্রদদ্যাদ্বেদপারগে।
হোমং কুর্য্যাদ্‌যথাশক্তি সম্পূর্ণং কারয়েৎ সুধীঃ
এতদ্ধি শ্রদ্ধয়া যস্তু প্রেতচিহ্ননিদর্শনম্।
পঠতে শৃণুতে বাপি প্রেতচিহ্নং বিনশ্যতি ॥ ১৫

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে প্রেতলক্ষণকথনং নাম ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥ ২৩ ॥

---

## চতুর্ব্বিংশোঽধ্যায়ঃ।

গরুড় উবাচ। *

শ্রুতং ব্রহ্মণা পূর্ব্বমনুজঃ তদ্ধি দৃশ্যতে।
বেদৈরুক্তঞ্চ যথায়ুঃ শতং জীবতি মানবঃ ॥ ১
জীবন্তি মানবে লোকে সর্ব্বে বর্ণা বিশেষতঃ।
অল্পকালৈশ্চৈব ম্রিয়ন্তে ভারতখণ্ডকে ॥ ২
কলৌ তচ্চ ন দৃশ্যেত কস্মাদ্দেব সমাদিশ।
আধানাদ্‌ভ্রিয়মাণোঽপি বালো বা স্থবিরো যুবা
সধনো নির্দ্ধনো বাপি সুরূপশ্চ কুরূপবান্।
অবিদ্বাংশ্চৈব বিদ্বাংশ্চ ব্রাহ্মণক্ষত্রিয়ো জনঃ ॥ ৪
তপস্বী যোগশীলো মহাজ্ঞানী চ যো নরঃ।
সর্ব্বজ্ঞানরতঃ শ্রীমান্ শ্রীমানতুলবিক্রমঃ ॥ ৫
সর্ব্বমেতদশেষেণ জায়তে বসুধাতলে।
কস্মাদ্‌ভ্রিয়মাণোঽপি রাজা বা
যোগিনোঽপি বা।

শ্রীভগবানুবাচ।

সাধু সাধু মহাপ্রাজ্ঞ যস্ত্বং ভক্তোঽসি মে প্রিয়ঃ।
শৃণুষ্ব বচনং শুভং নানাদোষবিনাশনম্ ॥ ৭
বিধাতৃবিহিতো মৃত্যুঃ জীবমাদায় গচ্ছতি।
তং প্রবক্ষ্যামি পক্ষীন্দ্র কাশ্যপেয় মহামতে ॥ ৮
মানুষঃ শতজীবীতি পুরা বেদেন ভাষিতম্।

---

স্বপ্নে পিতা মাতা পুত্র কন্যাদি আত্মীয়দের যাইয়া থাকে। হে গরুড়! প্রেতচিহ্ন দর্শন হইলে প্রেতদোষ নিবারণ জন্য প্রায়শ্চিত্ত করিবে। তীর্থে স্নানপূর্ব্বক বিষ্ণুকে জল প্রদান করিবে। বেদপারগ ব্রাহ্মণকে পূজা-পূর্ব্বক কন্যাদি প্রদান করিবে। যথাশক্তি হোম করিয়া অচ্ছিদ্রাবধারণ করিবে। হে গরুড়! যে মানব শ্রদ্ধা সহকারে এই প্রেত নিদর্শন পাঠ করে অথবা শ্রবণ করে, তাহার প্রেতদোষ বিনষ্ট হয়। ১০—১৫।

ত্রয়োবিংশ অধ্যায় সমাপ্ত। ২৩।

---

## চতুর্ব্বিংশ অধ্যায়।

গরুড় বলিলেন,—ভগবন্! বেদে কথিত আছে যে, মানব শতবর্ষ জীবিত থাকে। কলিকালে ভারতবর্ষবাসী ব্রাহ্মণাদি কোন বর্ণই ততকাল জীবিত থাকে না; সুতরাং এই বেদবাক্য কলিকালে দেখিতেছি না। কি কারণে এইরূপ অঘটন ঘটিতেছে, তাহা আমাকে উপদেশ করুন। শ্রীভগবান্ কহিলেন,—গর্ভস্থ বালক, যুবা, বৃদ্ধ, ধনী, নির্ধন, সুরূপ, বিরূপ, পণ্ডিত, মূর্খ, ব্রাহ্মণ ও ক্ষত্রিয় সকলেই মৃত্যুমুখে পতিত হয়। যদি কেহ মহাজ্ঞানী শ্রীমান্ অতুলবিক্রম রাজা বা যোগিশ্রেষ্ঠ হয়, তথাপি তাহারও মৃত্যু নিশ্চিত। হে প্রভো! ভূতলে এরূপ ব্যত্যয় হয় কি নিমিত্ত? শ্রীভগবান কহিলেন,—সাধু সাধু হে গরুড়! তুমি মহাপ্রাজ্ঞ; আমার প্রতি তোমার দৃঢ় ভক্তি আছে। এক্ষণে আমার বাক্য শ্রবণ কর, ইহাতে নানা দোষগণের বিনাশ পাইয়া থাকে। বিধাতা মৃত্যুকে সৃষ্টি করিয়াছেন, সে মৃত্যু জীবকে গ্রহণ করিয়া শীঘ্র গমন করে। হে কশ্যপনন্দন! যেরূপে জীবের মৃত্যু ঘটিয়া থাকে, তাহা তোমাকে বলিতেছি। বেদে মানবের শতবর্ষ জীবন নিরূ-

---

* কতিপয়পুস্তকে পাঠঃ,—
মানবো ম্রিয়তে কশ্চিদিতি বেদাদ্দর্শনম্ ?
কস্মাদ্‌ভ্রিয়মাণোঽপি রাজা বা
যোগিনোঽপি বা।

সংগৃহীতসুতো ভূত্বা পাকং বা যঃ প্রযচ্ছতি।
ন প্রীণন্তি তদ্দ্রব্যং পিতামহমুখান্ পিতৄন্ *॥
এবং জ্ঞাত্বা খগশ্রেষ্ঠ হীনজাতীন্ সুতাংস্ত্যজেৎ
ব্রাহ্মণ্যাং ব্রাহ্মণাজ্জাতশ্চাণ্ডালাদধমঃ স্মৃতঃ ॥ ৪০
যশ্চ প্রব্রজিতাজ্জাতো ব্রাহ্মণ্যাং শূদ্রতশ্চ যঃ।
দ্বাবেতৌ বিদ্ধি চাণ্ডালৌ সগোত্রাদ্যশ্চ জায়তে
স্বজাতিবিহিতান্ পুত্রান্ সমুৎপাদ্য খগেশ্বর।
তৈঃ সুবৃত্তৈঃ সুখং প্রাপ্য দুর্বৃত্তৈর্নরকং ব্রজেৎ
হীনজাতিসমুদ্ভূতৈঃ সুবৃত্তৈঃ সুখমেধতে ॥ ৪৩

কলিকলুষবিমুক্তঃ পূজিতঃ সিদ্ধসঙ্ঘৈ-
রমরবরশুভ্রমানো বীজ্যমানোঽপ্সরোভিঃ।
পিতৃশতমপি বন্ধূন্ পুত্র-পৌত্র-প্রপৌত্রা-
নপি নরকনিমগ্নানুদ্ধরেদেক এব ॥ ৪৪

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে সাধারণৌর্দ্ধদেহিকক্রিয়াকথনং নাম পঞ্চবিংশোঽধ্যায়ঃ ॥ ২৫ ॥

করে ও দ্বিজগণকে আহার প্রদান করে সে পাকশ্রাদ্ধ করিতে পারে। তাহাতে তদীয় পিতৃগণ প্রীত হয়েন। খগরাজ! এইরূপ জানিয়া হীনজাতি পুত্রদিগকে পরিত্যাগ করিবে। ব্রাহ্মণীতে গোপনে ব্রাহ্মণ দ্বারা উৎপন্ন সন্তান চণ্ডালেরও অধম। শূদ্র হইতে ব্রাহ্মণীতে এবং সগোত্র কন্যার গর্ভে যে সন্তান উৎপন্ন হয়, এই উভয়কেই চাণ্ডাল বলিয়া জানিবে। হে খগেন্দ্র! স্বজাতি-বিহিত পুত্র সমুৎপাদন করিলে যদি সেই পুত্র সুশীল হয়, তাহা হইলে পিতৃলোকের সুখ হইতে পারে, তাহারা দুর্ব্বৃত্ত হইলে পিতৃলোক নরকে গমন করে। হীনজাতিসমুৎপন্ন পুত্র-সুশীল হইলে পিতৃলোকের সুখবৃদ্ধি হইয়া থাকে। যে ব্যক্তি কলিকলুষ হইতে বিমুক্ত হইয়াছে, সে সিদ্ধগণকর্ত্তৃক পূজিত ও অপ্সরোগণকর্ত্তৃক অমরকামিনীগণদ্বারা বীজ্য-

* তথা শ্রাদ্ধং বিজাতীয়াৎ শূদ্রাদ্যেন কৃতং হি যৎ। তেন দত্তং ন গৃহ্ণন্তি পিতামহমুখাশ্চ যে ॥
ইত্যধিকঃ পাঠঃ কচিৎ।

## ষড়্বিংশোঽধ্যায়ঃ।

গরুড় উবাচ।

সম্যক্ ব্রূহি সুরশ্রেষ্ঠ কৃপাং কৃত্বা মমোপরি।
মৃতানামেব জন্তূনাং কদা কুর্য্যাৎ সপিণ্ডনম্ ॥ ১
সপিণ্ডনে কৃতে যাতি অসপিণ্ডে কৃতে গতিঃ
কেনৈব সহপিণ্ডত্বং স্ত্রী পুমান্ বক্তুমর্হসি ॥ ২
স্ত্রী-পুংসয়োঃ সহৈকত্বং প্রাপ্নুতঃ কথমুচ্যতাম্।
জীবদ্ভর্ত্তরি নারীণাং সপিণ্ডীকরণং কুতঃ ॥ ৩
ভর্ত্তৃলোকং কথং যাতি মর্ত্যলোকং সুরেশ্বর।
অগ্ন্যারোহে কথং শ্রাদ্ধং বৃষোৎসর্গঃ কথং ভবেৎ ॥ ৪
ঘটদানং কথং কার্য্যং সপিণ্ডীকরণে কৃতে।

মান হইয়া শত শত পিতৃলোক, বন্ধু, পুত্র, পৌত্র ও প্রপৌত্রদিগকেও নরক হইতে উদ্ধার করিতে পারে। ৩০—৪৪।

পঞ্চবিংশ অধ্যায় সমাপ্ত ॥ ২৫ ॥

---

## ষড়্বিংশ অধ্যায়।

গরুড় বলিলেন,—হে সুরবর! আমার প্রতি কৃপা করিয়া মৃতপ্রাণিগণের সপিণ্ডন কোন্ কালে করিতে হয়, তাহা উপদেশ করুন। মৃতের সপিণ্ডন হইলে তাহাদিগের কিরূপ গতি হয়? সপিণ্ডীকরণ না হইলেই বা প্রেতের কি গতি হইয়া থাকে? কি প্রকারে স্ত্রীপুরুষের সপিণ্ডীকরণ হইবে, তাহা আমাকে বলিতে হইবে। পতি ও পত্নী কিরূপে সমানপিণ্ডভাগী হয়? ভর্ত্তার জীবদ্দশায় নারীদিগের সপিণ্ডীকরণ কি প্রকারে করিবে? তাহাও জানিতে ইচ্ছা করি। সুরেশ্বর! নারীরা কি প্রকারে পতিলোকে গমন করে? চিতারোহণ করিলে তাহার শ্রাদ্ধ কি প্রকার করিবে? সেই দিনে বৃষোৎসর্গই বা কিরূপে হইতে পারে? সপিণ্ডীকরণ হইলে তাহার ঘটদানই বা কি প্রকারে করিতে

সা চ বৈবস্বতাংল্লোকান্ ভ্রমত্যপি চ দুর্গতা ॥ ৫৯
যদ্দেবেভ্যো যৎ পিতৃভ্যঃ মন্ত্রৈশ্চ প্রণীয়তে।
তৎ সর্ব্বং ভর্ত্তৃশুশ্রূষাতঃ পুণ্যাচ্চার্চ্চিতং ভবেৎ ॥৬০
এবং কৃতে খগশ্রেষ্ঠ পিতৃলোকে চিরং বসেৎ।
যাবদাদিত্যচন্দ্রৌ চ তাবদেবমসৌ দিবি ॥ ৬১
পুনশ্চিরায়ুষো ভূত্বা জায়তে বিপুলে কুলে।
পতিব্রতা যদা নারী ভর্ত্তৃদুঃখং ন বিন্দতি ॥ ৬২
সর্ব্বমেতদ্ধি কথিতং ময়া তব খগেশ্বর।
বিশেষং কথয়িষ্যামি মৃতস্যৈব সুখপ্রদম্ ॥ ৬৩
দ্বাদশাহে কৃতং সর্ব্বং বর্ষং যাবৎ সপিণ্ডনম্।
পুনঃ কুর্য্যাৎ সদা নিত্যং ঘটাদ্যং প্রতিমাসিকম্
কৃতস্য করণং নাস্তি প্রেতকার্য্যাদৃতে খগ।
যঃ করোতি নরঃ কশ্চিৎ কৃতং পূর্ব্বং বিনশ্যতি।
মৃতস্যৈব পুনঃ কুর্য্যাৎ প্রেতোদ্দেশ্যবশাদ্ধ্রুবাৎ।
প্রতিমাসং ঘটা দেয়া ষোড়শ জলপূরিতাঃ ॥ ৬৬

অর্ব্বাক্ চ বৎসরাৎ কুর্য্যাৎ তার্ক্ষ্য
সপিণ্ডনং যঃ কুরুতে হি পুত্রঃ।
তথাপি মাসং প্রতিপিণ্ডমেক-
মন্নং কুম্ভং সজলঞ্চ দদ্যাৎ ॥ ৬৭

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-
গরুড়সংবাদে সপিণ্ডীকরণনিরূপণং
নাম ষড়্বিংশোঽধ্যায়ঃ ॥ ২৬ ॥

---

## সপ্তবিংশোঽধ্যায়ঃ।

তার্ক্ষ্য উবাচ।

কথং প্রেতা বসন্ত্যত্র কীদৃগ্রূপা ভবন্তি তে।
মহাপ্রেতাঃ পিশাচাশ্চ কৈঃ কৈঃ কর্ম্মফলৈর্বিভো।
সর্ব্বেষামনুকম্পার্থং ব্রূহি মে মধুসূদন ॥ ১
প্রেতত্বান্মুচ্যতে যেন দানেন চ তদ্বদ ॥ ২ ॥

---

হইয়া জীবিত থাকে। যে নারী পতির বিদ্যমানে কিংবা মরণের পর ব্যভিচারিণী হয়, সে যমালয়ে দুর্গতা হইয়া থাকে, পতিলাভ করিতে পারে না। দেবগণ ও পিতৃগণের মন্ত্রোপচারে অর্চ্চনা করিলে যে ফল, পতিব্রতা নারী ভর্ত্তৃসেবা দ্বারা তাহা প্রাপ্ত হয়। ৫৯—৬০। পিতৃপূজা অতিথি সৎকার প্রভৃতি সৎক্রিয়া দ্বারা যে ফললাভ হয়, অনন্যচিত্তে ভর্ত্তৃসেবা করিলে তাহার দ্বিগুণ ফলভোগ করিতে পারে। পতিসেবা করিলেই নারীগণ স্বর্গলোকে চিরকাল বাস করিতে পারে, যাবৎ চন্দ্র সূর্য্য বিদ্যমান থাকে, সে তাবৎ স্বর্গলোকে বসতি করে। যে নারী পতিব্রতা, সে ও তাহার স্বামী বিপুলকুলে জন্মগ্রহণ করিয়া চিরকাল জীবিত থাকে, সেই নারী কদাচ ভর্ত্তৃদুঃখ অনুভব করে না। হে খগেন্দ্র! আমি এই সমস্তই তোমার নিকট বলিলাম। অনন্তর মৃতব্যক্তির সুখপ্রদ বিশেষ কার্য্য বলিতেছি। মরণের পর দ্বাদশাহোক্ত সমস্ত কার্য্য করিয়া বর্ষান্তে সপিণ্ডন করিবে এবং প্রতিমাসেই ঘট-অন্নাদি দান করিবে। প্রেতকার্য্য ব্যতিরেকে একবার কৃতকার্য্য পুনর্ব্বার করিবে না। যদি পুনর্ব্বার কৃতকার্য্যের অনুষ্ঠান করে, তাহা হইলে পূর্ব্বকৃত কার্য্য সকল বিফল হইয়া যায়। প্রেতের উদ্দেশে পুনঃপুনঃ পিণ্ডদানাদি কার্য্য করিবে, মাসে মাসে ষোড়শ জলপূর্ণ ঘট দান করিবে। পূর্ব্বোক্ত বিধি অনুসারে সমস্ত কার্য্য সম্পাদন করিয়া সপিণ্ডন ক্রিয়া সাধন করিবে। বৃদ্ধি উপলক্ষে বর্ষমধ্যে সপিণ্ডন করিলেও প্রতিমাসে এক একটী পিণ্ডপ্রদান, অন্ন ও সজল কুম্ভদান করিবে। ৬১—৬৭।

ষড়্বিংশ অধ্যায় সমাপ্ত ॥ ২৬ ॥

---

## সপ্তবিংশ অধ্যায়।

গরুড় বলিলেন,—প্রভো! প্রেত, মহাপ্রেত ও পিশাচ ইহারা কোন্ কোন্ কর্ম্মফলে প্রেতলোকে বাস করে? তাহাদের স্বরূপই বা কীদৃশ? হে মধুসূদন! সকলের প্রতি অনুকম্পা প্রকাশ করিয়া যে দানাদি পুণ্যকর্ম্মদ্বারা

প্রেতত্বং সুস্থিরং তেন মম জাতং নৃপোত্তম ॥ ২৯
একাদশং ত্রিপক্ষঞ্চ ষাণ্মাসিকমাব্দিকম্।
প্রতিমাস্যানি চান্যানি এবং শ্রাদ্ধানি
ষোড়শ ॥ ৩০
যস্যৈতানি ন দীয়ন্তে প্রেতশ্রাদ্ধানি ভূপতে।
প্রেতত্বং সুস্থিরং তস্য দত্তৈঃ শ্রাদ্ধশতৈরপি ॥ ৩১
এবং জ্ঞাত্বা মহারাজ প্রেতভাবাদ্বিমোচয় মাম্।
বর্ণানামপি সর্বেষাং রাজা বন্ধুরিহোচ্যতে ॥ ৩২
তন্মাং তারয় রাজেন্দ্র মণিরত্নং দদামি তে।
যথা মম শুভাবাপ্তির্ভবেন্নৃপসত্তম ॥ ৩৩
তথা কার্য্যং মহাবাহো কৃপা যদি মমোপরি।
আত্মনশ্চ কুরু ক্ষিপ্রং সর্বমেবৌর্দ্ধদৈহিকম্ ॥ ৩৪

নৃপতিরুবাচ।

কথং প্রেতা ভবন্তীহ কুর্বন্নপ্যৌর্দ্ধদৈহিকং।
পিশাচাশ্চ ভবন্তীহ কর্ম্মভিঃ কৈশ্চ তদ্বদ ॥ ৩৫

প্রেত উবাচ।

ব্রহ্মস্বং দেবদ্রব্যঞ্চ স্ত্রীণাং বালধনং তথা।
যে হরন্তি নৃপশ্রেষ্ঠ প্রেতযোনিং ব্রজন্তি তে ॥ ৩৬
তাপসীঞ্চ সগোত্রাঞ্চ অগম্যাং যে ভজন্তি হি।
হরন্তি যে মহাপ্রাজ্ঞ বস্তূনি নিহরন্তি যে ॥ ৩৭
প্রবালবজ্ররত্নাদের্যে চ বস্ত্রাপহারকাঃ।
তথা বিশ্বাসঘাতিনঃ সংযুগেহসম্মুখাগতাঃ ॥ ৩৮
কৃতঘ্না নাস্তিকা রৌদ্রাস্তথা সাহসিকা নরাঃ।
পঞ্চযজ্ঞবিনির্মুক্তা মহাদানরতাশ্চ যে।
এবমাদ্যা মহারাজ জায়ন্তে প্রেতযোনয়ঃ ॥ ৩৯

রাজোবাচ।

কথং মুক্তা ভবন্তীহ প্রেতত্বাৎ বদ মেহপি চ।
কথঞ্চাপি ময়া কার্য্যমৌর্দ্ধদৈহিকমাত্মনঃ
বিধিনা কেন তৎ কার্য্যং সর্বমেতদ্বদস্ব মে ॥ ৪০

প্রেত উবাচ।

সঙ্ক্ষেপেণ বিভোঃ পূজা [illegible]।

---

নাই যে, কেহ আমার ঔর্দ্ধদেহিক ক্রিয়া করে। আমি ঔর্দ্ধদেহিক ক্রিয়াবিহীন হইয়া প্রেতত্ব প্রাপ্ত হইয়াছি। আমার একাদশকৃত্য, ষাণ্মাসিক বা আব্দিক শ্রাদ্ধাদি কোন প্রকার পারত্রিক কার্য্য হয় নাই। হে নৃপবর! আমার প্রতিমাসবিহিত মাসিক শ্রাদ্ধ হয় নাই, এইরূপে আমার ষোড়শশ্রাদ্ধই পতিত রহিয়াছে। যাহার ষোড়শশ্রাদ্ধ হয় নাই, তাহার উদ্দেশে শত শত শ্রাদ্ধ করিলেও সে প্রেতীভূত হইয়া থাকে। রাজন্! আমার দুরবস্থা আপনাকে জানাইলাম, আপনি আমাকে প্রেতত্ব হইতে উদ্ধার করুন। রাজন্! শাস্ত্রে নির্দিষ্ট আছে যে, রাজাই সর্ববর্ণের বন্ধু। অতএব আপনি আমাকে পরিত্রাণ করিয়া বন্ধুকার্য্য সাধন করুন, আমি আপনাকে মহামূল্য মণিরত্ন প্রদান করিতেছি। নৃপবর! যদি আমার প্রতি আপনার কৃপা হইয়া থাকে, তবে যেরূপে আমার শুভপ্রাপ্তি হইতে পারে, তাহার অনুষ্ঠান করুন এবং নিজের ঔর্দ্ধদেহিক কার্য্যে তৎপর হউন। ২৯—৩৪। রাজা কহিলেন,—ঔর্দ্ধদেহিক কার্য্য করিলেও কি কারণে প্রেতত্ব প্রাপ্তি হয়, আর কি হেতু মনুষ্যগণ প্রেত হইয়া থাকে, তাহা আমার নিকট কীর্ত্তন কর। প্রেতরাজ কহিল,—যে ব্রহ্মস্ব, দেবস্ব, স্ত্রীধন ও বালকধন হরণ করে, নৃপবর! সেই ব্যক্তি নিশ্চয় মরণান্তে প্রেতত্বাপন্ন হইয়া থাকে। যাহারা তাপসী, সগোত্রা ও অগম্যা নারীকে গমন করে, তাহারা মহাপ্রেত হয়; যাহারা অমূল্য হরণ করে, তাহারাও প্রেতভূত হয়। যাহারা প্রবাল, হীরক ও বস্ত্র হরণ করে, যাহারা বিশ্বাসঘাতী ও যুদ্ধে অসম্মুখে আহত হয়, যাহারা কৃতঘ্ন, নাস্তিক, ক্রূরকর্ম্মা, সাহসিক, শঠ, যাহারা মহাদানপরায়ণ হইয়া পঞ্চযজ্ঞ-বিহীন হয়, রাজন্! এই সকল লোকই প্রেতত্বাপন্ন হয়। রাজা কহিলেন,—কিরূপে প্রেতত্ব হইতে মুক্তিলাভ করিতে পারে, আমার প্রতি কৃপা করিয়া সেই প্রেতত্ব-বিমুক্তির উপায় বল, আর আমি কি প্রকারে তোমার ঔর্দ্ধদেহিক ক্রিয়া করিব, তাহাও উপদেশ কর। প্রেত কহিল,—নৃপবর!

## অষ্টাবিংশোঽধ্যায়ঃ । *

গরুড় উবাচ ।

কিমেতৎ কথিতং দেব বিস্তরেণ বদস্ব মে ।
আমুষ্মিকীং ক্রিয়াং দেব উৎক্রান্তিসময়াৎ পরম্ ॥ ১
শংস তস্মাৎ মে নাথ জ্ঞাতুং ইচ্ছামি জনার্দন ।
যথা কার্য্যা নরৈঃ সম্যক্ ক্রিয়া চৈবৌর্দ্ধদেহিকী
কথং প্রেতা মহাকায়া ঘোররূপা ভয়ানকাঃ ।
সঞ্চরন্তি সুবর্ণেষু কর্ম্মভিঃ কৈঃ শুভাশুভৈঃ ॥ ৩
পিশাচাঃ সম্ভবন্তীহ কস্যেহ কর্ম্মণঃ ফলম্ ।
তন্মে কথয় দেবেশ অহমিচ্ছামি বেদিতুম্ ॥ ৪
ভূম্যাং প্রক্ষিপ্যতে কস্মাৎ পঞ্চরত্নং মুখে মৃতে
অধস্তাচ্চ তিলা দর্ভাঃ পাদৌ যাম্যাং
ব্যবস্থিতাঃ ॥ ৫
কিমর্থং মণ্ডলং ভূমৌ গোময়েনোপলিপ্যতে ।
কিমর্থং পঠ্যতে বিষ্ণুর্বিষ্ণুসূক্তঞ্চ পঠ্যতে ॥ ৬
কিমর্থং পুত্রপৌত্রাশ্চ তিষ্ঠন্তি তত্র চাগ্রতঃ ।
কিমর্থং দীপদানঞ্চ কিমর্থং বিষ্ণুপূজনম্ ॥ ৭
কিমর্থমাতুরো দানং দদাতি দ্বিজপুঙ্গবে ।
বন্ধুন্ মিত্রাণ্যমিত্রাংশ্চ ক্ষমাপয়তি তৎ কথম্ ॥ ৮
তিলা লোহং হিরণ্যঞ্চ কার্পাসং লবণং তথা ।
সপ্তধান্যং ক্ষিতির্গাবো দীয়তে কেন হেতুনা ॥ ৯
কথঞ্চ ম্রিয়তে জন্তুর্মৃত্বা চ কুত্র গচ্ছতি ।

## অষ্টাবিংশ অধ্যায় ।

গরুড় কহিলেন,—হে দেব ! মৃত্যুর পর পারলৌকিকী ক্রিয়া কিরূপ করিতে হয়, দয়া করিয়া তাহা আমাকে বলুন। ঔর্দ্ধদেহিকী ক্রিয়া কিরূপ করিতে হয়, হে নাথ ! আমি তাহা আপনার নিকট জানিতে চাহি। জীব সকল কিরূপ শুভাশুভ কর্ম্মে ভয়ঙ্করাকার মহাকায় প্রেত হইয়া থাকে ? কোন্ কর্ম্মের ফলে পিশাচ হয় ? আমি তাহা জানিতে চাহি ; কৃপা করিয়া তাহা আমাকে উপদেশ দেন। মৃত ব্যক্তিকে ভূমিতে স্থাপিত করে কেন ? তাহার মুখে পঞ্চরত্ন বা দেয় কি জন্য ? তিলকুশোপরি স্থাপন করেই বা কেন ? দক্ষিণদিকে পদদ্বয় স্থাপন করেই বা কি নিমিত্ত ? ভূমি গোময় দ্বারা লেপন করিয়া তাহাকে মণ্ডল করাই বা হয় কেন ? বিষ্ণুস্মরণ ও বিষ্ণুসূক্ত পাঠ করা হয় কি নিমিত্ত ? তাহার পুত্রপৌত্রগণই বা কি জন্য তাহার অগ্রভাগে বর্ত্তমান থাকে ? আত্মীয় বন্ধু মিত্রামিত্র সকলেই তাহার নিকট পরিহার প্রার্থনা করে কি জন্য ? তিল, লৌহ, স্বর্ণ, কার্পাস, লবণ, সপ্তধান্য, ভূমি, গো এই সকল দ্রব্য দান করে কি নিমিত্ত ? প্রাণিসকল মৃত হয়

* ক্বচিদেবং পঠ্যতে :—
গরুড় উবাচ ।
সর্ব্বেষামনুকম্পার্থং অপি হে মধুসূদন !
প্রেতত্বান্মুচ্যতে যেন দানেন সুকৃতেন বা ॥
শ্রীকৃষ্ণ উবাচ ।
শৃণু দানং প্রবক্ষ্যামি সর্ব্বাশুভবিনাশনম্ ।
সঞ্জাতকৌতুকমতিঃ বিহগ
ব্রহ্মাদিকেশবমুখং সহ লোকপালৈঃ ।
কীনাশপুণ্যনিবহং প্রণিপত্য ভক্ত্যা
বিজ্ঞায় দেহি তব দানপরৈঃ কিমন্যৈঃ ॥
গরুড় উবাচ ।
কিমেতৎ কথিতং দেব বিস্তরেণ বদস্ব মে ।
ভূম্যাং প্রক্ষিপ্যতে কস্মাৎ পঞ্চরত্নং মুখে ততঃ
অধস্তাচ্চ তিলা দর্ভাঃ পাদৌ যাম্যাং ব্যবস্থিতৌ
কিমর্থং মণ্ডলং ভূম্যাং গোময়েনোপলিপ্যতে ।
কিমর্থং পঠ্যতে বিষ্ণুর্বিষ্ণুসূক্তঞ্চ পঠ্যতে ।
কিমর্থং পুত্রপৌত্রাশ্চ তিষ্ঠন্তি তত্র চাগ্রতঃ ।
কিমর্থং দীপদানং স্যাৎ কিমর্থং বিষ্ণুপূজনম্ ।
কিমর্থমাতুরো দানং দদাতি দ্বিজপুঙ্গবে ।
বন্ধুমিত্রাণ্যমিত্রাণি ক্ষমাপয়তি তৎ কথম্ ।
তিলা লোহং সুবর্ণঞ্চ কার্পাসং লবণং তথা ।
সপ্তধান্যং ক্ষিতির্গাবো দীয়তে কেন হেতুনা ।
কথঞ্চ ম্রিয়তে জন্তুর্মৃত্বা চ কুত্র গচ্ছতি ।
অতিবাহং শরীরঞ্চ কথং বিশতে তদা ।
সর্ব্বেষাঞ্চ পুত্রো স্কন্ধে লোকহিতায় বৈ ।

ধেনুরূপেণ সা দেবী মম পাপং ব্যপোহতু ॥ ৫১

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-গরুড়সংবাদে বিবিধদানপ্রশংসাকীর্ত্তনং নাম ত্রিংশোঽধ্যায়ঃ ॥ ৩০ ॥

---

একত্রিংশোঽধ্যায়ঃ ।

শ্রীকৃষ্ণ উবাচ ।

যে নরাঃ পাপসংযুক্তাস্তে গচ্ছন্তি যমালয়ম্ ।
দুগ্ধাং বৎসান্বিতাং দত্ত্বানন্তফলং ভবেৎ ॥ ১
পাদকস্য প্রমাণাব্দং স্বর্গে তিষ্ঠতি ভূমিদঃ ।
অশ্বারূঢ়াস্তে যান্তি দদতে যে হ্যুপানহৌ ॥ ২
আতপে যমযোধেন দহ্যন্তে চ কুত্রচিৎ ।
ছত্রদানেন বৈ প্রেতা বিচরন্তি সুখং পথি ॥ ৩
মৃতমুদ্দিশ্য দদাত্যন্নং তেন চাপ্যায়িতো ভবেৎ ॥ ৪
অন্ধকারে মহাঘোরে অসূর্য্যে নক্ষত্রবর্জ্জিতে ।
উদ্দ্যোতয়ন্তৈব যে যান্তি দীপদানেন মানবাঃ ॥ ৫
আশ্বিনে কার্ত্তিকে বাপি মাঘে মৃত্যুদিনাদপি ।
চতুর্দ্দশ্যাং দীয়তে দীপদানং সুখায় বৈ ॥ ৬
প্রত্যহঞ্চ প্রদাতব্যং মার্গে সুবিষমে নরৈঃ ।
যাবৎ সংবৎসরং বাপি প্রেতস্য সুখমিচ্ছতা ॥ ৭
সুখে জ্যোতিষি তস্যাত্মা প্রকাশস্থঃ স গচ্ছতি ।
জ্যোতির্ম্মধ্যগতো প্রজ্যোতো দীপদান-
প্রদো নরঃ ॥ ৮
প্রাঙ্মুখোদঙ্মুখং দীপং দেবাগারে দ্বিজাতয়ে ।
দক্ষিণাস্যমুখং পিত্রে অপ্সু সংস্থাপ্য খগেশ্বর ॥ ৯
সর্ব্বোপস্করসংযুক্তানি পদানি চ ত্রয়োদশ ।
যো দদাতি মৃতস্যেহ জীবন্বাপ্যাত্মহেতবে ।
স গচ্ছতি মহামার্গে মহাকষ্টবিবর্জ্জিতঃ ॥ ১০
আসনং ভাজনং ভোজ্যং দীয়তে যদ্দ্বিজাতয়ে
সুখেন ভুঞ্জমানস্তু তেন গচ্ছত্যসৌ পথি ॥ ১১
কমণ্ডলুপ্রদানেন তৃষিতঃ পিবতে জলম্ ॥ ১২

---

স্বরূপা, যিনি সর্ব্বদেবে অবস্থিতি করেন, সেই দেবী ধেনুরূপে আমার পাপবিনাশ করুন ॥ ৪১—৫১ ॥

ত্রিংশ অধ্যায় সমাপ্ত ॥ ৩০ ॥

---

একত্রিংশ অধ্যায় ।

শ্রীভগবান্ বলিলেন,—যে সকল মনুষ্য পাপাচরণে নিযুক্ত থাকে, তাহারা যমালয়ে গমন করে; তাহারা যদি অন্তকালে গোদান করে, তবে অনন্তফল হইয়া থাকে। যে ব্যক্তি যতপাদ ভূমিদান করে, সে ততবর্ষ স্বর্গে বাস করিতে পারে। যে ব্যক্তি উপানহদ্বয় প্রদান করে, সে অশ্বারোহণে গমন করিয়া থাকে। পাপাত্মারা যমলোকে গমন করিয়া রৌদ্রে পরিতাপ ও দগ্ধ হয়, কিন্তু ছত্রদান করিলে সে পরম সুখে গমন করে। মৃত ব্যক্তির উদ্দেশে অন্নদান করিলে সেই অন্নদ্বারা প্রেত আপ্যায়িত হয়। প্রেতের উদ্দেশে দীপদান করিলে মহাঘোরতর অন্ধকারপূর্ণ প্রাণিবর্জ্জিত সূর্য্যশূন্য স্থানে আলোকে গমন করিতে পারে। আশ্বিন, কার্ত্তিক বা মাঘমাসে যাহাদিগের মৃত্যু হয়, তাহারা পরলোকহিতার্থে চতুর্দ্দশীতে দীপদান করিবে। প্রতিদিন প্রেতমার্গে দীপদান করিবে। এইরূপে প্রেতের সুখকামনায় সংবৎসর প্রদীপ প্রদান করিতে হয়। উক্ত প্রকারে দীপদান করিলে প্রেত বিশুদ্ধাত্মা হইয়া প্রকাশিত প্রেতমার্গে গমন করিতে পারে। দীপদানরত মনুষ্য জ্যোতিষ্কগণের পূজিত হয়। জীবদবস্থায় আপনার হিতার্থ দেব-দ্বিজগণের আলয়ে পূর্ব্বমুখে অথবা উত্তরমুখে যে ব্যক্তি দীপদান করে, আর প্রেতের হিতার্থ দক্ষিণমুখে বসিয়া জলধারা সংকল্পপূর্ব্বক পিতৃহিতে সর্ব্বোপস্কর যুক্ত পদদান করে সে সর্ব্বক্লেশমুক্ত হইয়া মহামার্গে সুখে গমন করিতে পারে ॥ ১—১০ ॥ আসন, ভাজন ও ভোজ্যদ্রব্য ব্রাহ্মণকে প্রদান করিলে ভোজন করিতে করিতে মহাপথে সুখে গমন করে। প্রেতের উদ্দেশে

আত্মানং যে ন জানন্তি তে নরাঃ পশবঃ স্মৃতাঃ
এতত্তে কথিতং তার্ক্ষ্য শরীরং তে চতুর্বিধম্ * ॥ ৪১
চতুরশীতিলক্ষাণি নির্মিতা যোনয়ঃ পুরা।
উদ্ভিজ্জাঃ স্বেদজাশ্চৈব অণ্ডজাশ্চ জরায়ুজাঃ ॥ ৪২

ইতি শ্রীগারুড়ে মহাপুরাণে উত্তরখণ্ডে শ্রীকৃষ্ণ-
গরুড়সংবাদে বিবিধশরীরপ্রশ্নাদিকথনং
নাম একত্রিংশোঽধ্যায়ঃ ॥ ৩১ ॥

---

## দ্বাত্রিংশোঽধ্যায়ঃ।

তার্ক্ষ্য উবাচ।

কথমুৎপদ্যতে জন্তুর্ভূতগ্রামে চতুর্বিধে।
ত্বচা রক্তং তথা মাংসং মেদো মজ্জাস্থি জীবিতম্
পাণিপাদৌ তথা জিহ্বা কেশা নখাঃ শিরঃ
সন্ধিমার্গাশ্চ বহবো রেখা নৈকবিধাস্তথা ॥ ২ ॥
কামক্রোধৌ ভয়ং লজ্জা মানো হর্ষঃ সুখাসুখম্

---

নাম রহিয়াছে। যে সকল ব্যক্তি আত্মতত্ত্ব অবগত নহে, তাহারা পশুতুল্য। হে গরুড়! এই তোমার নিকট চতুর্বিধ শরীর বর্ণন করিলাম। আমি পূর্বে চতুরশীতিলক্ষ শরীর সৃজন করিয়াছি। জীবগণ স্বেদজ, উদ্ভিজ্জ, অণ্ডজ ও জরায়ুজ-ভেদে চতুর্বিধ। হে অনঘ! তুমি যাহা জিজ্ঞাসা করিয়াছিলে, তৎসমস্তই কীর্তন করিলাম। ৩১—৪২।

একত্রিংশ অধ্যায় সমাপ্ত। ৩১।

---

## দ্বাত্রিংশ অধ্যায়।

গরুড় বলিলেন,—ভগবন্! কিরূপে ভূত-চতুষ্টয়ে জন্তু উৎপন্ন হয়; ত্বক্, রক্ত, মাংস, মেদ, মজ্জা, অস্থি ও জীবন এই সকলই বা কি প্রকারে উৎপন্ন হয়? হস্ত, পদ জিহ্বা, চক্ষু, কেশ, নখ, শিরঃ, সন্ধিমার্গ এবং [illegible]

চিত্রিতং চিত্রিতং বাপি নানাকারৈশ্চ বেষ্টিতম্
ইন্দ্রজালমিদং মন্যে সংসারেঽসারসাগরে।
কর্তা কোঽত্র হৃষীকেশ সংসারে দুঃখসঙ্কুলে ॥ ৩

শ্রীবিষ্ণুরুবাচ।

কথয়ামি পরং গোপ্যং মোক্ষস্য বিনির্ণয়ম্।
যেন বিজ্ঞাতমাত্রেণ সর্বজ্ঞত্বং প্রজায়তে ॥ ৪
সাধু পৃষ্টং ত্বয়া লোকে স্থিতয়ে জীবকারণম্।
বৈনতেয় শৃণুষ্বৈকাগ্রচেতসা ॥ ৫
ঋতুকালে চ নারীণাং বর্জ্যং দিনচতুষ্টয়ম্।
যতস্তস্মিন্ ব্রহ্মহত্যাং পুরা বৃত্রসমুত্থিতাম্ ॥ ৬
এষা শক্রাৎ সমুদ্ধৃত্য চতুর্থাংশেন দত্তবান্।
তাবন্নালোকয়েদ্ বক্ত্রং পাপং যাবদ্ বপুঃস্থিতম্
প্রথমেঽহনি চাণ্ডালী দ্বিতীয়ে ব্রহ্মঘাতিনী।

---

নানাপ্রকার রেখা, কাম, ক্রোধ, ভয়, লজ্জা, মদ, হর্ষ, সুখ, অসুখ এই সকলই বা কিরূপে উৎপন্ন হইয়া থাকে? আর জন্তুগণের শরীর কিরূপে উৎপন্ন হয়। উক্ত শরীর কিরূপে নানারূপ ও চিত্রিত হয় আর কিরূপেই বা সেই শরীর বন্ধনসূত্রে বেষ্টিত হইয়া থাকে? অসার সংসারসাগরে সকলই ইন্দ্রজালময় দেখিতেছি। হে মহাবাহো! এই সংসারে কর্তা কে? এই সমুদায় আমার নিকট কীর্তন করুন। ভগবান্ কহিলেন, আমি তোমার নিকট পরমতত্ত্ব মোক্ষ-নির্ণয় বলিতেছি, এই মোক্ষ-নির্ণয় জানিলে মনুষ্য সর্বজ্ঞ হইতে পারে। হে বৈনতেয়! তুমি অতি সৎপ্রশ্ন করিয়াছ, এই প্রশ্ন জীবের স্থিতির কারণ; ইহা তুমি একাগ্রমনে শ্রবণ কর। নারীর ঋতুকালে তাহাকে তিন দিবস পরিত্যাগ করিবে; কারণ ঐ তিন দিন সেই নারীতে ব্রহ্মহত্যা বর্তমান থাকে। পিতামহ শক্র হইতে সমুদ্ধার করিয়া বৃত্রবধ-জনিত ব্রহ্মহত্যার চতুর্থাংশ ঋতুকালে নারীদিগকে প্রদান করিয়াছেন; যাবৎ নারীতে পাপ বর্তমান থাকে, তাবৎ তাহার মুখাবলোকন করিবে না। নারীর ঋতু হইলে প্রথম দিনে চণ্ডালী,

---

* এতত্তে সর্বমাখ্যাতং যৎ পৃষ্টোঽহং ত্বয়ানঘ।
ক্বচিদধিকঃ পাঠঃ।

যথা তু ভবতাং প্রোক্তং পরং তত্ত্বং হরেরিদম্
য ইদং পুণ্যমধ্যেতা যো বাপ্যভিধ্যাতি চ।
ইহামুত্র চ লোকে স সর্বত্র সুখমাপ্নুয়াৎ ॥ ৮
নরকঃ সংযমন্যাং কষ্টৈঃ যন্ময়া নিরূপিতম্ ।

অস্য শ্রবণতঃ পুণ্যাৎ তন্মুক্তো জায়তে পুনঃ ॥ ৯
অতোক্তকর্মপাকাদিশ্রবণাচ্চ নৃণামিহ।
বৈরাগ্যমাবহেদেবমাত্মাধ্যেতব্যমেব চ ॥ ১০

নিকট ব্যাস এবং সেই ব্যাসের নিকট আমি প্রাপ্ত হইয়াছি। আমি সেই পরমতত্ত্ব হরি-প্রোক্ত গরুড়পুরাণ আপনাদিগকে শ্রবণ করাইলাম। যে মানব ইহা শ্রবণ করে, অথবা পাঠ করে, সে ইহলোকে পরলোকে সর্বত্র সুখ প্রাপ্ত হয়। সংযমনী পুরীতে যাইতে পথে যে দুঃখ উক্ত হইয়াছে, এই গরুড় পুরাণের শ্রবণজনিত পুণ্যে মানব সেই দুঃখ হইতে মুক্ত হয়। এই গরুড় পুরাণোক্ত কর্মবিপাকাদি শ্রবণ করিলে, নরগণের বৈরাগ্য জন্মে। অতএব এই পুরাণ সকলেরই শ্রোতব্য।

তপ্তেন যদ্বাঃ সুপার্জিতা ধনং
যথা ন দত্তং সমপেক্ষিতং ধনম্ ।
তাম্বূলপত্রং মধুরং মনোহরং
দত্তাধিদেবাতিথিবন্ধুবর্গে ॥
সোমগ্রহে সূর্যসমাগমেন বা
ন সেবিতং তীর্থবরিষ্ঠমুত্তমম্ ।
কোশং স্বকীয়ং মণিস্বর্ণপূরিতং
দেহিন্ কিমিতরং যৎ ত্বয়া কৃতম্ ॥
যথা ন দৃষ্টা ন নতা ন পূজিতা
ত্রৈবিক্রমী মূর্তি ধরাতলে স্থিতা।
প্রভাসনাথো ন চ ভক্তিসংযুতো
দেহিন্ কিমিতরং যৎ ত্বয়া কৃতম্ ।
গত্বা বঙ্কিতে ভুবি তীর্থনাম্নো
ধনং ন দত্তং বিপ্রেভ্যঃ করে যথা।
আপ্লুত্য দেহং বিধিনা বিমলে জলে
দেহিন্ কিমিতরং যৎ ত্বয়া কৃতম্ ॥
ন মাতৃপূজা ন চ বিষ্ণুশঙ্করৌ
ন গোত্রভক্তো ন চ ভাস্করোঽপি বা ।
পঞ্চোপচারৈর্বনিযুক্তচন্দনৈ-
র্দেহিন্ কিমিতরং যৎ ত্বয়া কৃতম্ ।
সকৃৎ যথা মানব দেবকোপতো
যে হাসিতং সর্বমিদং পার্থিবম্ ।
গতির্ন বীক্ষেত ন বৈ নিমূঢ়বী-
র্দেহিন্ কিমিতরং যৎ ত্বয়া কৃতম্ ॥
এতানি পক্ষিন্ মনসা বিচিন্ত্য
বাক্যানি ধর্মার্থবশকরাণি ।

মৃত্তিকং যথা জ্ঞাতি মনুষ্যলোকে
বসন্তি যে ধর্মরতাঃ সুবেশে ।
ইতি স্বশাস্ত্রৈর্বিধিযুক্তবর্গৈ-
বিশ্রান্তে কালমপেক্ষ্য নৃসত্রৈঃ ।
বা দৈব বা দৈব ইতি ব্রুবন্ বৈ
ধনং ন দত্তং স্বমর্জিতং যৎ ।
ন ভূমিদানং ন চ গোপ্রদানং
ন বারিদানং ন চ বস্ত্রদানম্ ।
কন্যা সত্যাদ্ভুতবিশেষণং বা
যথা ন দত্তং ভুবি শোচসে কথম্ ॥
পিতা মৃতস্তে চ পিতামহো বা
যথা মৃতো বাপ্যধরে স্বকীয়ে ।
অতীতপাদৌ বহুশঃ সমস্তো
দৃষ্টং ত্বয়া সর্বমিদং প্রকাশ্য ।
দেহিন্ স্বকীয়ং জনিতং বহিনা
পুত্রৈর্গৃহীতো ধনধান্যসঞ্চয়ঃ ।
সুভাষিতং ধর্মমিদং কৃতং যৎ
তদেব সম্পেক্ষ্য মনঃপূর্বকম্ ।
ন দৃশ্যতে কোঽপি মৃতঃ সমাগতো
মাতা পিতা বিজপুত্রোঽপি বা ।
যো বৈ মৃতঃ সাম্প্রতিকং ন দৃশ্যতে
নায়ং গতো যোঽপি যমালয়ে স্থিতঃ ।
এবং গতাস্তে জগতো সকিঙ্করা-
দৈর্ঘ্যং সমাধায় বিষাদপূরিতঃ ।
ব্রবীতি পক্ষীন্দ্র মনুষ্যাত্মা তদা
কথা গতানাং শ্রুতং মহাদ্ভুতম্ ।
[illegible] বিধাকল্পিতো
ধর্ম পিতা মাতৃসমরূপী ।

অন্যা দানানি দেয়ানি বাচকায়াখিলানি চ।
পূর্ব্বোক্তশয়নাদীনি নান্যথা সফলং ভবেৎ॥ ১৭

পুরাণং পূজয়েৎ পূর্ব্বং বাচকং তদনন্তরম্।
বস্ত্রালঙ্কারগোদানৈর্দক্ষিণাভিশ্চ সাদরম্॥ ১৮

ইহা শ্রোতব্য। পুরাণ-শ্রবণান্তে বাচককে পূর্ব্বোক্ত শয্যাদি নানাবিধ দ্রব্যসকল প্রদান করিবে; নচেৎ শ্রবণের ফল হয় না। প্রথমতঃ পুরাণ গ্রন্থের পূজা করিয়া বাচকের পূজা করিবে। অনন্তর সাদরে বস্ত্রালঙ্কার, গো

চিন্তয়া দুঃখিতা মূঢাস্তিষ্ঠন্তি ব্যাকুলেন্দ্রিয়াঃ।
অন্যথা পরমং তত্ত্বং জনাঃ ক্লিশ্যন্তি চান্যথা।
অন্যথা শাস্ত্রসদ্ভাবো ব্যাখ্যাং কুর্ব্বন্তি চান্যথা॥
কথয়ন্ত্যুন্মনীভাবং স্বয়ং নানুভবন্তি চ।
অহঙ্কারহতাঃ কেচিদুপদেশাদিবর্জ্জিতাঃ।
পঠন্তি বেদশাস্ত্রাণি বোধয়ন্তি পরস্পরম্।
ন জানন্তি পরং তত্ত্বং দর্ব্বী পাকরসং যথা॥
শিরো বহতি পুষ্পাণি গন্ধং জানাতি নাসিকা।
পঠন্তি বেদশাস্ত্রাণি দুর্লভো ভাববোধকঃ॥
তত্ত্বমাত্মস্থমজ্ঞাত্বা মূঢঃ শাস্ত্রেষু মুহ্যতি।
গোপঃ কক্ষগতে ছাগে কূপে পশ্যতি দুর্ম্মতিঃ
সংসারমোহনাশায় শব্দবোধো ন হি ক্ষমঃ।
ন নিবর্ত্তেত তিমিরং কদাচিদ্দীপবার্ত্তয়া॥
প্রজ্ঞাহীনস্য পঠনং যথান্ধস্য চ দর্পণম্।
অতঃ প্রজ্ঞাবতাং শাস্ত্রং তত্ত্বজ্ঞানস্য লক্ষণম্।
ইদং জ্ঞানমিদং জ্ঞেয়ং সর্ব্বন্তু শ্রোতুমিচ্ছতি।
দিব্যবর্ষসহস্রায়ুঃ শাস্ত্রান্তং নৈব গচ্ছতি॥
অনেকানি চ শাস্ত্রাণি স্বল্পায়ুর্বিঘ্নকোটয়ঃ।
তস্মাৎ সারং বিজানীয়াৎ ক্ষীরং হংস ইবাম্ভসি
অভ্যস্য বেদশাস্ত্রাণি তত্ত্বং জ্ঞাত্বা চ বুদ্ধিমান্।
পলালমিব ধান্যার্থী সর্ব্বশাস্ত্রাণি সন্ত্যজেৎ॥
যথামৃতেন তৃপ্তস্য নাহারেণ প্রয়োজনম্।
তত্ত্বজ্ঞস্য তথা তার্ক্ষ্য ন শাস্ত্রেণ প্রয়োজনম্॥
ন বেদাধ্যয়নান্মুক্তির্ন শাস্ত্রপঠনাদপি।
জ্ঞানাদেব হি কৈবল্যং নান্যথা বিনতাত্মজ।
নাশ্রমঃ কারণং মুক্তের্দর্শনানি ন কারণম্।
তথৈব সর্ব্বকর্ম্মাণি জ্ঞানমেব হি কারণম্॥
মুক্তিদা গুরুবাগেকা বিদ্যা সর্ব্বা বিড়ম্বিকা।
কাষ্ঠভারসহস্রেষু হ্যেকং সঞ্জীবনং পরম্।
অদ্বৈতং হি শিবং প্রোক্তং ক্রিয়ায়াসবিবর্জ্জিতম্
গুরুবক্ত্রেণ লভ্যেত নাধীতাগমকোটিভিঃ॥
আগমোক্তং বিবেকোত্থং দ্বিধা জ্ঞানং প্রচক্ষতে
শব্দব্রহ্মাগমময়ং পরব্রহ্ম বিবেকজম্।
অদ্বৈতং কেচিদিচ্ছন্তি দ্বৈতমিচ্ছন্তি চাপরে।
সমং তত্ত্বং ন জানন্তি দ্বৈতাদ্বৈতবিবর্জ্জিতম্॥
দ্বে পদে বন্ধমোক্ষায় ন মমেতি মমেতি চ।
মমেতি বধ্যতে জন্তুর্ন মমেতি প্রমুচ্যতে॥
তৎ কর্ম্ম যন্ন বন্ধায় সা বিদ্যা যা বিমুক্তিদা।
আয়াসায়াপরং কর্ম্ম বিদ্যান্যা শিল্পনৈপুণম্॥
যাবৎ কর্ম্মাণি দীক্ষন্তে যাবৎ সংসারবাসনা।
যাবদিন্দ্রিয়চাপল্যং তাবৎ তত্ত্বকথা কুতঃ॥
যাবদ্দেহাভিমানশ্চ মমতা যাবদেব হি।
যাবৎ প্রযত্নবেগোঽস্তি যাবৎ সঙ্কল্পকল্পনা।
যাবন্নো মনসঃ স্থৈর্য্যং ন যাবচ্ছাস্ত্রচিন্তনম্।
যাবন্ন গুরুকারুণ্যং তাবৎ তত্ত্বকথা কুতঃ॥
তাবৎ তপো ব্রতং তীর্থং জপহোমার্চ্চনাদিকম্
বেদশাস্ত্রাগমকথা যাবৎ তত্ত্বং ন বিন্দতি॥
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন সর্ব্বাবস্থাসু সর্ব্বদা।
তত্ত্বনিষ্ঠো ভবেৎ তার্ক্ষ্য যদীচ্ছেন্মোক্ষমাত্মনঃ
ধর্ম্মজ্ঞানপ্রসূনস্য স্বর্গমোক্ষফলস্য চ।
তাপত্রয়াদিসন্তপ্তশ্ছায়াং মোক্ষতরোঃ শ্রয়েৎ।
তস্মাজ্জ্ঞানেন তত্ত্বং হি বিজ্ঞেয়ং শ্রীগুরোর্ম্মুখাৎ
সুখেন মুচ্যতে জন্তুর্ঘোরসংসারবন্ধনাৎ।
তত্ত্বজ্ঞানমিদং গুহ্যং শৃণু বক্ষ্যামি তেহধুনা।
যেন মোক্ষমবাপ্নোতি ব্রহ্ম নির্ব্বাণসংজ্ঞকম্।
অন্তকালে তু পুরুষ আগতে গতসাধ্বসঃ।
ছিন্দ্যাদসঙ্গশস্ত্রেণ স্পৃহাং দেহেহনু যে চ তম্।
গৃহাৎ প্রব্রজিতো ধীরঃ পুণ্যতীর্থজলাপ্লুতঃ।
শুচৌ বিবিক্ত আসীনো বিধিবৎ কল্পিতাসনে।
অভ্যসেন্মনসা শুদ্ধং ত্রিবৃদ্ব্রহ্মাক্ষরং পরম্।
মনো যচ্ছেজ্জিতশ্বাসো ব্রহ্মবীজমবিস্মরন্।
নিয়চ্ছেদ্বিষয়েভ্যোঽক্ষান্ মনসা বুদ্ধিসারথিঃ।
মনঃ কর্ম্মভিরাক্ষিপ্তং শুভার্থে ধারয়েদ্ধিয়া॥